আনন্দরস—আনন্দরূপ রস। রূপক কর্ম্মধা। সং; পুং। [গাবগুবাগুব। সং।

আনন্দলহরী—এক প্রকার সতার বাদ্যযন্ত্র;

আনন্দলাড়ু—ঘৃত বা তৈলে ভাজা তণ্ডুলচূর্ণ নারিকেল কোরা ও গুড়ের লাড়ু। সং।

আনন্দলোক—আহ্লাদপূর্ণ ভুবন, সুখধাম, স্বর্গলোক। মপী কর্ম্মধা। সং; পুং।

আনন্দবর্দ্ধন,-বিবর্দ্ধন—১। আনন্দের বৃদ্ধিজনন, আহ্লাদ বাড়ান। ৬তৎ। সং; স্ত্রী। ২। আনন্দের বৃদ্ধিকারক। বিণ; ত্রি।

আনন্দবিহ্বল—সাতিশয় আনন্দযুক্ত। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী আনন্দবিহ্বলা।

আনন্দ-সন্দোহ—আহ্লাদসুধা, আনন্দকর, সুখরাশি, মহানন্দ। ৬তৎ। সং; পুং।

আনন্দসাগর—সমুদ্রের জলরাশির ন্যায় অপরিমেয় আনন্দ। আনন্দরূপ সাগর, বা আনন্দ সাগরসদৃশ, রূপক কর্ম্মধা বা উপমিত। সং; পুং।

আনন্দস্রোতঃ (-স্রোতস্)—সুখপ্রবাহ, ধারাবাহিক সুখ। আনন্দরূপ স্রোতঃ, রূপক কর্ম্মধা; অথবা আনন্দ স্রোতঃসদৃশ, উপমিত। সং; স্ত্রী।

আনন্দা—১। আনন্দিতা, হৃষ্টা। আনন্দ+আপ্। বিণ; স্ত্রী। ২। বিজয়া, সিদ্ধি, ভাঙ্গ; সুগন্ধিদ্রব্য বিশেষ; আরামশীতলা।

আনন্দাশ্রু—সুখাশ্রু, আহ্লাদ জন্য অশ্রু। আনন্দজনিত অশ্রু, মপী কর্ম্মধা। সং; স্ত্রী।

আনন্দি—আনন্দ, আহ্লাদ, হর্ষ, প্রীতি। আ-নন্দ (হৃষ্ট হওয়া)+ই ভা। সং; পুং।

আনন্দিত—হৃষ্ট, আহ্লাদিত। আ-নন্দ (হৃষ্ট হওয়া)+ক্ত ক; অথবা আনন্দ শব্দ+ইত যুক্তার্থে। বিণ; ত্রি। স্ত্রী আনন্দিতা।

আনন্দী (আনন্দিন্)—আনন্দযুক্ত, হৃষ্ট, আহ্লাদিত। আনন্দ শব্দ+ইন্ আছে অর্থে। বিণ; পুং। স্ত্রী আনন্দিনী।

আনন্দীবাই জোশী—বোম্বাই প্রেসিডেন্সির অন্তর্গত কল্যাণ নগরে গণপত রাও অমৃতেশ্বর জোশীর ঔরসে ১৮৬৫ খৃঃ অব্দে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতৃদত্ত নাম যমুনা। ইনি বাল্যকালে সংস্কৃত শিক্ষা করেন। ১৮৭৪ খৃঃ অব্দে ইনি গোপাল বিনায়ক জোশীর সহিত বিবাহসূত্রে আবদ্ধ হন। তাহার পর আনন্দী বাই চিকিৎসাশাস্ত্র অধ্যয়ন করেন। ১৮৮৩ খৃঃ অব্দে স্বামীকে কলিকাতায় রাখিয়া ইনি ইংলণ্ড ও আমেরিকায় গমন করেন, এবং ফিলাডেলফিয়া নগরে একটী চিকিৎসা বিদ্যালয়ে অধ্যয়ন করেন। অতঃপর ১৮৮৬ খৃঃ অব্দে আনন্দী বাই পরীক্ষায় উত্তীর্ণ হইয়া "ডাক্তার" উপাধি পান, এবং ভারতবর্ষে প্রত্যাগত হইয়া কোলাপুরে এলবার্ট এডওয়ার্ড হাসপাতালের স্ত্রী-বিভাগের চিকিৎসকের পদে নিযুক্ত হন। ১৮৮৭ খৃঃ অব্দে ২৭শে মে যক্ষ্মারোগে ইঁহার মৃত্যু হয়। ইঁহার চিতাভস্ম আমেরিকায় প্রেরিত হইয়া তথায় প্রোথিত হয়।

আনন্দোচ্ছ্বাস—সুখের স্ফীতি, যেমন জলের বৃদ্ধি হইয়া উহার স্ফীতি হয়, তদ্রূপ বৃদ্ধি জন্য আনন্দের স্ফীতি। আনন্দের উচ্ছ্বাস, ৬তৎ। সং; পুং।

আনপুড়ি—নির্ব্বন্ধ; জ্বালা। সং।

আনমন—নতকরণ, নোয়ান, বাঁকান। আ-নম-অনট্ ভা। সং; স্ত্রী। [ভ্রংশ। বিণ।

আনমনা—অন্যমনস্ক। অন্যমনা পদের অপ-

আনমিত—যাহাকে নোয়ান হইয়াছে, বক্রীকৃত, বাঁকান, নোয়ান। প্রাদি। বিণ; ত্রি। স্ত্রী আনমিতা। [পুং।

আনয়—উপনয়ন। আ-নী+অল্ ভা। সং;

আনয়ন—স্থানান্তরপ্রাপণ, আনা। আ-নী (লইয়া যাওয়া)+অনট্ ভা। সং; স্ত্রী।

আনয়নীয়, আনেতব্য, আনেয়—আনা আবশ্যক বা উচিত এরূপ, যাহা আনিতে হইবে বা আনিতে পারা যায়, আনয়নযোগ্য বা আনয়নসাধ্য। আ-নী+অনীয়, তব্য, য র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,-য়া,-ব্যা,-য়া।

আনর্ত্ত—নৃত্যশালা, রঙ্গালয়; জল; রণ; দেশবিশেষ, দ্বারকা, গুজরাটের একাংশ; স্বনামখ্যাত রাজা, রেবার পিতা; স্বনামখ্যাত পৌরবরাজ, ইঁহার পিতার নাম বিভু ও পুত্রের নাম সুকুমার। আ-নৃৎ (নৃত্য করা)+ঘঞ্ অধি। সং; পুং।

আনর্ত্তিত—কম্পিত; নর্ত্তিত, নাচান। আ-নৃৎ+ণি+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

আনর্থক্য, আনর্থ—অনর্থতা, ব্যর্থতা, বৈফল্য, নিষ্ফলত্ব। অনর্থক বা অনর্থ শব্দ+ষ্ণ্য ভাবে। সং; স্ত্রী।

আনল—১। অনল সম্বন্ধীয়, আগ্নেয়, অগ্নিগর্ভ। অনল+ষ্ণ ইদমর্থে। বিণ; ত্রি। স্ত্রী আনলী। ২। অনল, অগ্নি। অনল+ষ্ণ স্বার্থে। সং; পুং। ৩। আনিল, আনয়ন করিল। ক্রি। প্রা, ক।

আনলা—নল; একনলা বন্দুক। প্রা, ক।

আনলি—আনিলি, আনয়ন করিলি; আনিল, আনয়ন করিল। ক্রি। প্রা, ক।

আনবেশ—অন্যবেশ, ভিন্নসাজ; অন্যরূপ, ভিন্ন প্রকার। প্রা, ক।

আনা—১। একটাকার ১৬ ভাগের ১ ভাগ। দেশজ। সং। ২। আনয়ন করা। ক্রি।

আনাগোনা—গমনাগমন; যাতায়াত, যাওয়া আসা। দেশজ। সং।

আনাচ-কানাচ—আঁনাড়-পাঁদাড়, গৃহের পার্শ্বস্থ অপরিষ্কৃত স্থান। দেশজ। সং।

আনাজ—অরন্ধিত তরকারী। প্রাদে। সং।

আনাড়ি, আনাড়ী—অজ্ঞ, অপটু, অনিপুণ। দেশজ। বিণ।

আনান—আনয়ন করান। দেশজ। ক্রি।

আনামৎ—গচ্ছিত, জমা। আমানৎ শব্দের রূপভেদ।

আনায়—১। জাল, ফাঁদ। আ-নী (লওয়া)+ঘঞ্ ণ। ২। আনয়ন। আ-নী+ঘঞ্ ভা। সং; পুং।

আনায়ী (-য়িন্)—জালিক, ব্যাধ। আনায় দেখ। আনায় শব্দ+ইন্ অস্ত্যর্থে। সং; পুং।

আনায্য—অগ্নিগৃহের দক্ষিণ ভাগে স্থাপিত অগ্নি, দক্ষিণাগ্নি, গার্হপত্য অগ্নি হইতে আনীত হইয়া যে দক্ষিণাগ্নি আরোপিত হয়। আ-নী (লওয়া)+ঘ্যণ্ র্ম্ম। সং; পুং।

আনার—ডালিম, বেদানা। বৈদেশিক। সং।

আনারস—অম্ল-মধুর রসবিশিষ্ট স্বনামখ্যাত উপাদেয় ফলবিশেষ (Pine-apple)। দেশজ। সং।

আনারসী—আনারসের ন্যায় স্বাদবিশিষ্ট, অম্লমধুর। দেশজ। বিণ।

আনাহ—রোগবিশেষ, মলমূত্ররোধক পীড়া। আ-নহ+ঘঞ্ ভা। সং; পুং।

আনিল—১। পবনপুত্র, হনুমান্ বা ভীম। অনিল (বায়ু)+ষ্ণ অপত্যার্থে। সং; পুং। ২। অনিলসম্বন্ধীয়। অনিল+ষ্ণ ইদমর্থে। বিণ; ত্রি। স্ত্রী আনিলী।

আনিলি—পবনপুত্র, হনুমান্ বা ভীমসেন। অনিল শব্দ+ষ্ণি অপত্যার্থে। সং; পুং।

আনিলী—১। অনিলসম্বন্ধীয়া। আনিল ঙীপ্। বিণ; স্ত্রী। ২। স্বাতী নক্ষত্র। সং; স্ত্রী।

আনী—আনি, এক আনা মূল্যের মুদ্রা। দেশজ। সং।

আনীত—কৃতানয়ন, আনা হইয়াছে এরূপ। আ-নী (লইয়া যাওয়া)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী আনীতা।

আনীল—১। ঈষৎ নীলবর্ণ। নিত্য। বিণ; ত্রি। স্ত্রী আনীলা। ২। নীলবর্ণ অশ্ব। সং; পুং।

আনু—১। আন, অন্য, আর। প্রা, ক। ২। আইলাম, আসিলাম। প্রাদে। ক্রি।

আনুকূল্য—সাহায্য; পোষকতা; উপকার; অনুগ্রহ। অনুকূল+ষ্ণ্য ভাবে। সং; স্ত্রী।

আনুগত্য—অনুগতভাবে থাকা, অনুবৃত্তি, অনুগ্রহলাভাশায় অন্যের তোষামোদ বা উপাসনা। অনুগত শব্দ+ষ্ণ্য ভাবে। সং; স্ত্রী।

আনুপদিক—পশ্চাদ্গামী। অনুপদ শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আনুপদিকা।

আনুপূর্ব্ব, আনুপূর্ব্ব্য—অগ্র পশ্চাদ্ভাবরূপ ক্রম, যথাক্রম; অনুলোম; পরিপাটী। অনুপূর্ব্ব শব্দ+ষ্ণ, ষ্ণ্য। সং; স্ত্রী।

আনুপূর্ব্বিক—যথাক্রম, যার পর যা এরূপ ক্রমে স্থিত, কৃত, বা নিষ্পন্ন, আগাগোড়া ঠিক ঠিক, পর পর। অনুপূর্ব্ব শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী,—কী। বি,—তা,—ত্ব।

আনুপূর্ব্বী—অনুক্রম, যথাক্রম; পরিপাটী। অনুপূর্ব্ব+ষ্ণ+ঈপ্। সং; স্ত্রী।

আনুপূর্ব্ব্য—আনুপূর্ব্বী দেখ।

আনুমানিক—অনুমানবিষয়ীভূত, অনুমানসিদ্ধ; আন্দাজি। অনুমান শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আনুমানিকী।

আনুরক্তি—অনুরাগ, আসক্তি, ভালবাসা। অনুরক্ত শব্দ+ক্তি ভাবে। সং; স্ত্রী।

আনুরূপ্য—সাদৃশ্য; তুল্যতা। অনুরূপ শব্দ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আনুলোম্য—বর্ণানুক্রম। অনুলোম্য+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আনুবিধিৎসা—উপকারীর অপ্রত্যুপকার (বা অপকার) করিবার ইচ্ছা, কৃতঘ্নতা, নিমকহারামি। অনু-বি-সনন্তধা ধাতু+ড ভা+আপ্=অনুবিধিৎসা, তদুত্তরে ষ্ণ স্বার্থে+আপ্। সং; স্ত্রী।

আনুশাসনিক—রাজনীতির অনুশাসন বিষয়ক (মহাভারতের অন্তর্গত পর্ব্ববিশেষ)। অনুশাসন+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী,—কী।

আনুষঙ্গিক—যাহা অন্য কিছুর সঙ্গে সঙ্গে ঘটে এরূপ, সংসর্গীয়; অপ্রধান; আবশ্যক। অনুষঙ্গ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী,—কী।

আনুষ্ঠানিক—অনুষ্ঠান সম্বন্ধীয়, অনুষ্ঠানীয়, আচারঘটিত; আরম্ভসম্বন্ধীয়, প্রারম্ভিক, প্রাথমিক,আদ্য। অনুষ্ঠান শব্দ+ষ্ণিক ইদমর্থে। বিণ; ত্রি। স্ত্রী আনুষ্ঠানিকী।

আনূপ—১। অনূপদেশস্থ জন্তু। অনূপ শব্দ+ষ্ণ ভবার্থে। সং; ক্লী। ২। তদ্দেশস্থ জন্তু, মহিষ, গণ্ডার, শূকরাদি। সং; পু। ৩। জলবহুল, বহুজলবিশিষ্ট। বিণ; ত্রি।

আনৃণ্য—ঋণরাহিত্য, ঋণ হইতে মুক্তি; প্রত্যুপকারদ্বারা অন্যকৃত উপকারের প্রতিশোধ। অনৃণ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আনৃশংস্য—১। অক্রূরতা; অনুকম্পা; দয়া, করুণা। অনৃশংস শব্দ+ষ্ণ্য ভাবে। ২। সম্যক্ ক্রূরতা। আ (সম্যক্) নৃশংস আনৃশংস, অব্যয়ী; আনৃশংস শব্দ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আনেতব্য—আনয়নীয় দেখ।

আনেতা (আনেতৃ)—আনয়নকর্ত্তা, যে আনে, আহর্ত্তা। আ—নী (লইয়া যাওয়া)+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী আনেত্রী।

আন্ত—১। গত। অন (যাওয়া)+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী আন্তা। ২। অন্তসম্বন্ধীয়; অন্তিম, অন্ত্য, শেষ। অন্ত শব্দ+ষ্ণ। বিণ; ত্রি। স্ত্রী আন্তী।

আন্তর—অন্তর্গত; মনোগত; আন্তরিক। অন্তর শব্দ+ষ্ণ। বিণ; ত্রি। স্ত্রী আন্তরী।

আন্তরিক—অন্তর্গত; হৃদ্গত, মনোগত; আভ্যন্তরীণ; প্রকৃত; অন্তরের সহিত; অকপট; ঐকান্তিক। অন্তর শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আন্তরিকী।

আন্তরিকতা—আভ্যন্তরীণতা; হৃদ্গতত্ব; অকপটতা; ঐকান্তিকতা; মনোগত ভাব। আন্তরিক শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।

আন্তরিক স্রোতঃ (-স্রোতস্)—ভূমণ্ডলের গতি এবং সমুদ্রের কোন আভ্যন্তরিক কারণবশতঃ উহার অভ্যন্তরে নিরন্তর প্রবাহিত স্রোত। কর্ম্মধা। সং; ক্লী।

আন্তরীক্ষ—১। অন্তরীক্ষজাত, আকাশসম্বন্ধীয়। অন্তরীক্ষ শব্দ+ষ্ণ ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী আন্তরীক্ষী। ২। অন্তরীক্ষ, আকাশ, গগন। অন্তরীক্ষ+ষ্ণ স্বার্থে। সং; ক্লী।

আন্তরীণ—অন্তর্ব্বর্ত্তী, মধ্যস্থ। অন্তর শব্দ+ঈন ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী আন্তরীণা।

আন্তর্য্য—সাদৃশ্য, তুল্যতা। অন্তর শব্দ+ষ্ণ্য। সং; ক্লী। [+অন্+আপ্। সং; স্ত্রী।

আন্ত্রিকা—অম্বিকা, জ্যেষ্ঠা ভগিনী। অম্বিক

আন্তে—আনয়ন করিতে, লইয়া আসিতে। আনিতে ক্রিয়ার সংক্ষেপ।

আন্ত্রিক—অন্ত্রসম্বন্ধীয়। অন্ত্র শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আন্ত্রিকী।

আন্দাজ—অনুমান, আঁচ, অনুভব; পরিমাণ। বৈদেশিক। সং। [বৈদেশিক। সং।

আন্দু—হস্তীর পদবন্ধন-রজ্জু বা শৃঙ্খল।

আন্দোলন—১। দোলন, কম্পন; অনুশীলন, আলোচনা। আন্দোল (দোলা)+অনট্ ভা। ২। দোলনা, দোলা। আন্দোল+অনট্ ণ। সং; ক্লী।

আন্দোলনীয়—আন্দোলনের যোগ্য, যাহার আন্দোলন কর্ত্তব্য, যে বিষয়ের আন্দোলন করা আবশ্যক। আন্দোল (দোলন)+অনীয় র্ম। বিণ; ত্রি। স্ত্রী আন্দোলনীয়া।

আন্দোলিত—দোলিত, ইতস্ততঃ চালিত, কম্পিত; অনুশীলিত,আলোচিত। আন্দোল+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী আন্দোলিতা।

আন্ধ—অন্ধ, দৃষ্টিহীন, কাণা। অন্ধ+ষ্ণ স্বার্থে। বিণ; ত্রি।

আন্ধসিক—সূপকার, পাচক। অন্ধস্ শব্দ। ষ্ণিক কৃতার্থে। বিণ; ত্রি। স্ত্রী আন্ধসিকী।

আন্ধা—অন্ধ, দৃষ্টিহীন, কাণা। হিন্দী।

আন্ধার, আঁধার—তিমির। অন্ধকার শব্দের অপভ্রংশ। দেশজ। সং।

আন্ধারিয়া—১। আঁধার, অন্ধকার। প্রা, ক। ২। তিমিরাচ্ছন্ন, প্রায় অন্ধকারময়। দেশজ। বিণ। ৩। এক প্রকার চোরা লণ্ঠন; চালের মটকার ভিতরের খড়। সং।

আন্ধ্র—অন্ধ্রদেশীয়; অন্ধ্রবাসী। অন্ধ্র শব্দ+ষ্ণ। বিণ; ত্রি। স্ত্রী আন্ধ্রী।

আন্ন—অন্নসম্বন্ধীয়; খাদ্যঘটিত; ভুক্ত। অন্ন শব্দ+ষ্ণ। বিণ; ত্রি। স্ত্রী আন্নী।

আন্বয়িক—সৎকুলজাত, কুলীন; সাধকবিশেষ, কুলাচারী; অন্বয়সঙ্গত। অন্বয় শব্দ+ষ্ণিক জাতার্থে। বিণ; ত্রি। স্ত্রী আন্বয়িকী।

আন্বাহিক—নৈত্যিক, প্রতিদিনসাধ্য(পাকাদি)। অন্বহ+ষ্ণিক ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী,—কী।

আন্বীক্ষিকী—অধ্যাত্মবিদ্যা; তর্কবিদ্যা, ন্যায়শাস্ত্র। অনু—ঈক্ষ (দেখা)+অ ভা+আপ্ (=অন্বীক্ষা)+ষ্ণিক প্রয়োজনার্থে+স্ত্রীলিঙ্গে ঈপ্। সং; স্ত্রী।

আপ্—১। জলরাশি। অপ্ শব্দ (জল)+ষ্ণ সমূহার্থে। সং; ক্লী। ২। অষ্ট বসুর মধ্যে পরিগণিত বসুবিশেষ। সং; পু। ৩। আপনি (ভবান্)। হিন্দী।

আপঃ (আপস্)—জল; পাপ। আপ (পাওয়া)+অস র্ম। সং; ক্লী।

আপকা—আপনার। হিন্দী।

আপক্ব—ঈষৎ পক্ব, অর্দ্ধপক্ব; ভর্জ্জিত। আ (ঈষৎ) পক্ব, নিত্য। বিণ; ত্রি।

আপগা—নদী; স্বনামখ্যাত নদীবিশেষ। আপ শব্দ—গম+ড ক+আপ্। সং; স্ত্রী।

আপটকা—পলকা, কম মজবুত, ভঙ্গপ্রবণ; ক্ষীণ, দুর্ব্বল; পতন-প্রবণ। গ্রাম্য। বিণ।

আপণ—হট্ট, হাট, বাজার; বিক্রয়স্থান, দোকান। আ—পণ (বাণিজ্য করা)+অল্ অধি। সং; পু।

আপণিক—১। বিক্রেতা, ব্যবসায়ী, দোকানী; আপণসম্বন্ধীয়। আপণ শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আপণিকী। ২। বণিক্, দোকানদার। সং; পু।

আপৎ (আপদ্)—বিপদ্, বিপত্তি, সঙ্কট, দায়; দুর্ভাগ্য; দুর্দ্দৈব, দুর্ঘটনা। আ—পদ+ক্বিপ্ ভা। সং; স্ত্রী।

আপতন—পতন, পড়া; আগমন; অভিধাবন; অবরোহণ; ঘটন। আ—পত (পড়া)+অনট্ ভা। সং; ক্লী।

আপতিক—১। অকস্মাৎ উপস্থিত। আ—পত+ইক। বিণ; ত্রি। স্ত্রী আপতিকা। ২। শ্যেন, বাজপাখী। সং; পু।

আপতিত—পতিত; আগত; অবরূঢ়; ঘটিত, যাহা ঘটিয়াছে এরূপ। আ—পত (পড়া)+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী আপতিতা।

আপৎকাল—বিপদের সময়, সঙ্কটকাল; দুঃসময়। ৬তৎ। সং; পু।

আপত্তি—আপদ্প্রাপ্তি; অসম্মতি; বাধকতা; তর্কদোষ; ভর্ৎসনা। আ—পদ (গমন করা)+ক্তি ভা। সং; স্ত্রী।

আপত্তি-কর,—জনক—আপত্তির উৎপাদক;

আপত্তিযোগ্য। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -করী, -জনিকা।

আপত্তিযোগ্য—আপত্তি করিবার উপযুক্ত। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী আপত্তিযোগ্যা।

আপৎপ্রাপ্ত—আপন্ন, বিপদ্‌গ্রস্ত, বিপন্ন। ২তৎ। বিণ ; ত্রি।

আপত্য—আপত্তি শব্দের অপভ্রংশ।

আপদ্—আপৎ দেখ। [অব্যয়ী। ব্য।

আপদ—আপাদ, পদ পর্য্যন্ত, পা অবধি।

আপদ-চুম্বিত, -লম্বিত—চরণ পর্য্যন্ত স্পর্শকারী, পা অবধি ঝুলান। ২তৎ। বিণ ; ত্রি।

আপদা—আপৎ, বিপত্তি। আ—পদ+অন্ ক+আপ্। সং ; স্ত্রী।

আপদ্‌গ্রস্ত—বিপদ্‌গ্রস্ত, বিপন্ন। ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী আপদ্‌গ্রস্তা।

আপদ্ধর্ম্ম—বিপদ্‌কালে অবলম্বিত অন্যায্য ধর্ম্ম। মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

আপদ-বিপদ—নানা প্রকারের বিপত্তি বা দায়। দ্বন্দ্ব। সং; স্ত্রী।

আপন—১। প্রাপণ, প্রাপ্তি, পাওয়া ; মরীচ। আপ (পাওয়া)+অনট্ ভা। সং ; ক্লী। ২। স্বকীয়, নিজের। দেশজ। বিণ।

আপন-ওয়ালি—আপনার হিতচেষ্টা বা ইষ্ট চিন্তা ; স্বার্থপরতা। প্রা, ক।

আপন-কি—আপনার। প্রা, ক।

আপনা—স্বয়ং, নিজ বা নিজকে। দেশজ।

আপনা-আপনি—নিজে নিজে ; স্বগত ; স্বতঃ ; স্বভাবতঃ ; পরস্পর। দেশজ। [দেশজ।

আপনি—তুমি (সম্ভ্রমার্থে) ; স্বয়ং, নিজে ; স্বতঃ।

আপন্ন—১। বিপন্ন, বিপদ্‌গ্রস্ত। আ—পদ (গমন করা)+ক্ত ক। ২। প্রাপ্ত, লব্ধ। আ—পদ+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আপন্না।

আপন্ন-সত্ত্বা—অন্তঃসত্ত্বা, গর্ভিণী। আপন্ন (প্রাপ্ত) সত্ত্ব যৎকর্ত্তৃক, বহু। বিণ ; স্ত্রী।

আপমিত্যক—বিনিময়প্রাপ্ত বস্তু, পরিবর্ত্তনলব্ধ দ্রব্য। অপ—মে+যপ্+কণ্। সং ; ক্লী।

আপরাহ্নিক—অপরাহ্নসম্বন্ধীয় ; অপরাহ্নে করণীয় ; দিবসের ভাগত্রয়ের তৃতীয় ভাগে ভব। অপরাহ্ন+ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী, -কী।

আপশান—আস্ফালন করা, আছড়ান, আছাড়-বিছাড় করা। দেশজ। ক্রি।

আপশোশ, আপশোষ, আপসোস—আক্ষেপ, পরিতাপ, মনস্তাপ। বৈদেশিক। সং।

আপস্—আপঃ দেখ।

আপস, আপোস—আপনি ; আপনা-আপনি ; পরস্পর ; আপনা-আপনি বা পরস্পরে বিবাদ মিটাইয়া লওয়া, রফা নিষ্পত্তি। বৈদেশিক।

আপসোস—আপশোশ দেখ। [ক্লী।

আপস্কার—গাত্রমল। অপস্কার শব্দ+ষ্ণ। সং ;

আপস্তম্ব—ধর্ম্মশাস্ত্র প্রয়োজক স্বনামখ্যাত ঋষি-বিশেষ। সং ; পু।

আপা, আপাগাড়ি—বর্ষার সময় মাঠের মাছ ধরিয়া জিয়াইয়া রাখিবার খানা। প্রাদেশিক। সং।

আপাং—অপামার্গ, চড়চড়ে গাছ। সং।

আপাক—১। ঈষৎ পাক। আ—পচ (পাক করা)+ঘঞ্ ভা। ২। কুম্ভকারের পোয়ান। আ—পচ+ঘঞ্ অধি। সং ; পু।

আপাকথা—জনরব, গুজব, হুপুই। গ্রাম্য। সং।

আপাকা—অপক্ব, কাঁচা ; ঈষৎ পক্ব। দেশজ। বিণ।

আপাঙ্গ—বৃক্ষবিশেষ, অপামার্গ। সং।

আপাটল—ঈষৎ পাটলবর্ণ। আ (ঈষৎ) পাটল, নিত্য। বিণ ; ত্রি। স্ত্রী আপাটলা।

আপাণ্ডর, আপাণ্ডুর—ঈষৎ পাণ্ডুবর্ণ। নিত্য। বিণ ; ত্রি। স্ত্রী, -রা।

আপাত—১। পতন ; ঘটন ; আগমন, উপস্থিতি। আ—পত+ঘঞ্ ভা। ২। পথ ; তৎকাল, প্রথম সময়, কোন কিছু ঘটিবার সময়। আ—পত+ঘঞ্ র্ম্ম। সং ; পু।

আপাতক—আপাততঃ পদের অপভ্রংশ।

আপাতকঠিন, -কঠোর—যাহা প্রথমে কঠিন, কিন্তু পরিণামে কঠিন নয়। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -কঠিনা, কঠোরা।

আপাতকঠোর—আপাতকঠিন দেখ।

আপাতকর্কশ—প্রথমানুষ্ঠান সময়ে কর্কশ, কিন্তু পরিণামে নহে। ৭তৎ। বিণ ; ত্রি।

আপাততঃ (-তস্)—প্রথমতঃ ; সংপ্রতি, এক্ষণে। আপাত শব্দ+তস্। ব্য।

আপাতমধুর—প্রথমতঃ মধুর, আপাততঃ মধুর কিন্তু পরিণামে নয়। ৭তৎ। বিণ ; ত্রি।

আপাত-মনোরম, -মনোহর—আপাততঃ চিত্তাকর্ষক বটে, কিন্তু পরিণামে নহে। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -রমা, -হরা।

আপাত-রমণীয়, -রম্য—আপাততঃ মনোজ্ঞ বটে কিন্তু পরিণামে নহে। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -ণীয়া, -রম্যা।

আপাতবিরস—যাহা প্রথমে বিরসবৎ প্রতীয়মান হয় কিন্তু পরিণামে সরস বলিয়া জানা যায়। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -রসা।

আপাত-সরস, -সুরস—আপাততঃ উত্তম রসবিশিষ্ট বলিয়া প্রতীয়মান বটে, কিন্তু পরিণামে তদ্বিপরীত। ৭তৎ। বিণ ; ত্রি।

আপাতসুন্দর—যাহা আপাততঃ সুন্দর বটে কিন্তু পরিণামে নহে। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, -রী।

আপাত-সুরস—আপাতসরস দেখ।

আপাত্য—আক্রমণার্থ আগত ; আগন্তুক। আ—পত+ণ্যৎ ক। বিণ ; ত্রি। স্ত্রী, -ত্যা।

আপাদ—পা হইতে বা পা পর্য্যন্ত। অব্যয়ী। ব্য।

আপাদমস্তক—পা হইতে মাথা পর্য্যন্ত। ক্রি-বিণ।

আপাদিত—সম্পাদিত, নির্ব্বাহিত, অনুষ্ঠিত। আ—ণিজন্ত পদ বা পাদি+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

আপান—সুরাপানগোষ্ঠী ; মদের চক্র বা জটলা ; যে স্থানে অনেকে একত্র বসিয়া সুরাপান করে ; সুরাবিক্রয়স্থান (Alehouse, grog-shop)। আ—পা (পান করা)+অনট্ অধি। সং ; ক্লী।

আপানভূমি—সুরাপানস্থান। ৬তৎ। সং ; স্ত্রী।

আপামর—পামর পর্য্যন্ত, সর্ব্বসাধারণে। অব্যয়ী। ব্য।

আপায়—যায়, গত হয়। প্রা, ক।

আপালি—কেশকীট, উকুন। আ—পল (গমন করা)+ইন্ ক। সং ; পু। [সং।

আপিং, আপিঙ্গ—অহিফেন, আফিম। দেশজ।

আপিঙ্গল—ঈষৎ পিঙ্গলবর্ণ। আ (ঈষৎ) পিঙ্গল, নিত্য। বিণ ; ত্রি। স্ত্রী আপিঙ্গলা।

আপিঞ্জর—স্বর্ণ। আ (সম্যক্) পিঞ্জর (পীতবর্ণ) নিত্য। সং ; ক্লী।

আপিল—আবেদন ; উচ্চতর আদালতে পুনর্বিচার প্রার্থনা। ইং (Appeal)। সং।

আপিস, আফিস—কার্য্যালয়, কর্ম্মস্থান, কাছারী। ইং (Office)। সং।

আপীড়—১। কিরীট, শিরোভূষণ ; শিখাস্থ মালা। আ—পীড় (পীড়ন করা)+অল্ ণ। ২। পীড়াদান ; সম্যক্ পীড়া ; বন্ধনবিশেষ, গৃহবহির্নিঃসৃত কাষ্ঠ। আ—পীড় +অল্ ভা। সং ; পু।

আপীড়ন—গাঢ় আলিঙ্গন ; সম্যক্ পীড়ন ; দৃঢ় বন্ধন। আ—পীড় (পীড়ন করা)+অনট্ ভা। সং ; ক্লী।

আপীড়িত—গাঢ়ালিঙ্গিত ; নিষ্পীড়িত ; বেদনাপ্রাপ্ত ; দৃঢ় বদ্ধ ; শোভিত ; ভূষিত। আ—পীড়+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী

আপীত—১। ঈষৎ পীতবর্ণ, পিঙ্গলবর্ণ। নিত্য। ২। সম্যক পীত। আ—পা (পান করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আপীতা। ৩। মাক্ষিক ধাতু। সং ; ক্লী।

আপীন—১। পশ্বাদির স্তন, গরুর পালান। আ—প্যায় (বৃদ্ধি পাওয়া)+ক্ত ক ; অথবা, আ—পী (পান করা)+ক্ত র্ম্ম। সং ; ক্লী। ২। ঈষৎ স্থূল ; সম্যক্ স্থূল, সুপুষ্ট। আ—প্যায+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী আপীনা। ৩। কূপ। আ—পী (পান করা)+ক্ত অধি। সং ; পু।

আপীল—উচ্চতর আদালতে পুনর্ব্বিচারের প্রার্থনা (Appeal)। হাইকোর্টই এদেশের উচ্চতম আপীল আদালত। ইংরাজী শব্দ।

আপূপিক—১। পিষ্টক-ব্যবসায়ী, হালুইকর ; পিষ্টকপ্রিয়। অপূপ+ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী, -কী। ২। আপূপসমূহ। সং ; ক্লী।

**আপূপ্য**—অপূপসাধন বস্তু, ময়দা ছাতু প্রভৃতি। অপূপ শব্দ+ষ্ণ্য ইদমর্থে। সং ; পু।

**আপূর্ত্ত**—খাতাদি খনন। আ—পূ ধাতু+ক্ত ভা। সং ; ক্লী।

**আপূষ**—রঙ্গধাতু, রাং। আ—পূষ ধাতু+অল্ ণ। সং ; ক্লী।

**আপৃচ্ছা**—আলাপ, আভাষণ ; আবাহন ; জিজ্ঞাসা। আ—প্রচ্ছ+ঙ ভা+স্ত্রীলিঙ্গে আপ্। সং ; স্ত্রী।

**আপেক্ষিক**—অপেক্ষাকৃত, তুলনাকৃত। অপেক্ষা শব্দ+ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী আপেক্ষিকী।

**আপেক্ষিক গুরুত্ব**—সমায়তন-সম্পন্ন ভিন্ন ভিন্ন বস্তুর গুরুত্বের যে সম্বন্ধ, তাহাকেই আপেক্ষিক গুরুত্ব। (Specific gravity) বলে।

**আপেক্ষিকতা**—অপেক্ষা করা, তুলনা করা। আপেক্ষিক শব্দ+তা ভাবে। সং ; স্ত্রী।

**আপেল**—স্বনামখ্যাত ফল। ইং (apple)।

**আপোষ**—পরস্পর, আপনা আপনি ; আপনা-আপনি নিষ্পত্তি, রফা। বৈদেশিক।

**আপোস**—আপস দেখ।

**আপ্ত**—১। বিশ্বস্ত ; প্রত্যয়িত ; সন্নিকৃষ্ট, আত্মীয় ; অভিযুক্ত, দূষিত ; অভ্রান্ত, প্রামাণিক ; হিতোপদেষ্টা, ভ্রমাদিশূন্য তত্ত্বার্থবেদী। আপ+ক্ত ক। ২। প্রাপ্ত, লব্ধ, অধিগত। আপ+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আপ্তা।

**আপ্তকাম**—পূর্ণাভিলাষ, সফলমনোরথ। আপ্ত হইয়াছে কাম যৎকর্ত্তৃক, বহু। বিণ ; ত্রি।

**আপ্তকারী** (—কারিন্)—যাহার উপর সম্পূর্ণ বিশ্বাস করিয়া যাবতীয় বিষয়ের সম্পূর্ণ ভার দেওয়া যায়। আপ্ত—কৃ+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী আপ্তকারিণী।

**আপ্তখুকী**—আত্মগরজী ; স্বেচ্ছাপরতন্ত্র ; স্বার্থপর ; স্বেচ্ছাকৃত। দেশজ। বিণ।

**আপ্তগরজী**—যে আপনার গরজটাই বেশী বুঝে ; আত্মম্ভরি, স্বার্থপর, আপ্তখুকী। দেশজ।

**আপ্তপর**—আত্মপর, স্বজন ও অপর ব্যক্তি। দেশজ। [ দেশজ।

**আপ্তবন্ধু**—আত্মবন্ধু, আত্মীয় এবং বন্ধুবান্ধব।

**আপ্তবচন**—আপ্তবাক্য দেখ।

**আপ্তবাক্** (—বাচ্)—বেদ, আগম, আপ্তশ্রুতি। কর্ম্মধা। সং ; স্ত্রী।

**আপ্তবাক্য**, আপ্তবচন—বিশ্বস্ত বাক্য, দোষগুণের বিচার না করিয়া যে বাক্য প্রামাণ্য বলিয়া স্বীকার করিয়া লওয়া যাইতে পারে। কর্ম্মধা। সং ; ক্লী।

**আপ্তসার**—( দেশজ ) ১। অমঙ্গল নিবারণার্থ কার্য্যবিশেষ, প্রক্রিয়াবিশেষ অবলম্বন দ্বারা আত্মদেহ রক্ষা। সং। ২। স্বার্থপর। বিণ।

**আপ্তা**—১। বিশ্বস্তা, প্রাপ্তা, ইত্যাদি। আপ্ত দেখ। বিণ ; স্ত্রী। ২। জটা। সং ; স্ত্রী।

**আপ্তি**—প্রাপ্তি, লাভ ; ব্যাপ্তি ; সম্বন্ধ ; উপযোগিতা ; যোগ্যতা। আপ ( প্রাপ্ত হওয়া) +ক্তি ভা। সং ; স্ত্রী।

**আপ্য**—১। প্রাপ্তব্য, লভ্য। আপ ( পাওয়া ) +য র্ম্ম। স্ত্রী আপ্যা। ২। জলময়, জলজ ; জলীয়। অপ্ শব্দ (জল)+ষ্ণ্য। বিণ ; ত্রি। স্ত্রী আপ্যী। ৩। কর্ম্মের শেষভূত মন্ত্রাদি ; ব্যাপ্য বৃক্ষ, কুড়। আপ+য ক। সং ; ক্লী। [ ত্রি। স্ত্রী আপ্যানা।

**আপ্যায়ন**—আপীন। আ—প্যায়+ক্ত ক। বিণ ;

**আপ্যায়ন**—১। বৃদ্ধি, উন্নতি ; পুষ্টি ; তৃপ্তি ; তর্পণ ; প্রীতি। আ—প্যায়+অনট্ ভা। সং ; ক্লী। ২। পুষ্টিকর ; বৃদ্ধিকর ; তৃপ্তিকর ; প্রীতিজনক। আ—প্যায়+অন ক। বিণ ; ত্রি। স্ত্রী আপ্যায়না।

**আপ্যায়িত**—প্রবৃদ্ধ ; তৃপ্ত ; প্রীত। আ—প্যায় (বৃদ্ধি পাওয়া)+ক্ত ক। বিণ ; ত্রি।

**আপ্রচ্ছন**—আভাষণ ; জিজ্ঞাসা। আ—প্রচ্ছ ( জিজ্ঞাসা করা)+অনট্ ভা। সং ; ক্লী।

**আপ্রচ্ছন্ন**—১। আভাষণ ; জিজ্ঞাসা। আ—প্র—ছদ+ক্ত ভা। সং ; ক্লী। ২। ঈষৎ গুপ্ত ; সম্যক্ লুক্কায়িত। আ (ঈষৎ বা সম্যক্) প্রচ্ছন্ন, নিহ্নত। বিণ ; ত্রি। স্ত্রী আপ্রচ্ছন্না।

**আপ্রপদ**—পাদাগ্র পর্য্যন্ত। প্রপদ (পাদাগ্র) অবধি, অব্যয়ী। সং ; ক্লী।

**আপ্রপদীন**—স্কন্ধ হইতে পাদাগ্র পর্য্যন্ত আবৃত (বস্ত্রাদি)। আপ্রপদ শব্দ+খীন। বিণ ; ত্রি।

**আপ্লব**, আপ্লাব—স্নান ; জলপ্লাবন ; উল্লম্ফন ; গতি ; সম্যক্ আবরণ। আ—প্লু ( গতি হওয়া ) + অল্, ঘঞ্ ভা। সং ; পু।

**আপ্লাবন**—প্লাবন। আ—ণিজন্ত প্লু বা প্লাবি + অনট্ ভা। সং ; ক্লী।

**আপ্লাবিত**—জলপ্লাবিত ; সিক্ত। আপ্লাব শব্দ + ইত যুক্তার্থে। বিণ ; ত্রি। স্ত্রী, —তা।

**আপ্লুত**—১। সিক্ত ; স্নাত ; উৎপতিত। আ—প্লু+ক্ত ক। বিণ ; ত্রি। ২। স্নান ; উল্লম্ফন। আ—প্লু+ক্ত ভা। সং ; ক্লী।

**আফগান**—আফগানিস্থান ও তন্নিকট-দেশবাসী মুসলমান জাতিবিশেষ ; পাঠান। বৈদেশিক।

**আফগানিস্থান**—ভারতবর্ষের উত্তর-পশ্চিম সীমার বহির্ভাগে অবস্থিত দেশ। আফগানিস্থানের অধিবাসী সকলেই যে আফগান তাহা নহে। দুরাণী, মিলজাই, য়ুসুফজাই, কাকর, মোমান্দজাই, আফ্রিদি, ইত্যাদি আফগান জাতীয়। খিজিলবাসী, আইমক, হাজারা, হিন্দকি, প্রভৃতি আফগান জাতীয় নহে। আফগানিস্থানের শিক্ষিত ব্যক্তি মাত্রেই পারসীভাষায় অভিজ্ঞ। পারসীভাষাই আদালতের ভাষা। কিন্তু "পুস্তু"ই সাধারণ জাতীয় ভাষা। এই ভাষায় বিবিধ সাহিত্য-গ্রন্থ রচিত হইয়াছে। আফগানিস্থানের সকল জাতিকেও পাঠান বলা যায় না। মোগল বাদসাহগণের পূর্ব্বে যে সকল মুসলমান বংশ দিল্লীর সিংহাসন অধিকার করিয়াছিলেন, সাধারণভাবে তাঁহাদিগকে পাঠান-বংশ বলা হয় ; কিন্তু এক "লোদী" বংশ ব্যতিরেকে, কোন বংশকেই প্রকৃতপক্ষে পাঠান-বংশ বলা যায় না। আফগানিস্থানের অধিকাংশ অধিবাসী "সুন্নী" শ্রেণীস্থ মুসলমান।

প্রাচীনকালে আফগানিস্থান যে গ্রীস শক্তি ও বৌদ্ধশক্তির অধীনে আসিয়াছিল, তাহার চিহ্ন বর্ত্তমানকালে কিয়দংশে লক্ষিত হয়। হুয়েনথ সাংএর ভ্রমণ-বৃত্তান্তে দৃষ্ট হয় যে, তাঁহার সময়ে (খৃঃ ৬৩০—৬৪৫) কাবুলের সান্নিধ্যে হিন্দু ও তুর্কীজাতীয় রাজগণ রাজত্ব করিতেন। খৃঃ ১০ম শতাব্দীতে হিন্দুরাজ্যের উচ্ছেদ হয়, এবং সবক্তগিন নামক জনৈক তুর্কী গজনীতে রাজত্ব প্রতিষ্ঠা করেন। ইঁহারই পুত্র মামুদ দ্বাদশবার ভারত আক্রমণ করিয়াছিলেন। ইঁহার পরে আলাউদ্দিন "ঘোর" বংশীয় রাজত্বের প্রতিষ্ঠা করেন। ইঁহার ভ্রাতুষ্পুত্র সাহাবুদ্দিনঘোরী পুনঃ পুনঃ ভারতবর্ষ আক্রমণ করিয়া বেনারস পর্য্যন্ত স্বীয় আধিপত্য বিস্তার করিয়াছিলেন। পরে বাবরসাহ কাবুল ও কান্দাহার অধিকার করিয়া দিল্লীর সাম্রাজ্য-ভুক্ত করেন। ১৭৩৭—১৭৩৮ খৃঃ পারস্য-রাজ নাদিরসাহ উভয় স্থানই নিজাধিকারে আনেন। নাদিরসাহ ১৭৪৭ খৃঃ নিহত হইলে কান্দাহারবাসিগণ আবদালীবংশীয় আমেদ সাকে রাজা স্বরূপে গ্রহণ করে। আমেদ সা আপনাকে "দুর-ই-দুরাণ্" (তৎসময়ের মুক্তাস্বরূপ) এই আখ্যায় ভূষিত করেন। সেই সময় হইতেই আমেদ সার বংশ "দুরাণী" বংশ বলিয়া অভিহিত হইয়াছে। এই বংশই বর্ত্তমানকাল পর্য্যন্ত আফগানিস্থানে রাজত্ব করিয়া আসিতেছে।

আমেদ সা ১৭৭৩ খৃঃ প্রাণত্যাগ করেন। ১৮০৯ খৃঃ ভারত-গভর্ণমেণ্টের প্রতিনিধি আলেকজান্দার বর্ণস্ (Burnes) পেশোয়ার, আফগানিস্থানের তাৎকালিক অধীশ্বর সা সুজার সহিত সাক্ষাৎ করেন ; অভিপ্রায় দুই রাজ্যমধ্যে সখ্যস্থাপন। ইংরাজ প্রতিনিধি আদর আপ্যায়নে পরিতুষ্ট হন। ইহার পরে দোস্ত মহম্মদ রাজ্য অধিকার করেন এবং সা সুজা ভারতে আসিয়া ইংরাজের আশ্রয় গ্রহণ করেন। ১৮৩৭ খৃঃ পারস্যরাজ হিরাট আক্রমণ করেন এবং রুষরাজও রাজ্য বিস্তারের চেষ্টা করেন। ইংরাজ-গভর্ণমেণ্ট চিন্তান্বিত হইয়া পূর্ব্বোক্ত

বর্ণস্ সাহেবকে আপনার প্রতিনিধি স্বরূপে কাবুল নগরে রেসিডেণ্ট করিয়া পাঠান। দোস্ত মহম্মদ এই সময়ে ইংরাজ-গভর্ণমেণ্টের নিকট যাহা প্রস্তাব করেন, তাহাতে ইংরাজ-গভর্ণমেণ্ট অস্বীকৃত হন। ইংরাজ-গভর্ণমেণ্ট সা সুজাকে সিংহাসনে পুনঃ স্থাপিত করিবার সংকল্প করিয়া আফগানিস্থানে সৈন্য প্রেরণ করেন। ফলে কাবুল, কান্দাহার ও গজনী দোস্ত মহম্মদের হস্তচ্যুত হয়, এবং সা সুজা সিংহাসনে পুনরধিষ্ঠিত হন। দোস্ত মহম্মদ পলায়ন করেন এবং ১৮৪০ খৃঃ ইংরাজহস্তে আত্মসমর্পণ করায় ভারতে প্রেরিত হইয়া এখানে সাবধানে রক্ষিত হন। সা সুজাকে পুনর্ব্বার সিংহাসনে বসাইয়া ইংরাজ-সৈন্য ভারতে প্রত্যাগমন করে। বর্ণস্ রেসিডেণ্ট স্বরূপে এবং স্যার উইলিয়ম ম্যাক্‌ন্যাটন (Macnaghten) দূত (Envoy) স্বরূপে সা সুজার রাজধানীতে রহিলেন। প্রজাগণ সা সুজাকে স্নেহচক্ষে দেখিল না। ক্রমে দেশে অন্তর্বিদ্রোহের আবির্ভাব হইল; তাহার ফলে ১৮৪১ খৃঃ বর্ণস্‌কে হত্যা করা হয়। দোস্ত মহম্মদের পুত্র আকবর খাঁ বিদ্রোহিগণের নেতা হইয়াছিলেন। তাঁহার সহিত ম্যাক্‌ন্যাটন সাহেব সাক্ষাৎ করিতে গমন করিয়া তাঁহারই হস্তে নিহত হন। এইবারে ইংরাজ গভর্ণমেণ্ট প্রতিশোধ লইবার অভিপ্রায়ে আফগানিস্থানে বিপুল বাহিনী প্রেরণ করেন। দেশ সম্যক্ ভাবে শাসিত করিয়া ইংরাজসৈন্য ১৮৪২ খৃঃ আফগানিস্থান পরিত্যাগ করিয়া আসে। সা সুজা বিদ্রোহিগণ কর্ত্তৃক নিহত হইলে, দোস্ত মহম্মদ নির্ব্বাসন-মুক্ত হইয়া রাজ্যভার পুনরায় গ্রহণ করেন। ১৮৬৩ খৃঃ ইঁহার মৃত্যু ঘটিবার পরে ইঁহার পুত্র সের আলি সিংহাসন অধিকার করেন। ১৮৬৯ খৃঃ এপ্রেল মাসে ইনি আম্বালার দরবারে ভারতবর্ষের গভর্ণর জেনারেল লর্ড মেওর সহিত সাক্ষাৎ করিয়া ইংরাজের সহিত সখ্যসূত্রে আবদ্ধ হন।

১৮৭৮ খৃঃ সের আলী রুষরাজ প্রেরিত দূতকে কাবুলে সমাদর করিয়া আতিথ্য প্রদান করেন। ভারত-গভর্ণমেণ্টও এরূপ দূত প্রেরণ করিবার অভিপ্রায় প্রকাশ করিলে, সের আলী সম্মতি সূচক প্রত্যুত্তর করিলেন না। ইহাতে তদানীন্তন গভর্ণর জেনারেল লর্ড লীটন সের আলীর রাজ্য আক্রমণ করিবার অভিপ্রায়ে সুবিখ্যাত বীর (লর্ড) রবার্টস্ ও অন্যান্য সেনাপতিকে সসৈন্যে তথায় প্রেরণ করেন। সের আলী রাজধানী পরিত্যাগ করিয়া পলায়ন করেন এবং মাজার-ই-সরিফ নামক স্থানে ১৮৭৯ খৃঃ প্রাণত্যাগ করেন। ইতোমধ্যে তাঁহার পুত্র য়াকুব খাঁ (যিনি পিতা কর্ত্তৃক কারারুদ্ধ ছিলেন) মুক্তি লাভ করিয়া কাবুলের সিংহাসন গ্রহণ করেন। ইনি গণ্ডামক নামক স্থানে ইংরাজ শিবিরে আসিয়া ১৮৭৯ খ্রীঃ মে মাসে সন্ধিপত্রে স্বাক্ষর করেন। এই সন্ধিপত্রের প্রধান সর্ত্ত এই যে, কাবুলরাজ কেবল ইংরাজের সহিতই সখ্যসূত্রে আবদ্ধ থাকিবেন এবং রাজধানীতে ইংরাজ প্রতিনিধিকে স্থায়িভাবে থাকিতে দিবেন। এই সন্ধির ফল বিপরীত হইল। সেই বৎসরের সেপ্টেম্বর মাসে, স্যার লুই ক্যাভানারী (Cavanari), (যিনি তখন ইংরাজের পক্ষ হইতে কাবুলে রেসিডেণ্টস্বরূপে অবস্থান করিতেছিলেন) রক্ষী ও কর্ম্মচারিগণ সহিত নিহত হন। আবার ইংরাজসৈন্য কাবুলে প্রেরিত হইল। য়াকুব খাঁ আত্মসমর্পণ করিলে, তাঁহাকে ভারতবর্ষে অবস্থান জন্য প্রেরণ করা হইল। ১৮৮০ খ্রীঃ আবদুর রহমন নামক সের আলীর জ্যেষ্ঠ ভ্রাতার পুত্র, সিংহাসন লাভ অভিপ্রায়ে দোস্ত মহম্মদের বিপক্ষে অস্ত্র ধারণ করিয়াছিলেন। তাহার ফলে, তিনি নির্ব্বাসিত হইয়া রুষরাজ্যে আশ্রয় লইয়াছিলেন। এই সময়ে তিনি দেশে প্রত্যাগমন করিয়াছেন শুনিয়া লর্ড লীটন তাঁহাকেই আমীর বলিয়া স্বীকার করিয়া কাবুল সিংহাসনে বসাইলেন। কান্দাহার তখন ইংরাজের খাস দখলে ছিল। কান্দাহার একণে তাঁহাকেই অর্পণ করা হইল, এবং হিরাটও সের আলীর কনিষ্ঠ পুত্র আয়ুবের হস্ত হইতে আবদুর রহমন অধিকার করিলেন। ইঁহার রাজত্ব কালে আফগানিস্থান একটী শক্তিশালী রাজ্য বলিয়া সাধারণ্যে স্বীকৃত হইল। ইঁহারই রাজত্বকালে প্রান্তদেশে রুষিয়া ও বৃটিশ-শক্তির রাজ্যসীমা-নির্দ্দেশ সমাপ্ত হয়।

১৯০১ খ্রীঃ ১লা অক্টোবর আবদুর রহমন প্রাণত্যাগ করেন। দুই দিন পরে ইঁহার পুত্র হবিবুল্লা সিংহাসন গ্রহণ করেন। ইঁহার সময়ে রাজ্যের আভ্যন্তরিক উন্নতি অনেক ঘটিয়াছে। লর্ড কর্জ্জন যখন ভারতবর্ষের গভর্ণর জেনারেল ছিলেন, তখন ইঁহাকে ভারতে আসিবার জন্য নিমন্ত্রণ করা হইয়াছিল। ইনি কিন্তু সে নিমন্ত্রণ রক্ষা করেন নাই। ইঁহার পুত্র নাসিরউল্লা বিলাতে ও ভারতে আসিয়াছিলেন। ১৯০৪ খ্রীঃ ডিসেম্বর মাসে স্যার লুই ডেন (Sir Louis Dane) ও অন্যান্য ইংরাজ-কর্ম্মচারী কাবুলে গমন করেন; উদ্দেশ্য নূতন সন্ধিস্থাপন। ১৯০৫ খ্রীঃ মে মাসে ইঁহার সহিত যে সন্ধিস্থাপন হয়, তাহা ইঁহার পিতার স্বাক্ষরিত সন্ধি পত্রের পুনরুল্লেখ মাত্র। লর্ড মিণ্টোর নিমন্ত্রণে আমীর মহোদয় ১৯০৭ খ্রীঃ ভারতে আগমন করেন। সেই সময় বকর-ঈদ উৎসব হইতেছিল। এই উৎসব উপলক্ষে যাহাতে গোহত্যা করিয়া হিন্দুদিগের মনে কষ্ট দেওয়া না হয়, তদ্বিষয়ে ইনি মুসলমান ধর্ম্মাবলম্বিগণকে অনুরোধ করিয়াছিলেন। ইনি বলিয়াছিলেন, "তোমরা আমার প্রজা নও, সুতরাং আমি তোমাদিগকে কোনরূপ আদেশ করিতে পারি না; তথাপি আমি আশা করি যে তোমরা আমার এ অনুরোধটি রক্ষা করিবে।" আমীর মহোদয় ইংরাজী ভাষায় কথোপকথন করিতে পারিতেন। ইনি ইংরাজ গভর্ণমেণ্টের নিকট ১৮ লক্ষ টাকা বার্ষিক বৃত্তি স্বরূপে পাইতেন। ইঁহার সহিত ১৯০৫ খৃঃ যে সন্ধি স্থাপনা হয় তাহাতে ইঁহাকে "His Majesty" এই আখ্যা দেওয়া হয়। আমীর হবিবুল্লা মহোদয় গুপ্তঘাতকের হস্তে হত হইলে, উক্ত নাসিরুল্লা আমীর হন। কিন্তু অল্পদিন মধ্যেই সকলের অপ্রিয় হওয়ায় সিংহাসনচ্যুত হন, এবং তাঁহার কনিষ্ঠ ভ্রাতা আমানুল্লা সিংহাসন অধিকার করেন। ইনিই আফগানিস্থানের বর্ত্তমান আমীর। ইঁহার সময়ে ইংরাজদিগের সহিত পুনর্ব্বার যুদ্ধ ঘটে। তাহার ফলে যে সন্ধি হয়, তদনুসারে আমীরের ১৮ লক্ষ টাকা বৃত্তি রহিত হয়, এবং ইংলণ্ডে আমীরের দূত ও আফগানিস্থানে ইংলণ্ডের দূত থাকিবার নিয়ম হয়।

**আফলা**—অফলন্ত, যাহাতে ফল ধরে না, বাঁজা, আঁড়া। দেশজ। বিণ।

**আফলোদয়**—ফলসিদ্ধি পর্য্যন্ত। ফলের উদয় ফলোদয়, ৬ষ্ঠ; ফলোদয় পর্য্যন্ত, অব্যয়ী। বা, ক্রি বিণ।

**আফলোদয়কর্ম্ম** (—কর্ম্মন্)—ফলসিদ্ধি পর্য্যন্ত কার্য্যকারী। বহু। বিণ; পু বা স্ত্রী।

**আফিং, আফিম**—অহিফেন; একবর্ষী (১০ মাসের) শাক বিশেষ—পুষ্প চতুর্দ্দলবিশিষ্ট—রং লাল এবং সাদা—ফলের রস শুকাইয়া আফিম হয়। সং।

**আফিম**[illegible] যে বেশী আফিং খায়। সং।

**আফুলা**—যাহাতে ফুল ধরে নাই এরূপ। বিণ।

**আফোটা**—অপ্রস্ফুটিত। বিণ।

**আব**—[illegible], মাংসকীল (tumour)। সং।

**আবওয়াব**—নির্দ্দিষ্ট খাজানার অতিরিক্ত প্রজার নিকট জমিদারের বাজে আদায়। বৈদেশিক। সং।

আবছায়া—ভূতযোনির আভাষ ; অস্পষ্ট দর্শন। সং। অপচ্ছায়া শব্দের অপভ্রংশ।

আবডাল—আড়াল, অন্তরাল। গ্রাম্য। সং।

আবদার—আখট্টি, খোট, বাহানা বা বায়না, উৎকট বাসনা ; সনির্ব্বন্ধ অনুরোধ ; অযথা জেদ। দেশজ। সং।

আবদারে, আবদেরে—উৎকট বাসনাযুক্ত, খোটেল, খেয়ালী ; অযথা জেদী। দেশজ। বিণ।

আবদুল করিম (মৌলবী)—ইং ১৮৬৫ সালে শ্রীহট্ট সহরে ইঁহার জন্ম হয়। ইনি সেই-খানেই প্রাথমিক শিক্ষা আরম্ভ করেন, এবং ১৮৮৩ সালে কলিকাতায় আসিয়া বিশ্ববিদ্যা-লয়ের বি, এ উপাধি লাভ করেন। পরে কলিকাতা মাদ্রাসার সহকারী শিক্ষক নিযুক্ত হন ; তৎপরে কিছুকাল সহকারী স্কুল-ইন্‌স্পেক্টরের পদে কার্য্য করিয়া বিভাগীয় ইন্‌স্পেক্টরের পদে উন্নীত হন। দেশের, বিশেষতঃ স্বজাতির শিক্ষা বিস্তা-রার্থে যথেষ্ট যত্ন পরিশ্রম করিয়াছেন। "ভারতে মুসলমান রাজত্ব" নামক একখানি ইতিহাস গ্রন্থ ইনি প্রণয়ন করিয়াছেন। ইনি ১৯২০ সালে সুরমা উপত্যকা সম্মিলনীর সভাপতির আসন অলঙ্কৃত করিয়াছিলেন।

আবদুলগণি (খাজা)—ঢাকার প্রসিদ্ধ মুসল মান জমিদার। জন্ম ১৮৩০ খৃঃ। ইঁহার পূর্ব্বপুরুষেরা কাশ্মীরবাসী। সিপাহি বিদ্রোহের সময় এবং তাহার পরে অনেক সময় ইনি গভর্ণমেণ্টের সাহায্য করিয়া-ছিলেন। ইনিই ঢাকা সহরে অনেক টাকা ব্যয় করিয়া কলের জল ব্যবহারের ব্যবস্থা করিয়াছিলেন। ইনি ১৮৬১ সালে বঙ্গীয় এবং পর বৎসর বড়লাটের ব্যবস্থাপক সভার অন্যতম সভ্য হন। গভর্ণমেণ্ট ইঁহাকে ১৮৭১ খৃষ্টাব্দে "সি, এস, আই," এবং ১৮৮৬ খৃষ্টাব্দে "কে, সি, এস, আই" উপাধি প্রদান করেন। ১৮৭৫ সালে ইনি নবাব হন এবং ১৮৭৭ সালে ১লা জানু-য়ারি এই উপাধি বংশগত থাকিবে বলিয়া নির্দ্দিষ্ট হয়। ১৮৯৬ সালে ঢাকা সহরে ইঁহার মৃত্যু হয়। ইঁহার পুত্র নবাব বাহাদুর স্যার্ খাজে আসানুল্লা ১৮৪৬ খ্রীষ্টাব্দে জন্ম-গ্রহণ করেন এবং ১৯০১ খৃষ্টাব্দে ১৬ই ডিসেম্বর হঠাৎ মৃত্যুমুখে পতিত হন। আসানুল্লা সাহেব পিতার ন্যায় বদান্য ছিলেন। আসানুল্লার পর তৎপুত্র খাজে সলিমুল্লা ঢাকার নবাব হন। ১৯০৯ খৃষ্টাব্দে ১লা জানুয়ারি সলিমুল্লা সাহেব "কে, সি, আই, ই" উপাধি প্রাপ্ত হন। ইনি বড়লাটের ব্যবস্থাপক সভার অন্যতম সভ্য ছিলেন।

আবদুল লতিফ—ইনি ১৮২৮ খৃষ্টাব্দে মার্চ্চ মাসে ইঁহার পৈতৃক নিবাস ফরিদপুর জেলায় জন্ম-গ্রহণ করেন। স্কুলের লেখাপড়া সমাপ্ত করিয়া ১৮৪৯ খৃষ্টাব্দে ইনি ডেপুটি ম্যাজি-ষ্ট্রেটের পদে প্রতিষ্ঠিত হন। ঐ পদেই ইঁহার জীবিতকাল অতিবাহিত হয়। মধ্যে কিছুদিনের জন্য লতিফ সাহেব কলিকাতা পুলিস আদালতের অন্যতর ম্যাজিষ্ট্রেটের পদে অধিষ্ঠিত ছিলেন। ইনি বহুদিন বঙ্গীয় ব্যবস্থাপক সভার ও কলি-কাতা মিউনিসিপ্যালিটির সদস্য ছিলেন। মুসলমানদিগের শিক্ষার উন্নতিকল্পে ইনি বিস্তর চেষ্টা করেন। ১৮৬৩ খৃষ্টাব্দে ইঁহা-রই বিশেষ যত্নে Mohamedan Lite-rary Society প্রতিষ্ঠিত হইলে ইনি তাহার সম্পাদক নির্ব্বাচিত হন। মৃত্যুর পূর্ব্বকাল পর্য্যন্ত ইঁহারই সম্পাদকতায় এই সভা পরিচালিত হইয়াছিল। অমায়িকতা, পরোপকারিতা, পক্ষপাতশূন্যতা প্রভৃতি গুণে ইনি সকল সমাজেরই অনুরাগভাজন হইয়াছিলেন। এরূপ সর্ব্বজনপ্রিয় ব্যক্তি অতি অল্পই দেখা যায়। ইনি ১৮৮০ খৃষ্টাব্দে "নবাব," ১৮৮৩ খৃষ্টাব্দে "সি, আই, ই" এবং ১৮৮৭ খৃষ্টাব্দে "নবাব বাহাদুর" উপাধি প্রাপ্ত হন। ইনি গভর্ণমেণ্টের কিরূপ প্রিয়পাত্র ছিলেন, ইহাতেই বুঝা যাইতেছে। ১৮৯৩ খৃষ্টাব্দে তালতলা লেনে ইঁহার মৃত্যু হয়। ইঁহার জ্যেষ্ঠপুত্র নবাব আবদুর রহমন (ব্যারিষ্টার) এক্ষণে কলিকাতা ছোট আদালতের দ্বিতীয় জজ। ১৯০৭ খৃষ্টাব্দে ইনি "নবাব" উপাধি লাভ করেন।

আবদেরে—আবদারে দেখ।

আবদ্ধ—বদ্ধ, যাহা বা যাহাকে বদ্ধ করা হই-য়াছে ; প্রতিরুদ্ধ, আটকান ; যাহা বন্ধক দেওয়া হইয়াছে এরূপ ; সংলগ্ন ; সংশ্লিষ্ট ; প্রাপ্ত ; ব্যাপৃত। আ—বন্ধ (বদ্ধ করা) + ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আবদ্ধা।

আবন্ধ—১। দৃঢ়বন্ধন। আ—বন্ধ + ঘঞ্ ভা। ২। যোক্ত্র, যোতদড়ি ; যোঁয়াল ; প্রেম ; ভূষণ। আ—বন্ধ + ঘঞ্ ণ। সং ; পু।

আবর—১। বস্ত্রের বা পরিচ্ছদের বহির্ভাগ। বৈদেশিক। ২। মেঘ। হিন্দীমূলক। সং। ৩। অবোধ, অজ্ঞান, বোকা। দেশজ। বিণ। ৪। আবরণ কর। ক্রি। ক, প্র।

আবর পাহাড়—ভারতবর্ষের উত্তর-পূর্ব্ব সীমায় অবস্থিত ক্ষুদ্র ভূমিখণ্ড। আসামী ভাষায় "আবর" অর্থে বর্ব্বর বা স্বাধীন। এই ভূমিখণ্ডে যাহারা বাস করে, তাহারা তিব্বতীয় জাতি হইতে উৎপন্ন বলিয়া কথিত। ইহারা সাতিশয় কলহপ্রিয় এবং অসন্তুষ্ট-চিত্ত। পূর্ব্বে ইহারা আসাম প্রদেশে আসিয়া উপদ্রব করিত। ইংরাজ-গভর্ণমেণ্টও ইহাদিগকে শাসন করিবার নিমিত্ত মধ্যে মধ্যে সৈন্য প্রেরণ করিতে বাধ্য হইতেন।

আবরা—১। আবরণ, ওয়াড়, খোল। দেশজ। সং। ২। আবরণ করা, ঢাকা। ক্রি। ক, প্র।

আবরু—পর্দ্দা, যবনিকা, আবরণ ; স্ত্রীলোকের সম্ভ্রম বা লজ্জাশীলতা, সতীত্ব ; সম্মান, মর্য্যাদা। বৈদেশিক। সং।

আবলুস—ঘোর কৃষ্ণবর্ণ গুরুভার কঠিন কাষ্ঠ-বিশেষ। বৈদেশিক। সং।

আবল্য—দৌর্ব্বল্য ; স্ফূর্ত্তিহীনতা, জড়তা ; আলস্য। ন (নাই) বল যাহার সে অবল, বহু; তাহার ভাব এই অর্থে অবল + ষ্য। সং ; ক্লী।

আবহাওয়া—জলবায়ু ; জলবায়ু জন্য স্থান বিশেষের অবস্থা। বৈদেশিক। সং।

আবহি, আভি -এখনই, অবিলম্বে। হিন্দী-মূলক। ব্য। [ দেশজ। বিণ।

আবাঁধা—অবদ্ধ, অনাবদ্ধ, আলুলায়িত।

আবাগী—অভাগ নারী, হতভাগিনী, পোড়া-কপালী। অভাগিনী শব্দের অপভ্রংশ।

আবাগে—হতভাগা, দুরদৃষ্ট ; দুরন্ত। অভাগ শব্দের অপভ্রংশ। [ দেশজ। বিণ।

আবাছা—বাছা হয় নাই এরূপ ; অনির্ব্বাচিত।

আবা-থাবা—ক্ষিপ্রতা, ত্বরা ; তাড়াতাড়ি ; যেমন তেমন করিয়া ; মুখচাপা ; অবিস্তীর্ণ, সংক্ষিপ্ত। দেশজ।

আবাদ—চাষ, কৃষিকর্ম্ম ; কৃষ্ট ভূমি ; লোকের বসতি সহিত নবকর্ষিত ভূমি ; আবাস, বাসস্থান ; লোকালয় ; গ্রাম, নগর, জন-পদ। বৈদেশিক। সং।

আবাদী—আবাদের উপযুক্ত, কর্ষণযোগ্য ; কৃষ্ট, উঠিত্। বৈদেশিক। বিণ।

আবাধ—১। পীড়া ; ক্লেশ। আ—বাধ (পীড়া দেওয়া) + ঘঞ্ ভা। ২। ত্রিভুজক্ষেত্রের মধ্যস্থ লম্বরেখার দুই পার্শ্বস্থ ভূমি। আ—বাধ + ঙ ক। সং ; ক্লী। [ প্রা, ক।

আবাস্তর—তাবৎ বৃত্তান্ত, সকল কথা, ইতিহাস।

আবার—পুনর্ব্বার, পুনরায়, ফের, বারদিগর, আরও, পুনশ্চ। দেশজ। ব্য।

আবাল—বালক পর্য্যন্ত ; বাল্যকাল হইতে। অব্যয়ী। ব্য।

আবালবৃদ্ধ—বালক ও বৃদ্ধ পর্য্যন্ত। বাল ও বৃদ্ধ = বালবৃদ্ধ, দ্বন্দ্ব ; তাহা পর্য্যন্ত, অব্যয়ী। ব্য।

আবালবৃদ্ধবনিতা—বালক, বৃদ্ধ ও বনিতা পর্য্যন্ত। বাল ও বৃদ্ধ ও বনিতা = বালবৃদ্ধ-বনিতা, দ্বন্দ্ব ; তাহা পর্য্যন্ত, অব্যয়ী। ব্য।

আবাল্য—বাল্যকাল হইতে, আশৈশব। অব্যয়ীভাব। ব্য।

আবি—মহাদেব যে অন্ধক দৈত্যকে বিনষ্ট করিয়া অন্ধকারি নামে খ্যাত হন, আবি

সেই অন্ধকের তনয়। আবির উৎপত্তির পরে অন্ধক ব্রহ্মার শরণাপন্ন হয়, এবং তপস্যা দ্বারা তাঁহাকে সন্তুষ্ট করে। ইহাতে ব্রহ্মা বর গ্রহণার্থ আদেশ করিলে, অন্ধক এই বর চাহিল যে, "আবি রূপান্তর প্রাপ্ত না হইলে কেহই ইহাকে নষ্ট করিতে পারিবে না।" ব্রহ্মা "তথাস্তু" বলিয়া অন্তর্হিত হইলেন। এদিকে শিব অন্ধককে বিনষ্ট করিলেন বটে, কিন্তু বরদৃপ্ত আবিকে ধ্বংস করিতে পারিলেন না। আবিও পিতৃহন্তার বিনাশ জন্য বিধিমতে চেষ্টা করিতে লাগিল। সে শিবের ছিদ্রান্বেষণে তৎপর হইল। একদা পার্ব্বতী স্থানান্তরে গমন করিলে দৈত্য সর্পরূপ ধারণ ও দ্বার অতিক্রম করিয়া, দেবীর রূপ ধারণ করিল, এবং মনে মনে মহা আনন্দিত হইল যে, এবার যখন মহাদেবকে একাকী পাইয়াছি,তখন ইহাকে নিশ্চয় ধ্বংস করিতে পারিব। অনন্তর দেবীরূপধারী আবি শিবসমীপে সমুপস্থিত হইয়া যেমন হাস্যকৌতুক আরম্ভ করিল, মহাদেব অমনি সমস্ত জ্ঞাত হইয়া উহার বিনাশ সাধন করিলেন। এইরূপে রূপান্তর পরিগ্রহ করায়, "আবি" দৈত্যের বিনাশ হয়।

আবৃত্ত—( নাটকাদিতে ) ভগিনীপতি। আ—বৃধ (জানা)+ক্ত ক, নিপাতনে। সং ; পু।

আবু-পর্ব্বত—রাজপুতানার অন্তর্গত সিরোহী রাজ্যে অবস্থিত। রাজস্থানের ইতিবৃত্ত-প্রণেতা সুপ্রসিদ্ধ কর্ণেল টড্ ই ংরাজগণের মধ্যে সর্ব্বপ্রথমে এই স্থান দর্শন করেন। পাহাড়টী আরাবল্লী পর্ব্বতের অংশ বলিয়া আপাততঃ দৃষ্ট হয় ; কিন্তু প্রকৃতপক্ষে তাহা নহে। পাহাড়টী উক্ত পর্ব্বত হইতে সম্পূর্ণ পৃথক্। আবু পাহাড়ের একাংশে ইহার সর্ব্বোচ্চ চূড়াযুক্ত শিখর অবস্থিত। উপরিভাগে সুবৃহৎ সমতল ভূমিখণ্ড। সেখানে "নখীতালাও" নামধেয় একটী হ্রদ আছে। আবু পর্ব্বতের প্রধান দৃশ্য জৈন মন্দিরগুলি। প্রথম তীর্থঙ্কর ঋষভনাথের মন্দিরটি সর্ব্বাপেক্ষা বৃহৎ ও সুন্দর কারুকার্য্যসম্পন্ন। ১০৩১ খৃঃ বিমাল সা কর্ত্তৃক নির্ম্মিত আদীশ্বর মন্দির, এবং ১১৯৭-১২৪৭ খৃঃ বস্তুপাল ও তেজপাল কর্ত্তৃক নির্ম্মিত নেমিনাথের মন্দিরও বিশিষ্টভাবে উল্লেখযোগ্য। আবু-পর্ব্বতে ভারত-গভর্ণমেণ্টের প্রতিনিধি ( রাজপুতানার এজেণ্ট ) অবস্থান করেন।

আবুল ফজল—ইনি দিল্লীর সুপ্রসিদ্ধ সম্রাট্ প্রথিতনামা মহামতি আকবরের অতি সুদক্ষ, সুপণ্ডিত ও প্রিয় অমাত্য ছিলেন। ইঁহার পিতার নাম মুবারিক। ১৫৫১ খৃঃ অব্দে আগ্রা নগরে ইঁহার জন্ম হয়। ইঁহার জ্যেষ্ঠ সহোদরের নাম আবুল ফৈজী। উভয় ভ্রাতাই নানা শাস্ত্রে সুপণ্ডিত ছিলেন, অধিকন্তু জ্যেষ্ঠ অতি সুকবি ছিলেন। উভয়েই আকবরের অতিশয় প্রিয়পাত্র ছিলেন। সম্রাট্ অনেক কার্য্যেই আবুল ফজলের পরামর্শ গ্রহণ করিতেন। মুসলমানধর্ম্মে ও কোরাণে ইঁহার আস্থা ছিল না। কথিত আছে, ইঁহারই উপদেশে আকবর নূতন ইলাহী ধর্ম্মের প্রচার করেন। পরন্তু আকবরের জ্যেষ্ঠ পুত্র সলিম ( জাহাঙ্গীর ) নানা কারণে আবুল ফজলের ঘোর শত্রু ছিলেন। সলিম উড়ওার রাজা বীরসিংহকে উৎকোচ-প্রদানে বশীভূত করিয়া তাঁহার দ্বারা আবুল ফজলের প্রাণবধ করান ( ১৬০২ খৃঃ )। আবুল ফজল অতি সুলেখক ছিলেন। ইঁহার রচিত অনেকগুলি গ্রন্থ আছে, তন্মধ্যে "আকবর-নামা" ও "আইন ই-আকবরি" সবিশেষ প্রসিদ্ধ। ইনি অতিশয় সাধু ও সত্যপরায়ণ লোক ছিলেন।

আবুল ফৈজী—বিখ্যাত পারসিক কবি এবং আকবরের প্রধান অমাত্য। আকবর ইঁহাকে অতিশয় স্নেহ করিতেন। সুপ্রসিদ্ধ লেখক আবুল ফজল ইঁহারই কনিষ্ঠ সহোদর, ইঁহার অপেক্ষা চারি বৎসরের ছোট। ইনি সাধারণতঃ ফৈজী নামে প্রখ্যাত।

আবুল হোসেন (ডাক্তার) —ইনি ১২৬৯ বঙ্গাব্দে হুগলি জেলার বাগনান গ্রামে জন্মগ্রহণ করিয়াছিলেন। ১৮৭৪ হইতে ১৮৭৫ খৃষ্টাব্দ পর্য্যন্ত ইনি কলিকাতা মাদ্রাসায় শিক্ষা প্রাপ্ত হইয়া বিলাত যাত্রা করেন। বিলাত হইতে ইনি জার্ম্মানি ও ফ্রান্সাদি দেশ ভ্রমণ করিয়া আমেরিকায় গমন করেন। ইনি নানা নগরে চিকিৎসাবিদ্যা অধ্যয়ন করিয়া ডেনভার মেডিকেল কলেজ হইতে এম, ডি উপাধি পান। তাহার পর নিউজার্সি হইতে C. L. S. C. উপাধি পাইয়া সায়েন্সের উপর অধিকার লাভ করেন। ইনি নিজ আবিষ্কৃত হোসেনী ছন্দে যমজভগিনী, স্বর্গারোহণ এবং জীবন্ত পুতুল এই কাব্যত্রয় লিখিয়াছেন। ইংরাজি শিক্ষাসোপান, এসলাম ইতিহাস, স্পেন বিজয় ও সতীদাহ প্রভৃতি বহু পুস্তক ইঁহার প্রণীত।

আবোর—অবোধ, অজ্ঞান, মূর্খ, বোকা। দেশজ। বিণ।

আবোল তাবোল—এলোমেলো কথা, অসংলগ্ন প্রলাপ, যা তা বলা, অর্থহীন-বাক্য। দেশজ। সং।

আব্রহ্মস্তম্ব—সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া সৃষ্টির অতি হীন পদার্থ পর্য্যন্ত। ব্রহ্মা হইতে আরম্ভ করিয়া স্তম্ব পর্য্যন্ত, অব্যয়ীভাব। ব্য।

আভরণ—১। ভূষণ, অলঙ্কার। আ—ভৃ (ধারণ করা)+অনট্ র্ম্ম। ২। সম্যগ্ ভরণ, পোষণ। প্রাদি। সং ; ক্লী।

আভা—১। দীপ্তি, প্রভা ; শোভা, কান্তি ; সাদৃশ্য। আ—ভা+ঙ ভা+আপ্। সং ; স্ত্রী।

২। উত্তর ব্রহ্মের একটী প্রধান নগরের নাম। ইহা ব্রহ্মরাজ্যের প্রাচীন রাজধানী ; উত্তর ব্রহ্মে ইরাবতী নদীর তীরে অবস্থিত। আভার প্রাচীন নাম "যদনপুরা" অর্থাৎ মণিমাণিক্যের সহর। "পগন" রাজধানী পরিত্যাগ করিয়া ১৩৬৪ খৃঃ থাদোবিন্ পয়া আভায় রাজধানী স্থাপিত করেন। এইখানে প্রায় চারি শতাব্দী ব্যাপিয়া এক এক করিয়া বিশ জন রাজা রাজত্ব করেন। তাহার পরে ১৭৮২ খৃঃ বোদাও পয়া অমরাপুরা নামক স্থানে নূতন রাজধানীর প্রতিষ্ঠা করেন। কিন্তু ১৮২৩ খৃঃ বাগ্গিদাও পয়া কর্ত্তৃক উক্ত স্থান পরিত্যক্ত হয় এবং আভায় রাজধানী পুনঃপ্রতিষ্ঠিত হয়। ১৮৩৭ খৃঃ রাজা থারাওয়াদি সিংহাসনচ্যুত হইলে রাজধানী আবার অমরাপুরায় নীত হয়। ১৮৫০ খৃঃ রাজা মিন্দন মান্দালয়ে রাজধানী স্থাপিত করেন।

আভাং, আভাঙ্গ—অভাঙ্গ শব্দের অপভ্রংশ।

আভাঙ্গা—অভগ্ন। দেশজ। বিণ। [স্ত্রী।

আভাতি—শোভা। আ—ভা+ক্তি ভা। সং ;

আভাষ—১। মুখবন্ধ, ভূমিকা ; প্রবেশিকা ; অনুষ্ঠান ; আলাপ। আ—ভাষ (বলা)+অল্ ভা। সং ; পু। ২। ইঙ্গিত। দেশজ।

আভাষণ—আলাপ, পরস্পর কথোপকথন ; সম্ভাষণ। আ—ভাষ+অনট্ ভা। সং ; ক্লী।

আভাষিত—কথিত, উক্ত। আ—ভাষ (বলা)+ক্ত ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আভাষিতা।

আভাষ্য—আলাপের যোগ্য। আ—ভাষ+ঘ্যণ্ ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী আভাষ্যা।

আভাস—১। দীপ্তি ; প্রতিবিম্ব ; অভিপ্রায় ; সাদৃশ্য। আ—ভাস+অল্ ভা। সং ; পু। ২। ইঙ্গিত। দেশজ।

আভাসমান—দীপ্যমান ; প্রকাশমান ; প্রতীয়মান। আ—ভাস ( দীপ্তি পাওয়া )+শান ক। বিণ ; ত্রি। স্ত্রী আভাসমানা।

আভাস্বর—১। চৌষট্টি গণদেবতাবিশেষ। আ—ভাস ( দীপ্তি পাওয়া )+বর ক। সং ; পু। ২। সম্যক্ দীপ্ত। প্রাদি। বিণ ; ত্রি।

আভিজন—কৌলীন্য। অভিজন (কুলীন)+ষ্ণ ভাবার্থে। সং ; ক্লী।

আভিজাতিক—অভিজাতসম্বন্ধীয় ; বংশপরিচায়ক। অভিজাত শব্দ+ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী আভিজাতিকী।

আভিজাতিক-চিহ্ন—বংশপরিচায়ক চিহ্ন। কর্ম্মধা। সং; স্ত্রী।

আভিজাত্য—কৌলীন্য, সদ্বংশে জন্ম, বংশমর্য্যাদা; লজ্জা; পাণ্ডিত্য। অভিজাত (কুলীন)+ষ্য ভাবে। সং; ক্লী।

আভিধানিক—অভিধানসংক্রান্ত, কোষসম্বন্ধীয়। অভিধান+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী,—কী।

আভিমুখ্য—সাম্মুখ্য, সম্মুখীনতা; আনুকুল্য। অভিমুখ শব্দ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আভিরূপ্য—সৌন্দর্য্য। অভিরূপ শব্দ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আভিষেচনিক—রাজাদিগের অভিষেক সম্বন্ধীয়, বা তদর্থে প্রয়োজনীয়, অথবা সেই কার্য্যের উপযুক্ত। অভিষেচন শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আভিষেচনিকী।

আভীক্ষ্ণ, আভীক্ষ্ণ্য—আধিক্য; পৌনঃপুন্য। অভীক্ষ্ণ শব্দ+ষ্ণ, ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আভীর—ব্রাহ্মণের ঔরসে অম্বষ্ঠার গর্ভে জাত জাতিবিশেষ, গোপ, গোয়ালা। আ—ভী শব্দ (ভয়)—রা (দান করা)+ড ক; অথবা, আ—অভি—ঈর (প্রেরণ করা)+অন্ ক। সং; পু। স্ত্রী আভীরী।

আভীরপল্লি, আভীরপল্লী—গোপপল্লী, গোয়ালাপাড়া। ৬৩২। সং; স্ত্রী।

আভীরবালা—গোপরমণী, গোয়ালিনী। ৬৩২। সং; স্ত্রী।

আভীরী—গোপী, গোয়ালিনী। আভীর+স্ত্রীলিঙ্গে ঈপ্। সং; স্ত্রী।

আভীল—১। ক্লেশযুক্ত; ভয়ানক। আ—ভী (ভয়)—লা+ড ক। বিণ; ত্রি। স্ত্রী আভীলা। ২। দৈহিক ক্লেশ। আ—অভি—ইল (কষ্ট পাওয়া)+অন্ ভা। সং; ক্লী।

আভুগ্ন—ঈষদ্বক্র, আকুঞ্চিত; চারি ধারে ভগ্ন। আ (ঈষৎ বা সম্যক্) ভুগ্ন (বক্র বা ভগ্ন), প্রাদি। বিণ; ত্রি। স্ত্রী আভুগ্না।

আভেরী—রাগিণীবিশেষ। সং; স্ত্রী।

আভোগ—পরিপূর্ণতা; উপভোগ; বিস্তার; প্রয়াস; বিমর্দ্দ; বরুণচ্ছত্র, সর্পফণা; সঙ্গীতের চারি চরণের চতুর্থ চরণ। আ—ভুজ (ভোগ করা)+ঘঞ্ ভা। সং; পু। [কবির নামযুক্ত গীতসমাপিকা কবিতা, চলিত কথায় ইহাকে "ভণিতা" কহে। যেমন—"দ্বিজ রামপ্রসাদ বলে।" "তোর একা হইতে না হয় যদি রামপ্রসাদকে সঙ্গে নে না।" ইত্যাদি।

"যত্রৈব কবিনাম স্যাৎ
স আভোগ ইতীরিতঃ।"

অর্থাৎ যেখানেই কবির নাম থাকে, তাহাকেই আভোগ কহে]।

আভ্যন্তর—অভ্যন্তরসম্বন্ধীয়, মধ্যের, ভিতরের। অভ্যন্তর+ষ্ণ বিণ; ত্রি। স্ত্রী আভ্যন্তরী।

আভ্যন্তরীণ—অভ্যন্তরসম্বন্ধীয়; মধ্যস্থ, ভিতরের। অভ্যন্তর+ঈন। বিণ; ত্রি। স্ত্রী,—রীণা।

আভ্যাসিক—অভ্যাসসম্বন্ধীয়; অভ্যাসকারী; অভ্যস্ত; প্রচলিত, সাধারণ। অভ্যাস শব্দ+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আভ্যাসিকী।

আভ্যুদয়িক—১। মাঙ্গলিক; শুভকার্য্য-নিমিত্তক; উন্নতিপ্রদ। অভ্যুদয়+ষ্ণিক ইদমর্থে। বিণ; ত্রি। স্ত্রী,—য়িকী। ২। বিবাহাদিকালীন কর্ত্তব্য শ্রাদ্ধবিশেষ। অভ্যুদয় অর্থাৎ ইষ্টলাভ দ্বিবিধ, ভূত ও ভবিষ্যৎ। পুত্রজন্মাদি ভূত এবং বিবাহাদি ভাবী। একারণ আভ্যুদয়িক শ্রাদ্ধও দ্বিবিধ। প্রথম অন্নারম্ভাদি সময়ে এবং দ্বিতীয় বিবাহাদি কালে কর্ত্তব্য। পিতা, পিতামহ, প্রপিতামহ, মাতামহ, প্রমাতামহ ও বৃদ্ধ প্রমাতামহের তৃপ্ত্যর্থে শ্রাদ্ধ। সং; ক্লী।

আম—১। অপক্ব, কাঁচা; অরন্ধিত, পাক করা নয় এরূপ। আ—অম+ঘঞ্ ণ। বিণ; ত্রি। স্ত্রী আমা। ২। অজীর্ণ রোগ; রোগ, পীড়া। আ—অম+ঘঞ্ ক। সং; পু। ৩। স্বনামখ্যাত ফল। আম্র শব্দের অপভ্রংশ। ৪। প্রকাশ্য, সাধারণ, সাধারণের ব্যবহার্য্য। বৈদেশিক। বিণ। ইহার বিপরীত শব্দ খাস।

আম-আদা, আমাদা—আম্রগন্ধি আদাক বা শটী বিশেষ, আম হলদী। দেশজ। সং।

আম-আচার, আমাচার—গোটা বা কাটা আমের চাটনি। দেশজ; সং।

আমকুম্ভ—অদগ্ধ মৃৎকলস, কাঁচা মাটির কলসী। কর্ম্মধা। সং; পু।

আমগন্ধি—দুর্গন্ধবিশিষ্ট, অপক্ব দ্রব্যের গন্ধের ন্যায় গন্ধবিশিষ্ট; আমের (অপক্ব মাংসাদির) গন্ধের ন্যায় গন্ধ যাহার, বহু। বিণ; ত্রি।

আমচুর, আমসি—রৌদ্রে শুকান কাঁচা আমের ফালি। দেশজ। সং।

আমজ—আমজনিত, অপক্বরসজাত, ব্যাধিজনিত। উপ; আম—জন্+ড ক। বিণ; ত্রি।

আমট—আমসত্ত্ব। প্রাদে। সং। [অপভ্রংশ।

আমড়া—অম্লফল বিশেষ। আম্রাতক শব্দের

আমদ—আমদানী। বৈদেশিক। সং।

আমদ-রপ্ত,—রফ্ত—আমদানী-রপ্তানী। বৈদেশিক। সং।

আমদানী—আয়; বাণিজ্য দ্রব্য স্থানান্তর হইতে আনয়ন। বৈদেশিক। সং।

আমধুর—ঈষৎ মধুর রসবিশিষ্ট, অল্পমিষ্ট। আ (ঈষৎ) মধুর, নিত্য। বিণ; ত্রি। স্ত্রী,—রা।

আমন—ধান্যবিশেষ, শালি ধান্য। হৈমন্তিক শব্দের অপভ্রংশ।

আমনস্য—পীড়া, কষ্ট, দুঃখ। অমনস্ শব্দ+ষ্ণ্য ভাবে। সং; ক্লী।

আমন্ত্রণ, আমন্ত্রণা—সম্বোধন, আহ্বান; নিমন্ত্রণ; অভিনন্দন, সম্বর্দ্ধনা; নিয়োজন; যাহার অকরণে প্রত্যবায় নাই। আ—মন্ত্র+অনট্ ভা, ২য় পক্ষে—+অন ভা+আপ্। সং; যথাক্রমে ক্লী স্ত্রী।

আমন্ত্রয়িতা (—য়িতৃ)—আমন্ত্রণকারক। আ—মন্ত্রি+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী,—য়িত্রী।

আমন্ত্রিত—সম্বোধিত, আহূত; নিমন্ত্রিত; অভিনন্দিত; নিয়োজিত। আ—মন্ত্র (মন্ত্রণা করা)+ক্ত কর্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

আম মোক্তার—বিষয় সম্পত্তি ঘটিত সর্ব্বপ্রকার কার্য্য নির্ব্বাহার্থে নিযুক্ত প্রতিনিধি। বৈদেশিক। সং।

আময়—১। রোগ, ব্যাধি। আম শব্দ—মা (যাওয়া, পাওয়া)+ড ক। সং; পু। ২। কুষ্ঠনামক ওষধি, কুড়। সং; ক্লী। [বিণ।

আময়দা—অপর্য্যাপ্ত, অপরিমিত, অসীম। প্রাদে।

আময়াবী (—য়াবিন্)—রুগ্ন, রোগী, ব্যাধিগ্রস্ত। আময়—অব+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী আময়াবিনী।

আময়িক—রোগসম্বন্ধীয়; রোগ-প্রতিকার সংক্রান্ত। আময়+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী,—কী।

আমরক্ত—রোগবিশেষ, রক্তমলস্রাবরূপ পীড়া। আমজনিত রক্ত যাহাতে, বহু। সং; ক্লী।

আমরণ—মরণকাল পর্য্যন্ত; যাবজ্জীবন। অব্যয়ী। বা।

আমরণস্থায়ী (—স্থায়িন্)—মৃত্যুকাল পর্য্যন্ত স্থিতিশীল। আমরণ শব্দ—স্থা (থাকা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী আমরণস্থায়িনী।

আমরণান্ত—মৃত্যুকাল পর্য্যন্ত। আমরণ হইয়াছে অন্ত যাহাতে, বহু। ক্রি-বিণ।

আমরণান্তিক—আমরণস্থায়ী, যাহা মৃত্যুকাল পর্য্যন্ত থাকে। আমরণান্ত+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী আমরণান্তিকী।

আমরস—অপক্বরস, কাঁচারস। কর্ম্মধা। সং; পু।

আ-মরি, আহা-মরি—প্রশংসা-বিদ্রূপাদি সূচক বাঙ্গালা অব্যয় শব্দ।

আমরুত—পেয়ারা ফল (guava)। হিন্দী। সং।

আমরুল—অম্লরস শাকবিশেষ। অম্ললোনী শব্দের অপভ্রংশ।

আমর্শ—স্পর্শ; ধর্ষণ; পরামর্শ; ভক্ষণ; চিন্তা। আ—মৃশ (স্পর্শ করা)+অল্ ভা। সং; পু।

আমর্শন—আমর্শ (সকল অর্থে)। আ—মৃশ+অনট্ ভা। সং; ক্লী। [পু।

আমর্ষ—ক্রোধ। আ—মৃষ+অল্ ভা। সং;

আমল—সময়; শাসনকাল; অধিকারকাল; অধিকার। বৈদেশিক। সং।

আমলক—১। স্বনামখ্যাত বৃক্ষবিশেষ, আমলকী গাছ। আ—মল (ধারণ করা)+ণক ক। সং; পু। ২। ফলবিশেষ। আমলকী শব্দ+ক। সং; ক্লী।

**আমলকী**—স্বনামখ্যাত বৃক্ষবিশেষ। আমলক+ ঙীপ্। সং : স্ত্রী।

ইহার উৎপত্তি সম্বন্ধে বৃহদ্ধর্ম্ম পুরাণে এইরূপ উক্ত হইয়াছে;—সখীগণ পার্ব্বতীকে জিজ্ঞাসা করিলেন, "কোন্ তরু তুলসী ও বিল্বের ন্যায় শিবের ও বিষ্ণুর প্রিয়?" ভগবতী উত্তর করিলেন, "আমলকীই শিব ও বিষ্ণুর প্রিয়। এক সময়ে কোনও পুণ্যাহে সকল দেবী প্রভাসে উপস্থিত হইলে তথায় লক্ষ্মী ও আমি হরিহরের পূজার নিমিত্ত পরস্পরের মনোগত ভাব বিজ্ঞাপিত করিলাম। অনন্তর আমাদিগের নেত্র হইতে অমল প্রেমাশ্রু বিচালিত হইয়া ভূপতিত হইলে তাহাতে চারিটী বিমলপ্রভ বৃক্ষ জন্মিল। সেই বৃক্ষে বিল্ব ও তুলসীর গুণ একত্র আছে, এবং তাহারই নাম আমলকী।"

**আমলকী-বর্ত্তন**—আমলা বাঁটা। প্রা, ক।

**আমল-নামা**—ভূম্যাদি সম্পত্তি ভোগদখল করিবার মালিক প্রদত্ত অনুমতি-পত্র; কর্ম্মচারীর নিয়োগ-পত্র। বৈদেশিক। সং।

**আমলা**—১। আমলকী। আমলক শব্দের অপভ্রংশ। ২। কেরাণী মুহুরী প্রভৃতি লেখক কর্ম্মচারী; রাজকর্ম্মচারী, রাজপুরুষ। বৈদেশিক। সং।

**আমলা-তন্ত্র**—আমলাদিগের শাসন, শাসন-কার্য্যে আমলাদিগের প্রভুত্ব, আমলা সম্প্রদায় (Bureaucracy)। দেশজ। সং।

**আমলান**—ক্রমে ব্যথাযুক্ত হওয়া, টাটান। দেশজ। ক্রি।

**আমলা-ফয়লা**—লেখক ও অন্যান্য কর্ম্মচারী; নানা শ্রেণীর রাজকর্ম্মচারী। বৈদেশিক। সং।

**আমবাত**—বাতরোগবিশেষ। আম (পীড়াদায়ক) বাত, কর্ম্মধা। সং; পু।

**আমবিকার**—উদরাময়, অজীর্ণরোগ, আমাশয়। ৬তৎ। সং; পু।

**আমশূল**—আমজনিত উদরের বেদনা, শূলরোগ। মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু। [সং।

**আমসত্ব**—রৌদ্রে শুকান আম্ররস, আমট। দেশজ।

**আমসি**—আমচুর দেখ।

**আমসুপারি**—পেয়ারা ফল। প্রাদেশিক। সং।

**আম-হরিদ্রা**—আম-আদা (তাহা দেখ) প্রাদে। সং।

**আমহার্ষ্ট (লর্ড)**—ইনি ১৮২৩ হইতে ১৮২৮খৃঃ অব্দ পর্য্যন্ত ভারতবর্ষের গভর্ণর জেনারেল ছিলেন। ১৮২৩ খৃঃ অব্দের প্রথমে মার্কুইস্ অব্ হেষ্টিংস ইংলণ্ডে গমন করিলে কৌন্সিলের প্রধান মেম্বার আডাম সাহেব কয়েক মাস গভর্ণর জেনারেলের কার্য্য করেন। অতঃপর লর্ড আমহার্ষ্ট গভর্ণর জেনারেল হইয়া ১৮২৩ খৃঃ অব্দের আগষ্ট মাসে এদেশে আসেন। ইঁহার আগমনের কয়েক মাস পরেই বর্ম্মার মগদিগের সহিত ইংরাজদিগের যুদ্ধ উপস্থিত হয়। এই যুদ্ধের ফলে ইংরাজেরা আসাম, আরাকান ও টেনাসারিম, এই তিনটী প্রদেশ, এবং যুদ্ধের ব্যয়স্বরূপ এক কোটী টাকা প্রাপ্ত হন (১৮২৬ খ্রীঃ)।

ইঁহার শাসনকালে ১৮২৩ খৃষ্টাব্দে বাঙ্গালা দেশের শিক্ষাকার্য্যের তত্ত্বাবধানের নিমিত্ত কলিকাতায় একটী শিক্ষা কমিটী নিযুক্ত হয়, এবং দিল্লী ও আগ্রা কলেজ এবং উইলসন সাহেবের প্রযত্নে কলিকাতায় সংস্কৃত কলেজ প্রতিষ্ঠিত হয়।

১৮২৮ খ্রীষ্টাব্দে মার্চ্চ মাসে লর্ড আমহার্ষ্ট পদত্যাগ করিয়া স্বদেশ যাত্রা করেন। ইঁহারই শাসনকালে শিমলা শৈলে গভর্ণর জেনারেলের গ্রীষ্মাবাস প্রতিষ্ঠিত হয়। ১৮৫৭ খৃঃ ১৩ই মার্চ্চ ইনি কালগ্রাসে পতিত হন। জন্ম ১৪ই জানুয়ারি, ১৭৭৩ খৃঃ।

**আমা**—১। অপক্ব ইত্যাদি। আম দেখ। আম +আপ্। বিণ; স্ত্রী। ২। আধপোড়া, কাঁচা। দেশজ। বিণ। ৩। আমি, আমাকে, আমার। দেশজ। সর্ব্ব। ক, প।

**আমাতিসার, আমাতীসার**—উদরাময়বিশেষ, অতিশয় আম রেচন, রক্তামাশয়। ৬তৎ। সং; পু। [। সং অর্থে। সং; পু।

**আমাত্য**—অমাত্য, সচিব, মন্ত্রী। অমাত্য শব্দ

**আমানৎ**—গচ্ছিৎ, জমা। প্রাদে। সং।

**আমানত্ত**—আমনত্ত দেখ। অমানত্ত। মধ্য ভাবে।

**আমানি**—পান্তাভাতের জল, কাঁজি। দেশজ। সং। [চাল। কর্ম্মধা। সং; স্ত্রী।

**আমান্ন**—অপক্ব ভক্ষ্য; আতপ তণ্ডুল; তণ্ডুল,

**আমামা**—এক প্রকার পাগড়ি। বৈদেশিক। সং।

**আমারী**—গো-গাড়ীর ধুরার সহিত চাল বাঁধিবার দড়ি; আচ্ছাদনবিহীন হাওদা। বৈদেশিক। [শব্দ+সং। বিণ; ত্রি।

**আমাবাস্ত**—অমাবস্যার কর্ত্তব্য। অমাবাস্য

**আমাশয়**—আমস্থলী; রোগবিশেষ। আমের আশয়, ৬তৎ। সং; পু।

**আমিক্ষা, আমীক্ষা**—দুগ্ধবিকার, উষ্ণ দুগ্ধে দধি ক্ষেপণ করিলে যাহা জন্মে, ছানা। আ মিষ। সক্ স্ম+আপ্। সং; স্ত্রী।

**আমিক্ষীয়**—১। আমিক্ষাজাত। আমিক্ষা শব্দ +ঈয় ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী আমিক্ষীয়া। ২। আমিক্ষার উপকরণ, দধি। সং; স্ত্রী।

**আমিন**—আমীন দেখ।

**আমির, আমীর**—মুসলমান রাজা, জমিদার, সম্ভ্রান্তব্যক্তি, বা বড়লোক; নবাব। বৈদেশিক। সং।

**আমির আলি (সৈয়দ)**—১৮৪৯ খৃষ্টাব্দের ৬ই এপ্রিল চুঁচুড়া গ্রামে ইঁহার জন্ম। ইনি বাল্যকালেই বিদ্যাশিক্ষার্থ হুগলী কলেজে প্রবিষ্ট হন এবং উক্ত বিদ্যালয় হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ছাত্রবৃত্তি লাভ করেন। ইনি ১৮৬৭ খৃষ্টাব্দে বি, এ উপাধি ও পরবৎসর এম, এ উপাধি প্রাপ্ত হন; পরে সম্মানের সহিত আইন পরীক্ষায় উত্তীর্ণ হন। অতঃপর কলিকাতার হাইকোর্টে আইন ব্যবসায়ে প্রবৃত্ত হন। কিন্তু অল্পদিন পরেই গভর্ণমেণ্ট হইতে বৃত্তি (State scholarship) পাইয়া ইংলণ্ডে যান এবং ব্যারিষ্টারি পাশ করিয়া ১৮৭৩ খৃষ্টাব্দে কলিকাতায় ফিরিয়া আসিয়া হাইকোর্টে পুনরায় আইন ব্যবসায় আরম্ভ করেন। ১৮৭৪ খৃষ্টাব্দে ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সদস্য নির্ব্বাচিত হন। পর বৎসর ইনি কলিকাতা প্রেসিডেন্সি কলেজে মহম্মদীয় আইনের (Mahommedan Lawএর) অধ্যাপক নিযুক্ত হন। ইনি পাঁচ বৎসর কাল এই অধ্যাপনা কার্য্যে নিযুক্ত ছিলেন। এই সময় হইতেই মুসলমান সম্প্রদায়ের প্রতি ইঁহার বিশেষ দৃষ্টি পড়ে এবং মুসলমানদিগের উন্নতি সাধনে তৎপর হন। ১৮৭৭ খৃষ্টাব্দে ইনি Central National Mahommedan Association নামক সভা স্থাপিত করেন এবং ২৫ বৎসর কাল ইহার সেক্রেটারীর পদে নিযুক্ত থাকিয়া অক্লান্ত পরিশ্রম করেন। ১৮৭৭ হইতে ১৯০৪ খৃষ্টাব্দ পর্য্যন্ত ইনি হুগলী ইমামবাড়ার কার্য্যনির্ব্বাহক সমিতির সভাপতি ছিলেন।

পাঁচ বৎসর হাইকোর্টে ব্যারিষ্টারি করিবার পর ১৮৭৮ খ্রীষ্টাব্দে ইনি কলিকাতায় Presidency Magistrate নিযুক্ত হন, এবং এই কার্য্যে বিশেষ দক্ষতার পরিচয় দেওয়ায় অল্প সময়ের মধ্যেই Chief Presidency Magistrateএর পদ অস্থায়িভাবে প্রাপ্ত হন। পরে যখন এই পদ পাকা হইবার কথা হয়, তখন ইনি হঠাৎ চাকুরী ছাড়িয়া দিয়া পুনর্ব্বার হাইকোর্টে যোগদান করেন। ইনি এই সময় হইতে ১৮৮৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত ছোটলাটের ব্যবস্থাপক সভার সদস্য ছিলেন। ইহার পরই ইনি বড়লাটের ব্যবস্থাপক সভার সভ্য নির্ব্বাচিত হন। ১৮৮৪ খৃষ্টাব্দে ইনি Tagore Law Professor নিযুক্ত হন। এবং গভর্ণমেণ্ট ১৮৮৭ খৃষ্টাব্দে ইঁহাকে সি, আই, ই, (C. I. E.) উপাধিতে ভূষিত করেন।

১৮৯০ খৃষ্টাব্দে ইনি কলিকাতা হাইকোর্টের অন্যতম বিচারপতি নিযুক্ত হন। ইনি ১৪ বৎসর বিশেষ সম্মানের সহিত এই পদে প্রতিষ্ঠিত থাকিয়া ১৯০৪ অব্দে বিচার-

ধনুর্দ্ধারী, শরক্ষেপক, তীরন্দাজ। ইষু—অস +বং ক। বিণ ; ত্রি। স্ত্রী ইষ্বাসা।

ইস্—খেদ ; ক্রোধ ; বিস্ময়। ব্য।

ইসদন্ত—বিষদাঁত ; কয়েৎ দাঁত। প্রা, ক।

ইসপগুল,ইসবগুল—ঔষধবীজ-বিশেষ। দেশজ। সং।

ইসপিস—ইশপিশ ( তাহা দেখ )।

ইসরমূল, ইসেরমূল—সর্পের বিষ বা বীর্য্যরোধক মূলবিশেষ। দেশজ। সং।

ইসলাম—মুসলমান বা মুসলমানধর্ম্ম। বৈদেশিক। সং।

ইসাদ, ইসাদী—সাক্ষী। বৈদেশিক। সং।

ইসারা—ইঙ্গিত। বৈদেশিক। সং।

ইস্তক—অবধি, হইতে,পর্য্যন্ত ; [ তাসখেলায় ] রঙ্গের সাহেব বিবির একহাতে মিলন।

ইস্তফা—পদত্যাগ, চাকরি ছাড়িয়া দেওয়া ; অবসান,শেষ ; ক্ষমা,মাফ। বৈদেশিক। সং।

ইস্তমরারি—কায়েমী বা চিরস্থায়ী ( জমিজমার বন্দোবস্ত )। বৈদেশিক। বিণ।

ইস্তাহার—ঘোষণাপত্র ; বিজ্ঞাপন। বৈদেশিক।

ইস্তিমারী—চিরস্থায়ী, চিরস্থায়ী বন্দোবস্ত। বৈদেশিক। বিণ।

ইস্তেমাল—ব্যবহার, রীতি। বৈদেশিক। সং।

ইস্ত্রী—কাপড়ে মাড় লাগাইয়া চিক্কণ করিবার লৌহ-যন্ত্র ( ধোবার )। ( হিন্দি ইস্তরী শব্দজ )। সং।

ইস্পাত—টান লৌহবিশেষ। ইং ( steel-plate )। সং।

ইস্প্রিং—কামানি; স্থিতিস্থাপক লৌহ। ইং [ (spring) ]। সং।

ইহ—এই স্থানে, এই সময়ে, ইত্যাদি। ইদম্ শব্দ+হ ৭মী স্থানে। ব্য।

ইহকাল—এই সংসারে যতদিন বাঁচিয়া থাকা যায়, ইহজীবন। সং ; পু।

ইহজগৎ—এই দৃশ্যমান ভুবন। সং ; ক্লী। [ ইহ সপ্তম্যন্ত বলিয়া জগৎ শব্দেও ৭মী বিভক্তি দিয়া পদ রচনা করা আবশ্যক ]।

ইহজন্ম (–জন্মন্)—এই জন্ম। সং ; ক্লী।

ইহজীবন—এই লোকে যতকাল বাঁচা যায়। সং ; ক্লী। [ ত্রি।

ইহত্য—অত্রত্য। ইহ শব্দ+ত্য ভবার্থে। বিণ ;

ইহলোক, ইহসংসার—এই জগৎ, পৃথিবী। সং ; পু।

ইহা—এই বস্তু। দেশজ। সর্ব্ব।

ইহুদী—জু জাতীয় লোক ; জু নামক জাতির ভাষা। সং। স্ত্রী ইহুদিনী।

# ঈ

ঈ—১। চতুর্থ স্বরবর্ণ, ইহার উচ্চারণস্থান তালু ; কন্দর্প। ২। লক্ষ্মী, কমলা। অ ( বিষ্ণু )+ঈপ্ স্ত্রীলিঙ্গে। সং ; স্ত্রী। ৩। বিষাদ ; অনুকম্পা ; কোপ ; দুঃখ ; প্রত্যক্ষ ; নিকট। ঈ+ক্বিপ্ ক। ব্য।

ঈকার—ঈ এই বর্ণ মাত্র। ঈ+কার স্বার্থে। সং ; পু।

ঈকারাদি—১। দীর্ঘ ঈকার হইতে আরম্ভ করিয়া পরবর্ত্তী অন্যান্য ( বর্ণ ), ঈকার প্রভৃতি। ঈকার আদি যাহাদের, বহু। বিণ বা সং ; পু। ২। আদিতে ঈকারবিশিষ্ট, যাহার গোড়ায় ঈকার আছে এরূপ (শব্দ)। ঈকার আদিতে যাহার, বহু। বিণ ; ত্রি।

ঈকারান্ত—যাহার অন্তে ( শেষে ) ঈ এই অক্ষর আছে। ঈকার অন্তে যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—ন্তা।

ঈক্ষণ—১। দর্শন, দেখা। ঈক্ষ ( দেখা )+অনট্ ভা। ২। নেত্র, নয়ন, চক্ষুঃ। ঈক্ষ+অনট্ ণ। সং ; ক্লী।

ঈক্ষণিক—দৈবজ্ঞ, শুভাশুভদর্শী। ঈক্ষণ+ষ্ণিক ( অনিং )। বিণ ; ত্রি। স্ত্রী ঈক্ষণিকা।

ঈক্ষমাণ—দর্শনকারী,দেখিতেছে এরূপ। ঈক্ষ+শান ক। বিণ ; ত্রি। স্ত্রী ঈক্ষমাণা।

ঈক্ষিত—১। দৃষ্ট। ঈক্ষ ( দেখা )+ক্ত ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী। ঈক্ষিতা। ২। দর্শন, দেখা। ঈক্ষ+ক্ত ভা। সং ; ক্লী।

ঈক্ষিতা—দ্রষ্টা। ঈক্ষিত+আপ্। বিণ ; স্ত্রী।

ঈক্ষিতৃ (ঈক্ষিতৃ)—দ্রষ্টা, দর্শক। ঈক্ষ ( দেখা ) +তৃন্ ক। বিণ ; পু। স্ত্রী ঈক্ষিত্রী।

ঈগল—বৃহৎজাতীয় শ্যেনবিশেষ, এক প্রকার উৎক্রোশ। ইং ( Eagle )। সং।

ঈড়া—স্তব, স্তুতি ; প্রশংসা ; শ্লাঘা। ঈড় ( স্তুতি করা )+অ ভা+আপ্। সং ; স্ত্রী।

ঈড়িত, ঈলিত—স্তুত ; প্রশংসিত। ঈড়+ক্ত ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ঈড়িতা, ঈলিতা।

ঈড্য—স্তবনীয় ; প্রশংসনীয়, শ্লাঘ্য। ঈড+য ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ঈড্যা।

ঈতি—১। গতি। ঈ ( গমন করা )+ক্তি ভা। ২। অতিবৃষ্টি,অনাবৃষ্টি,পতঙ্গ,মূষিক,পক্ষী, অতিসন্নিহিত রাজা,—শস্যহানিকর এই ছয় প্রকার উপদ্রব। ঈ+ক্তি ম্ম। সং ; স্ত্রী। অতিবৃষ্টিরনাবৃষ্টি র্মূষিকাঃ শলভাঃ শুকাঃ। অত্যাসন্নাশ্চ রাজানঃ ষড়েতে ঈতয়ঃ স্মৃতাঃ।

ঈদ—মুসলমানী পর্ব্ববিশেষ, বা তৎপর্ব্বদিবস। বৈদেশিক। সং।

ঈদুজ্জোহা—মুসলমানদিগের পশু বলিদান-পর্ব্ব। বৈদেশিক। সং।

ঈদুলফেতর—একমাস রোজা ( উপবাস ) পরে পারণা-পর্ব্ব। বৈদেশিক। সং।

ঈদৃক্ ( ঈদৃশ্ )—ঈদৃশ, এতাদৃশ, এইরূপ। ইদম্—দৃশ+ক্বিপ্ ম্ম। বিণ ; ত্রি।

ঈদৃক্ষ—ঈদৃশ, এতাদৃশ। ইদম্—দৃশ+সক্ ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ঈদৃক্ষা।

ঈদৃশ—এতাদৃশ, এইরূপ, এই প্রকার। ইহার ন্যায় দেখা যায় যাহাকে এই বাক্যে ইদম্—দৃশ+টক্ ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ঈদৃশী।

ঈদ্‌গা—মুসলমানদিগের ঈদ পর্ব্বে সাধারণের নমাজ করিবার স্থান। বৈদেশিক। সং।

ঈপ্সা—প্রাপ্তীচ্ছা, পাইবার ইচ্ছা ; ইচ্ছা। সনন্ত আপ+অ ভা+আপ্। সং ; স্ত্রী।

ঈপ্সিত—১। বাঞ্ছিত, অভিলষিত। সনন্ত আপ+ক্ত ম্ম। বিণ ; ত্রি। ২। মনোরথ ; স্পৃহা। সনন্ত আপ+ক্ত ভা। সং ; ক্লী।

ঈপ্সু—প্রাপ্তীচ্ছু, পাইতে অভিলাষী ; ইচ্ছুক। সনন্ত আপ+উ ক। বিণ ; ত্রি।

ঈরণ,ঈরিণ—ইরণ দেখ।

ঈরাণ—ইরাণ দেখ।

ঈরিণ—ইরণ দেখ।

ঈরিত—১। উচ্চারিত, কথিত ; প্রেরিত ; ক্ষিপ্ত ; বিক্ষিপ্ত ; বিনষ্ট ; কম্পিত। ঈর+ক্ত ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ঈরিতা। ২। উক্তি, কথন। ঈর+ক্ত ভা। সং ; ক্লী।

ঈর্ম্ম—ঈর্ম্ম দেখ।

ঈর্ষা, ঈর্ষ্যা—পরশ্রীকাতরতা, হিংসা, অন্যের সুখসৌভাগ্যাদি দর্শনে অসুখানুভব ; দ্বেষ ; পতির অন্য-স্ত্রী-সহবাস-চিহ্ন-দর্শনে স্ত্রীর অভিমানবিশেষ। ঈর্ষ্য (দ্বেষ করা)+অ ভা+আপ্। বিকল্পে যকার লোপ। সং ; স্ত্রী।

ঈর্ষানল, ঈর্ষ্যানল—হিংসারূপ অগ্নি। ঈর্ষা (ঈর্ষ্যা) রূপ যে অনল, রূপক কর্ম্মধা। সং ; পু।

ঈর্ষান্বিত, ঈর্ষ্যান্বিত—ঈর্ষাযুক্ত। ঈর্ষা ( ঈর্ষ্যা ) দ্বারা অন্বিত, ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

ঈর্ষাপর, ঈর্ষ্যাপর—ঈর্ষাবশ, হিংসার বশবর্ত্তী, বিদ্বেষপরায়ণ, ঈর্ষান্বিত। ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—পরা। বি,—পরতা,—ত্ব।

ঈর্ষাপরতন্ত্র, ঈর্ষ্যাপরতন্ত্র—ঈর্ষাপর ( সকল অর্থে )। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—তন্ত্রা।

ঈর্ষাপরবশ,ঈর্ষ্যাপরবশ—ঈর্ষাপর (সকল অর্থে)। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—বশা।

ঈর্ষাপরায়ণ, ঈর্ষ্যাপরায়ণ—ঈর্ষাপর ( সকল অর্থে )। ঈর্ষা ( ঈর্ষ্যা ) হইয়াছে পর (প্রধান) অয়ন (আশ্রয়) যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—পরায়ণা। বি,—পরায়ণতা।

ঈর্ষামূলক, ঈর্ষ্যামূলক—যাহার মূল ঈর্ষা। ঈর্ষা মূল যাহার, বহু। বিণ ; ত্রি।

ঈর্ষালু, ঈর্ষ্যালু—পরশ্রীকাতর, হিংসাযুক্ত। ঈর্ষা (বা ঈর্ষ্যা)শব্দ+আলু যুক্তার্থে। বিণ ; ত্রি।

ঈর্ষাবশ, ঈর্ষ্যাবশ—ঈর্ষাপর ( সকল অর্থে )। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—বশা।

ঈর্ষাবশতঃ, ঈর্ষ্যাবশতঃ—হিংসানিমিত্ত, পরশ্রীকাতরতাবশতঃ। ৬তৎ। ব্য।

ঈর্ষী (ঈর্ষিন্), ঈর্ষ্যী (ঈর্ষ্যিন্)—ঈর্ষ্যাযুক্ত, পরশ্রীকাতর। ঈর্ষা, ঈর্ষ্যা শব্দ+ইন্ অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী ঈর্ষিণী, ঈর্ষ্যিণী।

ঈর্ষ্যা, ইত্যাদি—ঈর্ষা ইত্যাদি দেখ।

**ঈলা**—পৃথিবী, বাণী ; ধেনু, স্তব। ঈড়+ক র্ম্ম +আপ্। সং ; স্ত্রী।

**ঈশ**—১। ঈশ্বর ; শিব। ঈশ (প্রভুত্ব করা) +ক ক। সং ; পু। ২। স্বামী ; নিয়ন্তা ; শ্রেষ্ঠ ; সমর্থ। বিণ ; ত্রি। স্ত্রী ঈশা।

**ঈশসখ**—কুবের। ঈশের (মহাদেবের) সখা, ৬তৎ। সং ; পু।

**ঈশা**—১। হলদণ্ড, লাঙ্গলের ঈষ্ ; শিবপত্নী, দুর্গা ; ঈশ্বরী। ঈশ+আপ্। সং ; স্ত্রী। ২। স্বামিনী ইত্যাদি। ঈশ দেখ। বিণ ; স্ত্রী। ৩। খৃষ্টিয়ানদিগের যিশু। বৈদেশিক। সং।

**ঈশাদন্ত, ঈষাদন্ত**—১। অতিবৃহৎ দন্তযুক্ত হস্তী। ঈশার (বা ঈষার) ন্যায় দন্ত যাহার, বহু। ২। গজদন্ত, হাতীর দুই পাশের লম্বা দাঁত। ঈশা (বা ঈষা) তুল্য যে দন্ত, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

**ঈশান**—১। মহেশ্বর, শিব ; একাদশ রুদ্রমধ্যে রুদ্রবিশেষ ; শিবের অষ্টমূর্ত্তি মধ্যে সূর্য্যমূর্ত্তি। ঈশ (আধিপত্য করা)+শান ক। সং ; পু। স্ত্রী ঈশানী। ২। প্রভু। বিণ ; ত্রি।

**ঈশানকোণ**—পূর্ব্ব ও উত্তরদিকের মধ্যবর্ত্তী কোণ (ঐ কোণের অধিপতি শিব)। ৬তৎ। সং ; পু। [ঈশান+ঈপ্। সং ; স্ত্রী।

**ঈশানী**—মহেশ্বরী, দুর্গা ; শমীবৃক্ষ। ঈশানদেখ।

**ঈশিতা**—ঈশিত্ব দেখ। সং ; স্ত্রী।

**ঈশিতা (ঈশিতৃ)**—১। ঈশ্বর। ঈশ (আধিপত্য করা)+তৃন্ ক। সং ; পু। ২। সমর্থ ; শ্রেষ্ঠ। বিণ ; পু। স্ত্রী ঈশিত্রী।

**ঈশিত্ব, ঈশিতা**—ঈশ্বরত্ব ; সামর্থ্য ; অণিমাদি অষ্ট ঐশ্বর্য্যের অন্যতম, এই ঐশ্বর্য্য থাকাতে স্থাবরাদি সর্ব্বভূত ঈশ্বরের আজ্ঞাকারী। ঈশিন্ ঈশীর ভাব এই অর্থে+ত্ব, তা। সং ; যথাক্রমে ক্লী ও স্ত্রী।

**ঈশী (ঈশিন্)**—ঈশ্বর ; প্রভু ; পতি। ঈশ (প্রভুত্ব করা)+ণিন্ ক। সং ; পু। স্ত্রী ঈশিনী।

**ঈশের মূল**—ইসরমূল (তাহা দেখ)।

**ঈশ্বর**—১। স্বামী ; সমর্থ ; শ্রেষ্ঠ। ঈশ (আধিপত্য করা)+বর ক। বিণ ; ত্রি। ২। শিব ; ব্রহ্মা ; পরমেশ্বর, ভগবান্ ; কামদেব। সং ; পু। স্ত্রী ঈশ্বরা, ঈশ্বরী।

৩। সঙ্গীত-শাস্ত্রকারবিশেষ ; ভরত মুনি প্রভৃতির ন্যায় ইনিও সঙ্গীতশাস্ত্র রচনা করেন।

৪। অনেক সংস্কৃত গ্রন্থকার ; রামস্তোত্র ও কৃষ্ণস্তুতি ইঁহারই রচিত।

**ঈশ্বরকৃপা**—জগদীশ্বরের করুণা, ভগবানের দয়া। ৬তৎ। সং ; স্ত্রী।

**ঈশ্বরকৃষ্ণ**—একজন প্রসিদ্ধ সংস্কৃত গ্রন্থকার। ইঁহার প্রণীত সাংখ্যকারিকা। সংস্কৃত দর্শনশাস্ত্রের মধ্যে চিরপ্রসিদ্ধ। সং ; পু।

**ঈশ্বরচন্দ্র (রাজা)**—পশ্চিম বঙ্গের অন্তর্গত কৃষ্ণনগরের অন্যতম রাজা। ইঁহার পিতার নাম শিবচন্দ্র। ১৭১৮ খ্রীঃ অব্দে পিতার মৃত্যু হইলে ঈশ্বরচন্দ্র রাজা হন। ইনি যেমন রূপবান্, তেমনি বলবান্ ছিলেন। সঙ্গীতে ইঁহার বিশেষ অনুরাগ ছিল। ইঁহার সভায় বাক্‌পতি নামক একজন বিখ্যাত জ্যোতির্ব্বিৎ থাকিতেন। তিনি "সারদা মঙ্গল" নামে একখানি বাঙ্গালা সঙ্গীতগ্রন্থ রচনা করেন। ১৮০২ খৃঃ অব্দে ৫৫ বর্ষ বয়সে ঈশ্বরচন্দ্র, গিরিশচন্দ্র নামে একটী পুত্র রাখিয়া লোকান্তর প্রাপ্ত হন।

**ঈশ্বরচন্দ্র গুপ্ত**—একজন বিখ্যাত বাঙ্গালী কবি, কাঁচড়াপাড়ানিবাসী বৈদ্যজাতীয় হরিনারায়ণ গুপ্তের দ্বিতীয় পুত্র। বাঙ্গালা ১২১৩ সালে ইঁহার জন্ম হয়। বাল্যকালে ইনি বড় দুরন্ত ছিলেন ; লেখাপড়ায় ইঁহার তাদৃশ মনোযোগ ছিল না। গ্রাম্য পাঠশালায় সামান্য লেখাপড়া শিখিয়াছিলেন। কিন্তু ইঁহার অসাধারণ তীক্ষ্ণবুদ্ধি ও স্মৃতিশক্তি ছিল। একবার যাহা শুনিতেন, তাহাই আয়ত্ত করিয়া ফেলিতেন। কথিত আছে যে, ইনি ১৭।১৮ বৎসর বয়সের সময় দেড়মাসের মধ্যে মুগ্ধবোধ ব্যাকরণের মিশ্র পর্য্যন্ত অর্থ সহিত কণ্ঠস্থ করিয়াছিলেন। বাল্যকাল হইতেই ইঁহার কবিতা লিখিবার সখ ছিল। এই সময়ে ইঁহার জ্যেষ্ঠতাত-পুত্র মহেশচন্দ্রের সহিত ইঁহার কবিতার লড়াই হইত। মহেশচন্দ্র একজন স্বভাবকবি ছিলেন। কোন কারণে তিনি প্রতিজ্ঞা করেন যে, ঈশ্বরচন্দ্র জীবিত থাকিতে তিনি আর কবিতা লিখিবেন না। ফলতঃ এ প্রতিজ্ঞা তিনি রক্ষা করিয়াছিলেন। ঈশ্বরচন্দ্র একদিন মহেশচন্দ্রকে ঠাট্টা করিয়া বলেন, "দাদা! লেজ গুটালে কেন?" তাহাতে মহেশচন্দ্র এই উত্তর করেন ;—

"ওরে দুই ভায়ের দুই থাকলে লেজ,
থাকতো না সংসার।
একে তোমার লেজে গেছে মজে,
সোণার লঙ্কা ছারখার।"

দশমবর্ষ বয়ঃক্রমকালে ঈশ্বরচন্দ্রের মাতৃবিয়োগ হওয়ায় এবং পিতা দ্বিতীয়বার দারপরিগ্রহ করায় ঈশ্বরচন্দ্র বিরক্ত হইয়া কলিকাতায় মাতুলালয়ে চলিয়া আসেন ; এখানে থাকিয়া ইংরেজী বিদ্যাভ্যাসের চেষ্টা করেন, কিন্তু অনুরাগের অভাবে তাহাতেও অধিক উন্নতি করিতে পারেন নাই। পঞ্চদশ বর্ষ বয়ঃক্রমকালে গুপ্তিপাড়ার গৌরহরি মল্লিকের কন্যা দুর্গামণির সহিত ইঁহার বিবাহ হয়। দুর্গামণি নাকি দেখিতে তেমন সুশ্রী ছিলেন না, অধিকন্তু কতকটা হাবা বোবার মত ছিলেন। কাজেই ঈশ্বরচন্দ্র এ বিষয়েও সুখী হইতে পারিলেন না।

কলিকাতার ঠাকুরবংশের সহিত ঈশ্বরচন্দ্রের মাতামহের কিঞ্চিৎ ঘনিষ্ঠতা ছিল। সেই সূত্রে ঈশ্বরচন্দ্র সর্ব্বদাই ঠাকুরবাড়ীতে যাতায়াত করিতেন। ক্রমে গোপীমোহন ঠাকুরের পৌত্র যোগেন্দ্রমোহনের সহিত ইঁহার বন্ধুত্ব জন্মে। উভয়েই সমবয়স্ক। কথিত আছে যে, ঈশ্বরচন্দ্রের সহবাসে যোগেন্দ্রমোহনেরও রচনাশক্তি জন্মিয়াছিল। এই যোগেন্দ্রমোহনের সাহায্যে ১২৩৭ সালে ঈশ্বরচন্দ্র "সংবাদ প্রভাকর" নামে একখানি সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশ করেন। ১২৩৯ সালে যোগেন্দ্রমোহনের মৃত্যু হওয়ার সঙ্গে সঙ্গে সংবাদ প্রভাকরও অদৃশ্য হয়। ঈশ্বরচন্দ্রের কবিত্ব ও রচনাশক্তি দেখিয়া আন্দুলের জমিদার জগন্নাথ প্রসাদ মল্লিক ঐ বৎসরেই "সংবাদ রত্নাবলী" প্রকাশ করিতে আরম্ভ করেন। ঈশ্বরচন্দ্র উক্ত পত্রিকায় লেখা বিষয়ে বিশেষ সাহায্য করিতেন।

ইহার কিছুদিন পরে ঈশ্বরচন্দ্র তীর্থপর্য্যটনে বহির্গত হন এবং শ্রীক্ষেত্রাদি দর্শন করিয়া ১২৪২ সালে কলিকাতায় প্রত্যাবৃত্ত হন, এবং কানাইলাল ঠাকুরের সাহায্যে "সংবাদ প্রভাকর" পত্রকে পুনরুজ্জীবিত করেন। ১২৪৫ সালে সংবাদ প্রভাকর দৈনিক আকার ধারণ করে। বাঙ্গালা দৈনিক সংবাদপত্রের মধ্যে প্রভাকরই প্রথম। ইহার কিছুদিন পরে স্বনামপ্রসিদ্ধ পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর হিন্দুবিধবার বিবাহের বৈধতা প্রতিপন্ন করিবার নিমিত্ত পুস্তিকা প্রচার করেন। ঈশ্বরচন্দ্র গুপ্ত তাহার প্রতিবাদস্বরূপ ব্যঙ্গ কবিতাসমূহ প্রভাকরে প্রকাশ করিয়া বিধবা-বিবাহবিরোধীদিগের চিত্তরঞ্জন করেন। ১২৫৩ সালে ইনি "পাষণ্ডপীড়ন" নামে আর একখানি পত্র প্রকাশ করেন। এই সময়ে "ভাস্কর" সম্পাদক গৌরীশঙ্কর তর্কবাগীশ (গুড়গুড়ে ভট্টাচার্য্য) "রসরাজ" নামে একখানি পত্র প্রকাশ করিয়া ঈশ্বরচন্দ্রের সহিত কবিতাযুদ্ধে প্রবৃত্ত হন। ঈশ্বরচন্দ্রও পাষণ্ডপীড়ন পত্রে গৌরীশঙ্করের কবিতার উত্তর দিতে লাগিলেন। কিছুদিন পরে দুইখানি পত্রই উঠিয়া যায়। তখন ঈশ্বরচন্দ্র ১২৫৪ সালে "সাধুরঞ্জন" নামে আর একখানি সাপ্তাহিক পত্র প্রকাশ করেন। ইহাতে তাঁহার ছাত্রদিগের কবিতা ও প্রবন্ধ মুদ্রিত হইত।

ঈশ্বরচন্দ্র প্রায় ১০ বৎসর নানা স্থানে ঘুরিয়া বহু যত্ন ও পরিশ্রমে ভারতচন্দ্র, রাম

প্রসাদ সেন, রাম বসু, হরুঠাকুর, নিতাই দাস প্রভৃতি প্রাচীন কবিগণের জীবনচরিত ও অনেক লুপ্ত কবিতা প্রকাশ করেন। বস্তুতঃ প্রাচীন বঙ্গীয় কবিদিগের জীবনবৃত্তান্ত উদ্ধার বিষয়ে ঈশ্বরচন্দ্রই প্রথম ও প্রধান উদ্যোগী। ১২৬৪ সালে ইনি সংবাদ প্রভাকর পত্রে 'প্রবোধ প্রভাকর', 'হিত প্রভাকর' ও 'বোধেন্দুবিকাশ' নামক তিনখানি গ্রন্থ প্রকাশ করেন। তৎপরে শ্রীমদ্ভাগবতের বাঙ্গালা পদ্যানুবাদ প্রকাশ করিতে আরম্ভ করেন; পরন্তু মঙ্গলাচরণ ও কয়েকটী শ্লোকের অনুবাদ করিয়া মৃত্যুশয্যায় শয়ন করেন। ১২৬৫ সালের ১০ই মাঘ ঈশ্বরচন্দ্র গুপ্ত সজ্ঞানে গঙ্গালাভ করেন।

ঈশ্বরচন্দ্রের মৃত্যুর পর তদীয় অনুজ রামচন্দ্র গুপ্ত সংবাদ প্রভাকরের সম্পাদনভার গ্রহণ করেন। এই সময়ে পূর্ব্বোক্ত মহেশচন্দ্র গভীর দুঃখের সহিত গাহিয়াছিলেন;—

"দাত মেড়াতে জড় হ'য়ে নষ্ট কর্‌লে প্রভাকর।
জন্মে কলম ধরে নিকো, রাম হ'ল এডিটর।
আগা পাছা বাদ দিয়ে শ্যাম হ'ল কমাণ্ডর।"

বাঙ্গালীদিগের মধ্যে ঈশ্বরচন্দ্র গুপ্তই প্রথম কেবল লেখনীর উপর নির্ভর করিয়া জীবনযাত্রা নির্ব্বাহ করেন। ইনি বিলক্ষণ অর্থোপার্জ্জন ও সমাজে প্রতিপত্তি লাভ করিয়াছিলেন। ইনি যেমন অর্থ উপার্জ্জন করিতেন, তেমনি তাহার সদ্ব্যয়ও করিতেন। ইনি মুক্তহস্ত পুরুষ ছিলেন। ইঁহার বাড়ীতে সদাব্রত ছিল। অন্নপ্রার্থী হইয়া কেহ কখনও বিমুখ হয় নাই। ইনি খুব উচ্চশ্রেণীর কবি না হইলেও একজন স্বভাবকবি ছিলেন। ইঁহার রচনা অতিশয় প্রাঞ্জল, তবে অনুপ্রাসের ভারে মধ্যে মধ্যে পীড়িত। হাস্যরসে ইঁহার অলৌকিক ক্ষমতা ছিল। বস্তুতঃ হাস্যরসে ইনি অদ্বিতীয় বলিলেও অত্যুক্তি হয় না।

'বাঙ্গালী' হইতে উদ্ধৃত ইঁহার প্রসঙ্গ প্রণিধানযোগ্য:—

"কবিবর ঈশ্বরচন্দ্র গুপ্তের পৈতৃক ভিটাটুকু এতকাল পরে কুম্ভকারের হস্তগত হইল।......গুপ্ত কবি বাঙ্গালীর নিতান্ত আপনার জন। তিনি খাঁটী বাঙ্গালী কবি। ......তিনি নব্য বাঙ্গালার সাহিত্যগুরু অমর বঙ্কিমচন্দ্রের ও রসরাজ করুণাসিন্ধু দীনবন্ধুর গুরু; সুতরাং বাঙ্গালীর গুরুর গুরু। সে যুগে ঈশ্বর গুপ্ত বাঙ্গালীর দেশাত্মবোধকে কবিতায় যে অভিব্যক্তি দিয়াছিলেন, তাহারই ফলে বাঙ্গালার সুপ্রভাতে নবজীবনের নূতন স্পন্দন সম্ভব হইয়াছে। ঈশ্বর গুপ্তের "প্রভাকর" আজ অস্তমিত, কিন্তু সে সূর্য্যের দীপ্তি, তেজ বাঙ্গালীর সমাজে যে জীবনীশক্তি ঢালিয়া দিয়াছিল, জাতীয় জীবনে তাহার প্রভাব এখনও সুস্পষ্ট। ঈশ্বর গুপ্ত এক হিসাবে যুগান্তের কবি, অন্য হিসাবে যুগপ্রবর্ত্তক। বাঙ্গালী তাঁহার নিকট ঋণী। বঙ্কিমচন্দ্র বলিয়াছিলেন, 'মহাত্মা রামমোহন রায়ের কথা ছাড়িয়া দিলে রামগোপাল ঘোষ ও হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়কে বাঙ্গালা দেশে দেশবাৎসল্যের প্রধান নেতা বলা যাইতে পারে। ঈশ্বর গুপ্তের দেশবাৎসল্য তাঁহাদেরও কিঞ্চিৎ পূর্ব্বগামী। ঈশ্বর গুপ্তের দেশবাৎসল্য তাঁহাদের মত ফলপ্রদ না হইয়াও তাঁহাদের অপেক্ষা তীব্র ও বিশুদ্ধ। ......ঈশ্বর গুপ্তের কথায় যা, কাজেও তাই ছিল। তিনি বিদেশের ঠাকুরদিগের প্রতি ফিরিয়াও চাহিতেন না, দেশের কুকুর লইয়াও আদর করিতেন।' তিনি বাঙ্গালীর অন্তরঙ্গ স্বজন। তাঁহার ভিটাটুকু বাঙ্গালী কিনিয়া ভবিষ্যদ্বংশের তীর্থ করিয়া রাখুন।"

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর—বঙ্গদেশের আবালবৃদ্ধবনিতার পরিচিত স্বনামখ্যাত পণ্ডিত। বাঙ্গালা ১২২৭ সালের (১৮২০ খ্রীষ্টাব্দের) ১২ই আশ্বিন তারিখে বীরসিংহা গ্রামে ইঁহার জন্ম হয়। সে সময়ে বীরসিংহা হুগলি জেলার অন্তর্গত ছিল, পরে বাঙ্গালার খ্যাতনামা লেফ্‌টেন্যাণ্ট গবর্ণর ক্যাম্বেল সাহেবের আমলে উহা মেদিনীপুর জেলার অন্তর্ভুক্ত হয়। ইঁহার পিতার নাম ঠাকুরদাস বন্দ্যোপাধ্যায়, মাতার নাম ভগবতী দেবী। ঠাকুরদাস কলিকাতার অতি অল্প বেতনের চাকুরি করিতেন,—পরিবার লইয়া বিদেশে থাকিবার সঙ্গতি তাঁহার ছিল না। কাজেই ঈশ্বরচন্দ্র শৈশবে মাতা ও পিতামহীর সহিত বীরসিংহায় থাকিয়া গ্রাম্য পাঠশালায় তৎকাল প্রচলিত বাঙ্গালা লেখাপড়া শিক্ষা করেন। নয় বৎসর বয়সের সময় ইনি পিতার সহিত পদব্রজে কলিকাতায় আগমন করেন। পথে আসিবার সময় মধ্যে মধ্যে মাইল-নির্দ্দেশ-প্রস্তরসকল (Mile stones) দেখিয়া ইনি পিতাকে জিজ্ঞাসা করেন, "বাবা! রাস্তায় শিলের মত ও গুলা কি পোঁতা রহিয়াছে?" ঠাকুরদাস সকল কথা বলিলে, বালক উহা হইতেই ইংরেজী অঙ্কচিহ্নগুলি (১, ২, ৩, ইত্যাদি) শিখিয়া লইয়াছিলেন।

কলিকাতায় আসিয়া ১৮২৯ খ্রীষ্টাব্দে ঈশ্বরচন্দ্র বিদ্যাশিক্ষার্থ সংস্কৃত কলেজে প্রবিষ্ট হইলেন এবং প্রত্যেকবারেই বার্ষিক-পরীক্ষায় সর্ব্বোচ্চ পারিতোষিক পাইতে লাগিলেন। এইরূপে অল্পকাল মধ্যে সংস্কৃত ব্যাকরণ, সাহিত্য, অলঙ্কার, স্মৃতি, ন্যায়, ব্যবহার প্রভৃতি সর্ব্বশাস্ত্রে ব্যুৎপন্ন হইয়া ১৮৪০ খ্রীষ্টাব্দে কলেজ হইতে "বিদ্যাসাগর" উপাধি লাভ করিলেন। এই সময়ে বিদ্যাসাগরের দুই কনিষ্ঠ সহোদর বিদ্যাশিক্ষার্থ কলিকাতায় আগমন করেন। পাচক বা দাসদাসী রাখিয়া বাসায় এতগুলি লোকের ও দেশের পরিবারবর্গের ভরণ-পোষণ নির্ব্বাহ করিবার শক্তি ঠাকুরদাসের ছিল না। বালক ঈশ্বরচন্দ্র স্বহস্তে বাসার সমস্ত কাজ করিয়া ও তৎপরে পাক করিয়া পিতাকে ও ছোট ভাই দুইটিকে খাওয়াইয়া, তবে নিজে খাইতেন। দুই বেলাই এইরূপ করিতে হইত, কাজেই রীতিমত পুস্তক-পাঠের সময় তাঁহার ছিল না। তিনি পাক করিবার সময়েও পুস্তক নিকটে রাখিতেন, এবং অবকাশ পাইলেই একটু পড়িয়া লইতেন। এইরূপে দারিদ্র্যে লালিত-পালিত হওয়াতেই বিদ্যাসাগর দরিদ্রের মর্ম্মব্যথা বুঝিতে পারিয়াছিলেন এবং দয়ার সাগর নামে পরিচিত হইতে সমর্থ হইয়াছিলেন।

১৮৪১ খৃষ্টাব্দের এপ্রেল মাসে বিদ্যাসাগর মাসিক ৫০ বেতনে ফোর্ট উইলিয়ম কলেজের প্রধান পণ্ডিত নিযুক্ত হন। বিলাত হইতে আগত নূতন সিভিলিয়ান সাহেবেরা এই কলেজে কিছু দিন এদেশের ভাষা শিক্ষা করিয়া তবে স্ব স্ব পদে পাকা হইতেন। এক্ষণে বিদ্যাসাগরকে সর্ব্বদাই সাহেবদিগের সংস্রবে আসিতে হইত;—ইংরেজী জানা বিশেষ আবশ্যক বলিয়া তিনি ইংরেজী শিখিতে আরম্ভ করিলেন এবং অল্পকালমধ্যে তাহাতেও সুপণ্ডিত হইয়া উঠিলেন। সাহেবদিগের পরীক্ষার হিন্দি কাগজও তাঁহাকে দেখিতে হইত। এই নিমিত্ত তিনি হিন্দি ভাষাও শিক্ষা করিয়া লইলেন। ফলতঃ বিদ্যাসাগরের প্রতিভা সর্ব্বতোমুখী।

বিদ্যাসাগরের কার্য্যকারিতা ও বিচক্ষণতা-দর্শনে সংস্কৃত কলেজের কর্তৃপক্ষ ১৮৪৬ খৃঃ অব্দে ইঁহাকে সংস্কৃত কলেজের সহকারী সেক্রেটারীর পদে নিযুক্ত করেন। কিন্তু কোন কোন বিষয়ে উদ্ধতন কর্ম্মচারীর সহিত ইঁহার মতের মিল না হওয়ায়, পর বৎসরেই ইনি এই পদ হইতে অবসর গ্রহণ করেন। অতঃপর ১৮৪৭ খৃঃ অব্দে ফোর্ট উইলিয়ম কলেজের সাহেব ছাত্রদিগের নিমিত্ত বিদ্যাসাগর আপনার প্রথম বাঙ্গালা গদ্য পুস্তক বেতাল-পঞ্চবিংশতি মুদ্রিত করেন। ১৮৪৯ খৃঃ অব্দে বিদ্যাসাগর পুনরায় ফোর্ট উইলিয়ম কলেজে প্রবেশ করেন।

এবারে তথাকার প্রধান কেরাণী ( Head Writer ) হন। ঐ পদের মাসিক বেতন ৮০৲ টাকা। ১৮৫০ খৃঃ অব্দে ডিসেম্বর মাসে বিদ্যাসাগর মাসিক ৯০৲ টাকা বেতনে সংস্কৃত কলেজের সাহিত্যাধ্যাপকের পদে নিযুক্ত হন। সে সময়ে সংস্কৃত কলেজে প্রিন্সিপালের ( Principal ) পদ ছিল না। ১৮৫১ খ্রীঃ অব্দের জানুয়ারি মাসে প্রিন্সিপালের পদ সৃষ্ট হইলে বিদ্যাসাগর মাসিক ১৫০৲ টাকা বেতনে প্রথম প্রিন্সিপাল হন। এইখানে ইঁহার বেতন ক্রমে ৩০০৲ টাকা পর্য্যন্ত হইয়াছিল। অতঃপর ১৮৫৫ খৃঃ অব্দে কলেজের অধ্যক্ষতা সত্বেও গবর্ণমেণ্ট ইঁহাকে মাসিক ২০০৲ টাকা বেতনে বিশেষ বিদ্যালয়-পরিদর্শক ( Special Inspector of Schools ) নিযুক্ত করেন। দুই পদে এক্ষণে বিদ্যাসাগরের বেতন মাসিক ৫০০৲ টাকা হইল।

এই সময়ে ইনি একটী গুরুতর কার্য্যে হস্তক্ষেপ করেন। হিন্দু-বাল-বিধবাদিগের দুঃখে দুঃখিত হইয়া, বিধবা-বিবাহ যে শাস্ত্র-সম্মত, তাহারই প্রতিপাদনার্থ পুস্তিকা প্রকাশ করিলেন। দেশময় তুমুল আন্দোলন উপস্থিত হইল। হিন্দুসমাজের সম্রান্ত অসম্রান্ত, পণ্ডিত মূর্খ, সকলেই বিদ্যাসাগরের প্রতি খড়্গহস্ত হইয়া উঠিলেন। এমন কি, কেহ কেহ তাঁহার প্রাণবধেরও কল্পনা করিয়াছিল। বিদ্যাসাগর স্বদেশীয় লোকের নিন্দাবাদ, কুৎসা, নির্য্যাতন প্রভৃতি অকাতরে সহ্য করিয়া অকুতোভয়ে আপনার গন্তব্য পথে অগ্রসর হইতে লাগিলেন। অনন্তর বহু যত্ন ও পরিশ্রমে ১৮৫৬ খ্রীঃ অব্দে গবর্ণমেণ্টের দ্বারা বিধবাবিবাহের আইন বিধিবদ্ধ করাইয়া লইলেন। তিনি কেবল আইন করিয়াই ক্ষান্ত হন নাই। তাঁহার যত্নে ও ব্যয়ে দেশের নানা স্থানে কয়েকটি বিধবা-বিবাহও সম্পন্ন হয়। এমন কি, নিজের একমাত্র পুত্র নারায়ণচন্দ্রেরও একটি বিধবার সহিত বিবাহ দেন। বিধবা-বিবাহের আইন প্রচলন-কার্য্যে তাঁহার ঐকান্তিকতা, অধ্যবসায়, নির্ভীকতা, দৃঢ়তা প্রভৃতি গুণের সম্যক্ পরিচয় পাওয়া যায়।

বিদ্যালয়-পরিদর্শকের কার্য্য করিবার সময়ে বিদ্যাসাগর বঙ্গের তদানীন্তন ছোট-লাট হ্যালিডে সাহেবের পরামর্শে দেশের নানাস্থানে বালিকা-বিদ্যালয় স্থাপন করেন। এই সময়ে ইয়ং নামক এক অল্পবয়স্ক যুবক সিভিলিয়ান নূতন ডিরেক্টর হন। কোন কোন বিষয়ে এই সাহেবের সহিত বিদ্যাসাগরের মতের অমিল হওয়ায় উভয়ের মধ্যে মনের অকৌশল চলিতেছিল। বালিকা-বিদ্যালয় সংস্থাপনের ৫।৬ মাস পরে বিদ্যাসাগর ঐ সকল স্কুলের বিল করিলে ইয়ং সাহেব সে সমস্ত অগ্রাহ্য করিলেন। এই সকল এবং অন্যান্য নানা কারণে বিরক্ত হইয়া বিদ্যাসাগর অনায়াসে ৫০০৲ টাকা বেতনের গবর্ণমেণ্টের চাকুরী ছাড়িয়া দিলেন।

মঙ্গলময় বিশ্বনিয়ন্তা যাহা কিছু করেন, সকলই আমাদের মঙ্গলের জন্য। বিদ্যাসাগরের এই কর্ম্মত্যাগ দেশের প্রভূত মঙ্গলের নিদান হইল। তাঁহাকে এক্ষণে একমাত্র লেখনীর উপরই আত্মনির্ভর করিতে হইল। তাঁহার ব্যয়ও বড় কম ছিল না। সেই ব্যয়ের অধিকাংশই দানে যাইত। তাঁহার দানের কথা আর কি বলিব? তিনি যথার্থই মুক্তহস্ত পুরুষ ছিলেন। তিনি বলিতেন, "দরিদ্রের দুঃখ কয়জন দেখিয়াছে, তাহাদের হৃদয়ের ব্যথা কয়জন বুঝিয়াছে?" বস্তুতঃ দরিদ্রের দুর্দ্দশার কথা শুনিলে, দুঃখীর দুঃখ দেখিলে, তাঁহার হৃদয় করুণায় বিগলিত হইত, নয়নজলে বক্ষঃস্থল ভাসিয়া যাইত। ১৮৬৬।৬৭ খৃঃ অব্দে দেশে যে ভীষণ দুর্ভিক্ষ হয়—যাহা বাঙ্গালায় মন্বন্তর নামে প্রসিদ্ধ হইয়া রহিয়াছে—সেই দারুণ দুঃসময়ে বিদ্যাসাগর জন্মভূমি বীরসিংহ গ্রামে অন্নসত্র খুলিয়া প্রায় ছয় মাস কাল প্রত্যহ সহস্রাধিক অন্নপ্রার্থীকে অন্ন বিতরণ করেন। তদ্ভিন্ন দুই সহস্র টাকার বস্ত্র কিনিয়া বস্ত্রহীনদিগকে দান করেন। এই সকল ব্যতীত তিনি গোপনে কত দুঃস্থ ভদ্র পরিবারের যে সাহায্য করিতেন, তাহার ইয়ত্তা নাই। আবার বিধবা-বিবাহ ব্যাপারে তিনি অনেক টাকা ঋণগ্রস্ত হইয়াছিলেন। কেবল বাঙ্গালা পুস্তক লিখিয়া তিনি এই সকল ব্যয়নির্ব্বাহ ও সমস্ত ঋণ পরিশোধ করিয়াছিলেন। তিনি যদি দানশীল ও মুক্তহস্ত না হইতেন, তাহা হইলে লক্ষ লক্ষ টাকা রাখিয়া যাইতে পারিতেন। বিদ্যাসাগর সর্ব্বশুদ্ধ প্রায় ২৫ খানি বাঙ্গালা পুস্তক লিখিয়াছেন। বলিতে কি, বিদ্যাসাগরই বর্ত্তমান বাঙ্গালা গদ্য সাহিত্যের জনক। তিনি কার্য্য পরিত্যাগ না করিলে, আমরা এতগুলি সুন্দর বাঙ্গালা পুস্তক পাইতাম না। তাই বলিতেছিলাম, তাঁহার কর্ম্মত্যাগে দেশের প্রভূত মঙ্গল হইয়াছে।

বিদ্যাসাগরের সর্ব্বপ্রধান কীর্ত্তি তাঁহার মেট্রপলিটান কলেজ। এই সময়ে সকলের ধারণা ছিল, সাহেব অধ্যাপক না হইলে কলেজ চলিতে পারে না। অনেক সাহেবও বলিতেন, বাঙ্গালীদের কলেজ চালাইবার ক্ষমতা নাই। বিদ্যাসাগর কিন্তু নিজব্যয়ে ১৮৭২ খৃষ্টাব্দে মেট্রপলিটান ইন্‌ষ্টিটিউশনকে দ্বিতীয় শ্রেণীর কলেজে পরিণত করেন। প্রথম বর্ষের ( ১৮৭৫ খৃষ্টাব্দের ) এফ্‌, এ পরীক্ষার ফল দেখিয়া সকলেই মুক্তকণ্ঠে বিদ্যাসাগরকে ধন্য ধন্য কহিতে লাগিলেন। অতঃপর তিনি ১৮৭৯ খৃষ্টাব্দে উক্ত কলেজে বি, এ, ক্লাশ খুলেন। বি, এ, পরীক্ষাতেও প্রথম বৎসরেই ( ১৮৮১ খৃষ্টাব্দে ) ১৬ জন ছাত্র প্রশংসার সহিত উত্তীর্ণ হইয়া "ডিগ্রী" প্রাপ্ত হইল। একমাত্র বিদ্যাসাগর মহাশয়ের নিঃস্বার্থতাই এরূপ উন্নতির একমাত্র কারণ। এই সময়ে অর্থাৎ ১৮৮০ খ্রীষ্টাব্দে বিদ্যাসাগর মহাশয় গবর্ণমেণ্টের নিকট সি আই ই উপাধি দ্বারা সম্মানিত হইলেন। তাঁহার দেখাদেখি অনেক স্কুল কলেজ প্রতিষ্ঠিত হইয়াছে বটে, কিন্তু তাহাদের অনেকগুলিই এক একটি দোকান—আয়ের সম্পত্তি। বিদ্যাসাগর কখনও আপনার কলেজের এক কপর্দ্দকও নিজ ব্যবহারের জন্য গ্রহণ করিতেন না। কলেজের উদ্বৃত্ত টাকা, কলেজের উত্তমবাটী, সুন্দর পুস্তকালয়, যন্ত্রাগার প্রভৃতি ব্যাপারেই ব্যয়িত হইত।

ইহা ভিন্ন তিনি জন্মভূমি বীরসিংহা গ্রামে একটি অবৈতনিক উচ্চশ্রেণীর ইংরাজী বিদ্যালয় স্থাপন করিয়া শত শত বালককে অন্নবস্ত্র ও আপনার বাটীতে স্থান দিয়া লেখাপড়া শিখাইয়াছেন। যে কোনও অনাথ বালক যখনই তাঁহার নিকট আপনার দুরবস্থার কথা জানাইয়াছে, তখনই বিদ্যাসাগর সর্ব্বপ্রযত্নে তাহার সকল অভাব দূর করিয়া তাহার বিদ্যাশিক্ষার বন্দোবস্ত করিয়া দিয়াছেন। এত দয়া না থাকিলে তাঁহার নাম 'দয়ার সাগর বিদ্যাসাগর' হইবে কেন? শেষ অবস্থায় তাঁহার স্বাস্থ্য-ভঙ্গ হইলে তিনি বৈদ্যনাথের নিকট কর্ম্মাটাঁড় নামক স্থানে নিভৃতনিবাস নির্ম্মাণ করিয়া মধ্যে মধ্যে তথায় যাইয়া থাকিতেন। সেখানকার অসভ্য সাঁওতালদিগকে তিনি অপত্যনির্ব্বিশেষে ভালবাসিতেন। তাহাদিগকে অন্নবস্ত্র দান করিতেন; তাহাদের রোগের সময়ে ঔষধ পথ্য দিতেন, সেবা-শুশ্রূষা করিতেন। তাহারাও বিদ্যাসাগরকে দেবতার ন্যায় ভক্তি করিত।

বিদ্যাসাগরের হৃদয় যেমন কোমল ছিল, তেমনই হৃদয়ে অসাধারণ বলও ছিল। দুঃখীর দুঃখ দেখিলে যেমন তাঁহার হৃদয় করুণারসে বিগলিত হইত, আত্মীয় স্বজনের দোষ দেখিলে আবার সেই হৃদয় তেমনই ক্রোধাগ্নিতে বজ্রাদপি কঠোর হইয়া পড়িত। অজ্ঞ লোকের সহস্র দোষ তিনি উপেক্ষা

করিতে পারিতেন, ক্ষমা করিয়া তাহার দোষ-সংশোধনের চেষ্টা পাইতেন; কিন্তু আপনার পরিজনবর্গের কাহারও দোষ দেখিলে তাহা তাঁহার অসহ্য হইত। তিনি মনে করিতেন, তিনি যেরূপ আদর্শপুরুষ, তাঁহার পরিবারের প্রত্যেকেই সেইরূপ আদর্শপুরুষ হইবে। তাহার অন্যথা দেখিলেই তিনি ক্রোধে অধীর হইয়া উঠিতেন। অধিক কথা কি, তাঁহার একমাত্র পুত্র নারায়ণচন্দ্রের ব্যবহারে তিনি এতদূর বিরক্ত ও রোষাবিষ্ট হইয়াছিলেন যে, তিনি নারায়ণকে ত্যাজ্যপুত্র করেন। এইরূপ কতিপয় কারণে বিদ্যাসাগরের শেষ জীবন বিষাদময় হইয়া পড়িয়াছিল। তথাপি মৃত্যুর শেষ মুহূর্ত পর্য্যন্ত পরহিতব্রত ত্যাগ করেন নাই।

বিদ্যাসাগরের হৃদয় ভক্তিময় ছিল। জনকজননীকে তিনি আরাধ্য দেবতাজ্ঞানে ভক্তি করিতেন। একবার কাশীধামে জনৈক পণ্ডিত বিদ্যাসাগরকে জিজ্ঞাসা করেন, "আপনি কাশীর বিশ্বেশ্বর ও অন্নপূর্ণা মানেন কি না?" বিদ্যাসাগর হাসিতে হাসিতে আপনার মাতাপিতার প্রতি অঙ্গুলি নির্দ্দেশ করিয়া উত্তর করেন, "ইনিই আমার বিশ্বেশ্বর, আর ইনিই আমার অন্নপূর্ণা।" বস্তুতঃ তিনি মাতাপিতাকে ঈশ্বরজ্ঞানে পূজা করিতেন। বৃদ্ধ মাতাপিতার মৃত্যুতে প্রৌঢ় বিদ্যাসাগর মাতৃহীন শিশুর ন্যায় উচ্চৈঃস্বরে রোদন করিয়াছিলেন, এবং কিছুদিন বিষয়কর্ম্ম পরিত্যাগ করিয়া কেবল তাঁহাদের প্রতিমূর্ত্তির দিকে একদৃষ্টে চাহিয়া থাকিতেন এবং অনবরত শোকাশ্রু বিসর্জ্জন করিতেন। এরূপ মাতাপিতৃভক্ত লোক আধুনিক সময়ে এ দেশে নিতান্ত বিরল, সন্দেহ নাই।

বিদ্যাসাগর বড়, মহাপ্রাণতায় ও লোকহিতৈষিতায়। পথিপার্শ্বে দণ্ডায়মানা বেশ্যারাও দয়ার সাগরের দানে বঞ্চিত হইত না; বাস্তবিকই বিদ্যাসাগর ক্ষণজন্মা মহাপুরুষ ছিলেন। ১৮৯১ খৃষ্টাব্দের ২৯শে জুলাই রাত্রি ২টার সময়ে (ইংরাজী হিসাবে ৩০শে জুলাই) ভারতমাতার এই সুসন্তান সকলকে শোকসাগরে ভাসাইয়া অমরধামে চলিয়া গিয়াছেন।

**ঈশ্বরত্ব**—ঈশ্বরভাব, ভগবানের প্রকৃতি, দেবত্ব; প্রভুত্ব; আধিপত্য; রাজত্ব। ঈশ্বর+ত্ব ভাবার্থে। সং; ক্লী।

**ঈশ্বরদত্ত**—জগদীশ্বর কর্তৃক অর্পিত, যাহা ঈশ্বর দিয়াছেন। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী,—দত্তা।

**ঈশ্বরদূত**—পরমেশ্বরের বার্ত্তাবাহক বা চর। ৬তৎ। সং; পু। [খৃষ্টিয়ানদিগের ধর্ম্মগ্রন্থ বাইবেলে উক্ত angel শব্দের অনুবাদে এই পদটি কেহ কেহ প্রয়োগ করিয়াছেন]।

**ঈশ্বরনিষ্ঠ**—ঈশ্বরপরায়ণ, জগদীশ্বরে একান্ত নির্ভরশীল, ভগবদ্ভক্ত। ঈশ্বরে নিষ্ঠা যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী ঈশ্বরনিষ্ঠা।

**ঈশ্বরনিষ্ঠা**—১। ঈশ্বরপরায়ণা, ইত্যাদি। বহু। ঈশ্বরনিষ্ঠ দেখ। বিণ; স্ত্রী। ২। ঈশ্বরপরায়ণতা, জগদীশ্বরে একান্ত নির্ভর, ভগবদ্ভক্তি। ৭তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরপরায়ণ**—জগদীশ্বরে অত্যন্ত রত। ঈশ্বরই পর অয়ন যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—পরায়ণা। বি,—পরায়ণতা।

**ঈশ্বরপূজক**—ভগবানের আরাধনাকারী, পরমেশ্বরের উপাসক। ৬তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরপূজা**—ভগবানের আরাধনা, পরমেশ্বরের উপাসনা। ৬তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বর-প্রণোদিত, -প্রেরিত**—ভগবানের পাঠান বা দেওয়া; জগৎপতিকর্তৃক অনুপ্রাণিত, প্রত্যাদিষ্ট বা উত্তেজিত। ৩তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরপ্রসাদ**—জগদীশ্বরের প্রসন্নতা, ভগবানের কৃপা, ঈশ্বরানুগ্রহ। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরপ্রসাদাৎ**—ঈশ্বরানুগ্রহবশতঃ। ঈশ্বরপ্রসাদ শব্দ+সংস্কৃত ৫মীর ১বচন। ব্য।

**ঈশ্বরপ্রীতি, ঈশ্বরপ্রেম** (-প্রেমন্)—১। পরমেশ্বরের ভালবাসা বা দয়া। ৬তৎ। ২। পরমেশ্বরের প্রতি ভালবাসা বা ভক্তি, ভগবদ্ভক্তি। ৭তৎ। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

**ঈশ্বর-প্রেমিক**—জগদীশ্বরের প্রতি প্রীতিমান্, ভগবদ্ভক্ত। ঈশ্বরপ্রেমন্ শব্দ+ষ্ণিক, "ইহ কর্তৃক কৃত" অর্থে। বিণ; ত্রি।

**ঈশ্বরভক্ত**—ভগবানের প্রতি ভক্তিমান্। ৭তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরভক্তি**—ভগবানের প্রতি ভক্তি বা আন্তরিক শ্রদ্ধা, ঈশ্বরপ্রেম, ভগবদ্ভক্তি। ৭তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরভাব**—ঈশ্বরত্ব, দেবভাব, দেবত্ব; প্রভুত্ব; রাজপ্রকৃতি। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরভীরু**—পরমেশ্বরের প্রতি ভয়শীল, জগদীশ্বরের প্রতি ভীতিযুক্ত; ভগবদ্ভক্ত। ৭তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরবাদ**—ঈশ্বরের অস্তিত্ব সংস্থাপক মত, আস্তিক্য। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরবাদী** (-বাদিন্)—ঈশ্বরবিশ্বাসী, আস্তিক। ঈশ্বর—বদ (বলা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী ঈশ্বরবাদিনী।

**ঈশ্বরবিরোধ**—স্বামীর সহিত বিবাদ, মনিবের সহিত ঝগড়া; জগদীশ্বরকৃত নিয়মের অন্যথাচরণ; নাস্তিক্য। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরবিরোধী** (-ধিন্)—ভগবানের নির্দ্দিষ্ট নিয়মের অন্যথাচরণকারী; পরমেশ্বরে ভক্তিহীন, জগদীশ্বরের প্রতি আস্থাশূন্য; নাস্তিক। ৬তৎ। বিণ; পু। স্ত্রী,—বিরোধিনী। [বহু। বিণ; ত্রি।

**ঈশ্বরবিষয়ক**—পরমেশ্বরসম্বন্ধীয়, ঐশ, দৈব।

**ঈশ্বর-বৃত্তি**—ব্যবসায়ীদিগের হিসাবে দেবসেবাদি সৎকর্ম্মের নিমিত্ত নির্দ্দিষ্ট অর্থ। দেশজ। সং।

**ঈশ্বরসভা**—রাজসভা। ৬তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরসাধক**—ভগবানের সাধনাকারী, জগদীশ্বর লাভের নিমিত্ত যথানিয়মে উপাসনাদি কার্য্যকারক। ৬তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরসাধনা,-সাধন**—ঈশ্বরলাভার্থ সাধনা, যাহাতে ঈশ্বরলাভ হয় গুরুর উপদেশ অনুসারে তাদৃশী উপাসনা। ৬তৎ। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

**ঈশ্বরসৃষ্ট**—জগদীশ্বরকর্তৃক রচিত। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী ঈশ্বরসৃষ্টা।

**ঈশ্বরসেবক**—ঈশ্বরপূজক, পরমেশ্বরের উপাসক, ভগবানের আরাধনাকারী। ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী ঈশ্বরসেবিকা।

**ঈশ্বরসেবা**—ঈশ্বরপূজা, ভগবানের আরাধনা, পরমেশ্বরের উপাসনা, ৬তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরা**—১। স্বামিনী, ইত্যাদি। ঈশ্বর দেখ। ঈশ্বর+আপ্। বিণ; স্ত্রী। ২। দুর্গা; লক্ষ্মী; সরস্বতী; যাবতীয় আদি শক্তি। সং; স্ত্রী।

**ঈশ্বরাধীন**—পরমেশ্বরের আয়ত্ত, যাহা ভগবানের ইচ্ছার উপর নির্ভর করে; প্রভুর বশীভূত বা আজ্ঞাকারী। ঈশ্বরের অধীন, ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী ঈশ্বরাধীনা।

**ঈশ্বরারাধক**—ঈশ্বরপূজক, ভগবানের উপাসক। ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী ঈশ্বরারাধিকা।

**ঈশ্বরারাধনা**—ঈশ্বরপূজা, পরমেশ্বরের ভজনা, ভগবানের উপাসনা। ৬তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরাবতার**—ভূমণ্ডলে ভগবানের নশ্বর জীবের আকারে আবির্ভাব; কোন শক্তিমান্ পুরুষ জন্মগ্রহণ করিলে লোকে তাহাকে ঈশ্বরাবতার বলে। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরাশীর্ব্বাদ**—জগদীশ্বরের আশীর্ব্বচন; পরমেশ্বরের দয়া, ভগবৎকৃপা। ৬তৎ। সং; পু।

**ঈশ্বরী**—১। স্বামিনী, ইত্যাদি। ঈশ্বর দেখ। ঈশ্বর+ঈপ্। বিণ; স্ত্রী। ২। দেবী; দুর্গা; লক্ষ্মী; সরস্বতী; সমস্ত আদি শক্তি; রুদ্রজটা লতা; লিঙ্গিনী বৃক্ষ; নাকুলী; বন্ধ্যা কর্কোটকী। সং; স্ত্রী।

**ঈশ্বরেচ্ছা**—পরমেশ্বরের অভিলাষ বা অভিপ্রায়, ভগবদ্বাসনা। ৬তৎ। সং; স্ত্রী।

**ঈশ্বরোপাসক**—ঈশ্বরপূজক, ভগবানের আরাধক। ঈশ্বরের উপাসক, ৬তৎ। বিণ; ত্রি।

**ঈশ্বরোপাসনা**—ঈশ্বরের গুণকীর্ত্তনাদি, ভগবানের আরাধনা। ঈশ্বরের উপাসনা। ৬তৎ। সং; স্ত্রী।

**ঈষ**—ঈষ দেখ।

ঈষৎ—অল্প, কিঞ্চিৎ। ঈষ+অৎ ক। ব্য।

ঈষৎকর—অল্প; অনায়াসসাধ্য; অকিঞ্চিৎকর। ঈষৎ—কৃ (করা)+খল্ র্ম। বিণ; ত্রি।

ঈষৎপাণ্ডু—১। ধূসরবর্ণ। কর্ম্মধা। সং; পু। ২। ধূসরবর্ণযুক্ত। বিণ; ত্রি।

ঈষদুষ্ণ—অল্প উষ্ণ, কবোষ্ণ, সামান্য গরম। ঈষৎ উষ্ণ, কর্ম্মধা। বিণ; ত্রি। স্ত্রী, —ষ্ণা।

ঈষদূন—কিঞ্চিৎ ন্যূন, কিছু কম। ঈষৎ যে উন, কর্ম্মধা। বিণ; ত্রি। স্ত্রী ঈষদূনা।

ঈষদ্গম্ভীর—অল্পগভীর, সামান্য গভীর; অগভীর, ভাসা ভাসা। ঈষৎ যে গভীর, কর্ম্মধা। বিণ; ত্রি। স্ত্রী ঈষদ্গম্ভীরা।

ঈষদ্দর্শন—সামান্য দেখা, কটাক্ষ। ঈষৎ যে দর্শন, কর্ম্মধা। সং; ক্লী।

ঈষদ্দীর্ঘ—অল্পপরিমাণে দীর্ঘ। ঈষৎ যে দীর্ঘ, কর্ম্মধা। বিণ; ত্রি। স্ত্রী ঈষদ্দীর্ঘা।

ঈষদ্ভিন্ন—অল্পরূপে পৃথক্। ঈষৎ যে ভিন্ন, কর্ম্মধা। বিণ; ত্রি। স্ত্রী ঈষদ্ভিন্না।

ঈষদ্রক্ত—১। সামান্য লাল রঙ্গ। ঈষৎ যে রক্ত, কর্ম্মধা। সং; পু। ২। অল্প লোহিত-বর্ণযুক্ত, সামান্য রাঙ্গা, লালচে। বিণ; ত্রি।

ঈষদ্বিকসিত—অল্প প্রস্ফুটিত, আধফুটন্ত। ঈষৎ যে বিকসিত, কর্ম্মধা। বিণ; ত্রি।

ঈষন্মাত্র—অল্পমাত্র। ঈষৎ মাত্রা যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী, —ত্রা। [ আপ্। সং; স্ত্রী।

ঈষা—লাঙ্গলদণ্ড, লাঙ্গলের ঈষ। ঈষ+ক ক+

ঈষাদণ্ড—অক্ষ এবং যুগধারক দণ্ড; লাঙ্গলের বোঁটা। ৬তৎ। সং; পু।

ঈষাদন্ত—ঈশাদন্ত দেখ।

ঈষিকা—তুলিকা; কাশতৃণ; শরের মাজা; হস্তীর নেত্রগোলক; অস্ত্রবিশেষ। ঈষ+ইকন্ ণ+আপ্। সং; স্ত্রী।

ঈষির—বহ্নি, অগ্নি। ঈষ+কির ক। সং; পু।

ঈষীকা—তুলিকা; মুচিতে ধাতু গলিয়াছে কি না দেখিবার জন্য তন্মধ্যে প্রবেশিত শলাকা। ঈষ+ইকন্ ণ+আপ্। সং; স্ত্রী।

ঈষ্ম—কামদেব; বসন্ত ঋতু। ঈষ+ম ক। সং; পু।

ঈহমান—চেষ্টমান; উদ্যুক্ত; প্রবর্ত্তমান। ঈহ+শান ক। বিণ; ত্রি। স্ত্রী ঈহমানা।

ঈহা—চেষ্টা; ইচ্ছা; উদ্যোগ, উদ্যম। ঈহ+অ ভা+আপ্। সং; স্ত্রী।

ঈহামৃগ—বৃক, নেকড়ে, ঘোঘ; দৃশ্যকাব্যের অন্তর্গত রূপক শ্রেণীর একবিধ [ ইহা চারি অঙ্কে সম্পূর্ণ। দেবদেবী ইহার নায়ক-নায়িকা। প্রেম ও কৌতুকবর্ণনাই ইহার উদ্দেশ্য ]। ঈহায় মৃগ যাহার, বহু। সং; পু।

ঈহাবৃক—ঈহামৃগ, বৃক, নেকড়ে, খোন। ঈহাযুক্ত যে বৃক, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

ঈহিত—১। চেষ্টিত; ইষ্ট। ঈহ+ক্ত র্ম। ২। উদ্যত। ঈহ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী ঈহিতা। ৩। চেষ্টা; ইচ্ছা; উদ্যোগ; উদ্যম। ঈহ+ক্ত ভা। সং; ক্লী।

ঈহিনী—কাঙ্ক্ষিণী, অভিলাষিণী; প্রাপ্তীচ্ছা-কারিণী; ঈপ্সিতা, অভিলষিতা, বাঞ্ছিতা। বিণ; স্ত্রী। ক, প্র।

# উ

উ—১। পঞ্চম স্বরবর্ণ, ইহার উচ্চারণস্থান ওষ্ঠ; শিব। অত (গমন করা)+ডু ক। সং; পু। ২। ভোঃ, সম্বোধন; বিতর্ক; ক্রোধোক্তি; দয়া; বিস্ময়; নিয়োগ; পাদপূরণ। উ (শব্দ করা)+কিপ্ অধি। ব্য।

উই—একপ্রকার কীট, রুই পোকা, পুত্তিকা, বল্মীক। দেশজ। সং।

উইচিংড়া—কীটবিশেষ, উচিঙ্গা। দেশজ। সং।

উইঢিপি—বল্মীকস্তূপ (Ant hill)। দেশজ। সং।

উইল—চরমপত্র, ইচ্ছানুসারে সম্পত্তির শেষ বিনিয়োগপত্র। ইং (Will)। সং।

উইল্‌কিন্স, স্যার্ চার্লস (Sir Charles Wilkins)—জন্ম ১৭৪৯ বা ১৭৫০ খ্রীঃ অব্দ। ইনি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর কার্য্যে নিযুক্ত হইয়া ১৭৭০ খৃঃ অব্দে ভারতবর্ষে আগমন করেন। ইংরাজদিগের মধ্যে ইনিই প্রথমে সংস্কৃত ভাষা শিক্ষা করেন। উইল্‌কিন্স সাহেব কেবল সংস্কৃত ভাষা শিক্ষা করিয়াই ক্ষান্ত রহিলেন না, পরন্তু যাহাতে সংস্কৃত ভাষায় লিখিত উৎকৃষ্ট গ্রন্থসকল ইংরেজীতে অনুবাদিত হইয়া স্বজাতির মধ্যে প্রচারিত হয়, এ বিষয়ে বিশেষ উদ্যোগী হইলেন। এতৎকল্পে ইনি ওয়ারেন হেষ্টিংসের আনুকুল্যে ভগবদ্গীতা ইংরেজীতে অনুবাদ করেন। ১৭৮৫ খ্রীঃ এই অনুবাদ ইংলণ্ডে মুদ্রিত হয়। ১৭৭৯ খ্রীঃ ইনি একখানি সংস্কৃত ব্যাকরণ প্রকাশিত করেন। প্রথম বাঙ্গালা ও পারসী টাইপ ইঁহারই দ্বারা প্রস্তুত হয়। এসিয়াটিক সোসাইটী স্থাপন সময়ে ইনি স্যার্ উইলিয়াম জোন্সকে বিস্তর সাহায্য করেন। ইনিই "এসিয়াটিক রিসার্চেস" নামক মহামূল্য ধারাবাহিক গ্রন্থ প্রচারের অনুষ্ঠান করেন। ইঁহার হিতোপদেশ ও শকুন্তলার ইংরেজী অনুবাদ বিশেষ উল্লেখযোগ্য। ১৭৮৬ খ্রীষ্টাব্দে ইনি ইংল্যাণ্ডে প্রতিগমন করেন এবং ১৮০৮ খ্রীঃ আর একখানি সংস্কৃত ব্যাকরণ রচনা করেন। ১৮৩৩ খ্রীঃ চতুর্থ জর্জ্জ ইঁহাকে নাইট উপাধি প্রদান করেন। ইঁহারই গীতার ইংরাজী অনুবাদ হইতে ফরাসী ও জর্ম্মণ ভাষায় উক্ত গ্রন্থ অনূদিত হইয়াছে। ১৮৩৮ খ্রীঃ ১৩ই মে এই মহাত্মা পরলোকে গমন করিয়াছেন।

উইলসন, হোরেস হেম্যান (Horace Hayman Wilson)—১৭৮৬ খ্রীঃ ২৬শে সেপ্টেম্বর ইঁহার জন্ম হয়। ১৮১৬ হইতে ১৮৩২ খ্রীঃ পর্য্যন্ত ইনি কলিকাতা টাঁকশালে "এসে মাষ্টার" এর কার্য্যে নিযুক্ত ছিলেন। ১৮১১ হইতে ১৮৩৩ খ্রীঃ পর্য্যন্ত ইনি কলিকাতা এসিয়াটিক সোসাইটীর সেক্রেটারীর কার্য্য করিয়াছিলেন। ইনি রামকমল সেনের প্রধান বন্ধু ও সহায় ছিলেন। সংস্কৃত ভাষায় ইঁহার বিশেষ অধিকার ছিল। ইনি কালিদাসের মেঘদূত ইংরাজী ভাষায় অনুবাদ করেন। এই অনুবাদ সর্ব্বাংশে উৎকৃষ্ট হইয়াছিল। অতঃপর ইনি একখানি সুবৃহৎ সংস্কৃত-ইংরাজী অভিধান প্রণয়ন করিবার সংকল্প করেন, এবং বহুদিনের প্রভূত পরিশ্রমে এই অভিধান মুদ্রিত হইয়া প্রকাশিত হয়। ইনি ঐতিহাসিক, রসায়ন-শাস্ত্রজ্ঞ, মুদ্রাতত্ত্বজ্ঞ, অভিনেতা ও সঙ্গীত-বিদ্যানিপুণ ছিলেন। থিয়েটার অব্ দি হিন্দুস্ (Theatre of the Hindus) নামক দুই খণ্ডে প্রকাশিত গ্রন্থ ইঁহার বিশেষ উল্লেখযোগ্য কীর্ত্তি। ঐ গ্রন্থে ইনি নাটকাকারে অমিত্রাক্ষর ছন্দে মৃচ্ছকটিক, মালতীমাধব, উত্তররামচরিত, বিক্রমোর্ব্বশী, মুদ্রারাক্ষস ও রত্নাবলী নাটকের ইংরাজী অনুবাদ করেন। ইহা ব্যতীত সংস্কৃত নাটকনাটিকা প্রকরণ প্রভৃতির সংক্ষিপ্ত বিবরণ ঐ গ্রন্থে সন্নিবিষ্ট হয়। ইঁহার অধ্যক্ষতায় ইঁহারই অনূদিত উত্তররাম-চরিত স্বর্গীয় প্রসন্নকুমার ঠাকুরের শুঁড়ার বাগানে ১৮৩১ খৃঃ অব্দে জানুয়ারি মাসে অভিনীত হয়। হিন্দু ধর্ম্মসম্প্রদায় ও দর্শন-বিষয়ক অনেকগুলি প্রবন্ধ একত্র করিয়া ইনি পুস্তকাকারে ১৮৪০ খৃঃ প্রকাশিত করেন। সুপ্রসিদ্ধ স্বর্গীয় অক্ষয়কুমার দত্ত উইলসন সাহেবের এই পুস্তক অবলম্বনেই 'ভারতবর্ষীয় উপাসক সম্প্রদায়' প্রণয়ন করেন। ঋগ্বেদের ইংরাজী অনুবাদও ইঁহার দ্বারা সম্পাদিত হয়। ১৮৬০ খৃঃ মে মাসে এই মহাপুরুষের দেহত্যাগ ঘটে।

উঃ—যাতনা-দুঃখ-ক্রোধাদিসূচক শব্দ। ব্য।

উঁকি—আড়াল হইতে বা ফাঁক দিয়া সামান্য দৃষ্টি, উঁক, কটাক্ষপাত। দেশজ। সং।

উঁকি ঝুঁক—গোপনে এদিক্ সেদিক্ কটাক্ষপাত। গ্রাম্য। সং।

উঁচ, উঁচু—উচ্চ, উন্নত। দেশজ। বিণ।

উঁচকপালী—উচ্চ কপালযুক্তা, উন্নত ললাট-বিশিষ্টা প্রাণি। বিণ; স্ত্রী। ইহা দুর্লক্ষণ বলিয়া পরিগণিত।

উঁচট, উঁচোট—চলিতে চলিতে পদে বা পদাঙ্গুলিতে টক্কর, হোঁচট। দেশজ। সং।

উঁচনীচ, উঁচুনীচু—উচ্চনীচ, উন্নতানত, অসমতল, অসমান। দেশজ। বিণ।
উঁচান—উন্নত করা, মারিবার জন্য (অস্ত্রাদি) উত্তোলন করা বা উঠান, উত্থান। বাং, ক্রি।
উঁচু—উঁচ দেখ।
উঁচু নীচু—উঁচনীচ দেখ।
উঁচোট—উঁচট দেখ।
উঁহুঁ—অসম্মতিসূচক শব্দ, না। দেশজ। ব্য।
উক, উকা—লৌহময় ঘর্ষণযন্ত্র (file); দগ্ধ বা দহ্যমান তৃণাদি, উল্কা; অগ্নিস্ফুলিঙ্গ; মশাল। দেশজ। সং।
উকটান, উটকান—অন্বেষণ করা, অনুসন্ধান করা, খুঁজা তল্লাস করা। প্রাদে। ক্রি।
উকড়া—মুড়কি। হিন্দিমূলক। সং।
উকড়ান—উপড়ান, উৎপাটিত করা বা হওয়া। প্রাদেশিক। ক্রি। [দেখ)।
উকনঠেঙ্গা, উকুনঠেঙ্গা—উকুনবাড়ি (তাহা
উকা—উক দেখ।
উকাচাকা, উকোচাকা—খোঁজখবর, সন্ধান; আন্দোলন; উচ্চবাচ্য। দেশজ। সং।
উকার—উ এই বর্ণ; মহাদেব। উ+কার স্বার্থে।
উকারাদি—১। যাহার গোড়ায় উ এই অক্ষর আছে। উকার আদিতে যাহার, বহু। বিণ; ত্রি। ২। হ্রস্ব উকার হইতে আরম্ভ করিয়া অন্যান্য বর্ণ, উকার প্রভৃতি। উকার হইয়াছে আদি যাহাদের, বহু। সং; পু।
উকারান্ত—যাহার শেষে উ এই অক্ষর আছে; উ এই বর্ণ দ্বারা সমাপ্ত। উকার, অন্তে যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—ন্তা।
উকি—উঁকি (তাহা দেখ); বমনচেষ্টা, ওয়াক, উদ্গার, হিক্কা। দেশজ। সং।
উকি ঝুঁকি—উঁকিঝুঁকি (তাহা দেখ)।
উকিল, উকীল—উপযুক্ত ক্ষমতাপ্রাপ্ত প্রতিনিধি; ব্যবহারাজীব, আদালতে মোকদ্দমা চালাইবার জন্য আইনজ্ঞ কর্মচারী। বৈদেশিক। সং।
উকীল-সরকার—সরকারী উকিল, রাজপক্ষের ব্যবহারাজীব। বৈদেশিক। সং।
উকুণ—কেশকীট। উৎকুণ শব্দের অপভ্রংশ।
উকুন-বাড়ি—উকন-ঠেঙ্গা, অগ্রভাগে বক্র লৌহ শলাকাযুক্ত দীর্ঘ বংশদণ্ড। প্রাদে। সং।
উকূল—অপর সমুদ্র। অকূল শব্দের অপভ্রংশ।
উক্ত—১। কথিত; উল্লিখিত। বচ বা ব্রূ+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী উক্তা। ২। কথন। ব্রূ বা বচ+ক্ত ভা। সং; ক্লী।
উক্তকর্তা (—কর্তৃ)—কর্তৃবাচ্যীয় ক্রিয়ার প্রথমান্ত কর্তৃপদ। কর্মধা। সং; পু।
উক্তকর্ম (—কর্মন্)—কর্মবাচ্যীয় ক্রিয়ার প্রথমান্ত কর্মপদ। কর্মধা। সং; ক্লী।
উক্তবাক্য—১। কথিত বচন; উল্লিখিত বাক্য; আদেশ, আজ্ঞা। কর্মধা। সং; ক্লী। ২। যে কোন কথা বলিয়াছে; যে কোন রূপ মত বা সাক্ষ্য দিয়াছে। উক্ত হইয়াছে বাক্য যদ্দ্বারা, বহু। বিণ; ত্রি।
উক্তানুক্ত—কথিত এবং অকথিত, যাহা বলা হইয়াছে এবং যাহা বলা হয় নাই। উক্ত ও অনুক্ত, দ্বন্দ্ব। বিণ; ত্রি। স্ত্রী,—ক্তা।
উক্তি—কথন; বাক্য। ব্রূ বা বচ (বলা) +ক্তি ভা। সং; স্ত্রী।
উক্থ—সামবেদের অংশবিশেষ; যজ্ঞবিশেষ। বচ (বলা)+থক্ র্ম। সং; ক্লী।
উক্ষ—সিক্ত, ভিজান বা ভিজা; ধৌত, পরিষ্কৃত। উক্ষ্ + অস্ ক বা র্ম। বিণ; ত্রি।
উক্ষণ—সেচন, ভিজান। উক্ষ+অনট্ ভা। সং; ক্লী।
উক্ষতর—মহাবৃষ, প্রকাণ্ড ষাঁড়। উক্ষা দেখ। উক্ষন্ + তর অতিশয়ার্থে। সং; পু।
উক্ষা (উক্ষন্)—বৃষ, ষণ্ড, ষাঁড়। উক্ষ+কনিন্ ক। সং; পু।
উক্ষিত—লিপ্ত; সিক্ত; প্রোক্ষিত; অভিষিক্ত। উক্ষ+ক্ত র্ম। বিণ; ত্রি।
উখ—১। ইক্ষু, আক বা আখ। হিন্দিমূলক। ২। লৌহময় ঘর্ষণ যন্ত্র, উকা। দেশজ। সং।
উখড়ন, উখড়ান—উপড়ান, উৎপাটিত করা বা হওয়া; ঠিকরান। প্রাদেশিক। ক্রি।
উখড়া—মুড়কি। হিন্দী। সং।
উখড়ান—উখড়ন দেখ।
উখড়ি—উড়কি। প্রাদে; সং।
উখড়ো—শরান, রাস্তা, সড়ক। প্রাদে। সং।
উখন—বসন, মার্জ্জন। প্রা, ক।
উখা—১। পাকস্থলী; হাঁড়ী; আখা, উনান। উখ+ক অধি+আপ্। সং; স্ত্রী। ২। লৌহময় ঘর্ষণযন্ত্রবিশেষ। দেশজ। সং।
উখাড়া, উখারা—উপড়ান, উৎপাটিত করা বা হওয়া, উত্তোলন করা, ঠিকরান; হোঁচট খাওয়া। হিন্দীমূলক। ক্রি।
উখি—মাথার খুস্কি। প্রাদেশিক। সং।
উখুনপাশী—উকন-ঠেঙ্গা, উকুন-বাড়ি। প্রাদেশিক। সং। [বিণ; ত্রি। স্ত্রী উখ্যা।
উখ্য—স্থালীপক্ব (মাংসাদি)। উখ+য র্ম।
উগ—রুক্ষ, তীব্র, প্রখর। প্রা, ক। উগ্র শব্দের অপভ্রংশ।
উগরন, উগরান—উদ্গিরণ করা, বমন করা, ঢালিয়া দেওয়া। প্রাদেশিক। ক্রি।
উগারই—উদ্ঘাটন করে, খুলিয়া রাখে। প্রা, ক। [বিণ। প্রা, ক।
উগারা—১। উদ্গিরণ করা। ক্রি। ২। উদ্গীর্ণ।
উগারি—১। উদ্গীর্ণ করিয়া। ২। প্রকাশ করিয়া। ক্রি। প্রা, ক।
উগারী—বিবস্ত্রা, উলঙ্গিনী। প্রা, ক।
উগ্র—১। ক্রুদ্ধ; তীব্র, প্রখর; প্রচণ্ড; উৎকট; ক্রূর, নিষ্ঠুর। উচ+রক্ ক। বিণ; ত্রি। স্ত্রী উগ্রা। ২। শিব; শিবের অষ্টমূর্তির মধ্যে বায়ুমূর্তি; পূর্বফল্গুনী, পূর্বাষাঢ়া, পূর্বভাদ্রপদ, মঘা ও ভরণীনক্ষত্র; কেরল দেশ; শোভাঞ্জন বৃক্ষ, সজিনা গাছ; রাজবিশেষ; ধৃতরাষ্ট্রের পুত্র; ক্ষত্রিয়ের ঔরসে শূদ্রাণীর গর্ভে জাত জাতি বিশেষ, আগুরি [বর্দ্ধমান ও বাঁকুড়া জেলায়, বীরভূম ও মেদিনীপুর জেলার কিয়দংশে, এবং হুগলি ও নদীয়া জেলার স্থানে স্থানে ইহাদের বাস; ইহারা অতিশয় উগ্রস্বভাব ও স্বাধীনতাপ্রিয়; হিন্দুরাজত্বকালে রাজার অন্তঃপুর ও কোষাগার রক্ষাই ইহাদের কার্য ছিল, সুতরাং ইহারা অতিশয় বিশ্বাসী; অধুনা কৃষি ও বাণিজ্যই ইহাদের প্রধান অবলম্বন]। সং; পু।
উগ্রকর্মা (—কর্মন্)—ভীষণ-কর্মকারী। উগ্র কর্ম যাহার, বহু। বিণ; পু বা স্ত্রী।
উগ্রকাণ্ড—কারবেল্ল, করলা। উগ্র কাণ্ড যাহার, বহু। সং; পু। [কর্মধা। সং; পু।
উগ্রক্ষত্রিয়—উগ্রখ্যাতি বা আগুরি জাতি।
উগ্রখ্যাতি—উগ্রক্ষত্রিয়, আগুরি জাতি। উগ্র খ্যাতি যাহার, বহু। সং; পু।
উগ্রগন্ধ—১। তীব্র গন্ধ। কর্মধা। সং; পু। ২। তীব্রগন্ধবিশিষ্ট। উগ্র গন্ধ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উগ্রগন্ধা। ৩। লশুন; চম্পক, চাঁপা; কটফল। সং; পু। ৪। হিঙ্গু, হিং। সং; ক্লী।
উগ্রগন্ধা—১। তীব্রগন্ধযুক্তা। বহু। বিণ; স্ত্রী। ২। অজগন্ধা; যবানী; বচ। সং; স্ত্রী।
উগ্রচণ্ডা—চণ্ডিকাদেবী, ভগবতীর মূর্তিবিশেষ, এই মূর্তি অষ্টাদশভুজা, ভগবতী এই মূর্তিতে মহিষাসুরের প্রথম মূর্তি বিনষ্ট করেন,—দক্ষযজ্ঞ বিনাশহেতু আশ্বিন মাসের কৃষ্ণা নবমীতে কোটি যোগিনীর সহিত এই মূর্তি প্রথম আবির্ভূতা হইয়াছিলেন। সং; স্ত্রী।
উগ্রতা, উগ্রত্ব—উগ্রের ভাব বা কর্ম; তীব্রতা, ক্রূরতা, ইত্যাদি। উগ্র শব্দ+তা, ত্ব ভাবে। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।
উগ্রতারা—ভগবতীর মূর্তিবিশেষ। এক সময়ে দেবগণ শুম্ভনিশুম্ভ দানবভ্রাতৃদ্বয়ের উৎপীড়নে ব্যতিব্যস্ত হইয়া পরিত্রাণের নিমিত্ত হিমালয়ের গঙ্গাবতরণস্থানে গমন করিয়া মহামায়ার স্তব করিতে থাকেন। স্তবে তুষ্ট হইয়া ভগবতী মাতঙ্গিনীর রূপ ধারণপূর্বক দেবগণের নিকট উপস্থিত হইয়া জিজ্ঞাসা করেন, 'দেবগণ! তোমরা কাহার স্তব করিতেছ?' ইত্যবসরে তাঁহার শরীরকোষ হইতে এক দেবী বহির্গতা হইয়া বলিলেন, 'দেবগণ আমারই স্তব করিতেছেন, আমি শুম্ভনিশুম্ভকে বধ করিব।' উগ্র-নিস্তৃত (—তারি)+অন ক+আপ্। সং; স্ত্রী।

উগ্রত্ব—উগ্রতা দেখ। [ ত্রি।
উগ্রদন্ত—নির্মম, নিষ্ঠুর, নৃশংস। বহু। বিণ;
উগ্রদর্শন—১। ভয়ঙ্করী মূর্তি, ভয়ানক চেহারা। কর্মধা। সং; ক্লী। ২। দেখিতে ভয়ঙ্কর, ভীষণমূর্তি, ভয়াবহ। উগ্র দর্শন যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উগ্রদর্শনা।
উগ্রধন্বা (—ধন্বন্)—১। মহাধনুর্দ্ধর। উগ্র হইয়াছে ধনুঃ যাহার, বহু। বিণ; পু। ২। শঙ্কর, শিব; ইন্দ্র। সং; পু।
উগ্রপ্রকৃতি—১। ক্রুদ্ধ স্বভাব, কড়া মেজাজ। কর্মধা। সং; স্ত্রী। ২। ক্রুদ্ধস্বভাবযুক্ত, সহজে ক্রোধশীল, চটা মেজাজী, রুক্ষস্বভাব। উগ্রা প্রকৃতি যাহার, বহু। বিণ; ত্রি।
উগ্রভাব—উগ্রতা। ৬তৎ। সং; পু।
উগ্রম্পশ্য—ভীমদর্শন। উপ; উগ্র শব্দ—দৃশ (দেখা)+খশ্ ম্। বিণ; ত্রি। স্ত্রী,—শ্যা।
উগ্রবক্তা (—বক্তৃ)—কর্কশভাষী, রূঢ়বাক্, পরুষবাক্যকথক, রুক্ষবাদী। কর্মধা। বিণ; পু। স্ত্রী উগ্রবক্ত্রী।
উগ্রবীর্য—১। তীব্র বীরত্বসম্পন্ন; মহাতেজস্বী; খুব তেজাল বা ঝাঁজাল। উগ্র বীর্য যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—বীর্য্যা। ২। তীব্র বীরত্ব; প্রবল বা প্রচণ্ড তেজ; খুব ঝাঁজ। কর্মধা। সং; ক্লী।
উগ্রশেখরা—জাহ্নবী, গঙ্গা। উগ্রের (শিবের) শেখরা (কিরীটরূপা), ৬তৎ। সং; স্ত্রী।
উগ্রশ্রবাঃ (—শ্রবস্)—১। রোমহর্ষণপুত্র সূত। ২। ধৃতরাষ্ট্রের এক পুত্র। বহু। সং; পু।
উগ্রসেন—১। পরীক্ষিৎপুত্র, জনমেজয়ের ভ্রাতা। ২। ধৃতরাষ্ট্রের এক পুত্রের নাম। ৩। মথুরার যাদববংশীয় একজন রাজা, কংসের পিতা এবং শ্রীকৃষ্ণের মাতামহ দেবকের ভ্রাতা। ইঁহার পিতার নাম আহুক। দুর্বৃত্ত পুত্র কংস ইঁহাকে রাজ্যচ্যুত করিয়া স্বয়ং রাজা হন। পরে কৃষ্ণ কংসকে বধ করিয়া আবার ইঁহাকে রাজা করেন। যদুবংশ ধ্বংসের পর ইঁহার মৃত্যু হয়। উগ্রা সেনা যাহার, বহু। সং; পু।
উগ্রসেনজ—উগ্রসেনের পুত্র, কংস। উপ; উগ্রসেন—জন+ড ক। সং; পু।
উগ্রস্বভাব—১। ক্রোধশীল প্রকৃতি, রুক্ষ স্বভাব, কড়া বা চটা মেজাজ। কর্মধা। সং; পু। ২। কোপনস্বভাব, রুক্ষমেজাজী। বহু। বিণ; ত্রি। স্ত্রী উগ্রস্বভাবা।
উগ্রস্বর—১। কঠোর বা কর্কশ কণ্ঠরব, কড়া আওয়াজ। কর্মধা। সং; পু। ২। কঠোর বা কর্কশ কণ্ঠরববিশিষ্ট, যাহার গলার আওয়াজ কড়া। উগ্র স্বর যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উগ্রস্বরা।
উগ্রা—১। কুঙ্কা, ইত্যাদি। উগ্র+আপ্। বিণ; স্ত্রী। ২। উগ্রজাতীয়া স্ত্রী; যোগিনীবিশেষ; কোপনা নারী; যবানী; বচ। সং; স্ত্রী।
উগাড়, উগার—উদ্ঘাটিত, প্রকাশিত, ব্যক্ত। প্রা, ক। বিণ।
উগারী—বিবস্ত্রা, উলঙ্গিনী। প্রা, ক।
উঙানি—ওয়ানি বা রোয়ানি, অতি সূক্ষ্ম মশকবিশেষ। প্রাদেশিক। সং।
উকুন—উকুণ, ডেঙ্গর। প্রাদেশিক। সং।
উচ, উচল—উচ্চ, উন্নত, উঁচু। প্রা, ক।
উচকই—উচ্চ করিয়া, উঠাইয়া, তুলিয়া। ক্রি। প্রা, ক।
উচক, উচকা—১। অপরিণত, যৌবনোন্মুখ, উঠতি (বয়স্)। প্রাদে। বিণ। ২। চোর, তস্কর। সং। ৩। সহসা, আচম্বিতে। হিন্দী।
উচক্কা—উগ্রস্বভাব; দুঃসাহসী। দেশজ। বিণ।
উচতি—উচিত। প্রা, ক।
উচর—উচ্চ, উন্নত। প্রা, ক।
উচল—উচ দেখ।
উচা—উচ্চ। প্রাদেশিক। বিণ।
উচাই—উচ্চতা, খাড়াই। দেশজ। সং।
উচাটন—অন্যমনস্ক, অনাবিষ্ট; অধীর, অস্থির, চঞ্চল; ব্যাকুল; উৎকণ্ঠিত। দেশজ। বিণ। [illegible] উস্কান। দেশজ। ক্রি।
উচান—উচ্চ করা, (প্রহরণ) উত্তোলন করা।
উচারে—উচ্চারণ করে। প্রা, ক। [ অপভ্রংশ।
উচিংড়া—উচ্চিংড়া, কীটবিশেষ। উচ্চিঙ্গট শব্দের
উচিত—ন্যায়ানুগত, ন্যায্য; বৈধ, বিহিত, বিধেয়; উপযুক্ত; পরিচিত; অভ্যস্ত। উচ+ক্ত ক; অথবা বচ+কিতচ্। বিণ; ত্রি।
উচিতকারী (—কারিন্)—বৈধকর্মকর্তা, যে ন্যায়ানুগত কার্য করে। উচিত করে যে এই বাক্যে উপ; উচিত—কৃ (করা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী উচিতকারিণী।
উচিতভাষী (—ভাষিন্)—উচিতবাদী, স্পষ্টবক্তা। উপ; উচিত—ভাষ (বলা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী উচিতভাষিণী।
উচিতবক্তা (—বক্তৃ)—উচিতভাষী, ন্যায্যবাককথক, যে উচিত কথা বলে, স্পষ্টবাদী ৬তৎ। বিণ; পু। স্ত্রী উচিতবক্ত্রী।
উচিতবাদী (—বাদিন্)—যে উচিত কথা বলে, স্পষ্টবক্তা। উপ; উচিত—বদ (বলা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী উচিতবাদিনী।
উচু—উচ্চ। দেশজ। বিণ।
উচুঙ্গ—উচ্চিঙ্গট (তাহা দেখ)।
উচুর—উচ্চ; অধিক। প্রা, ক।
উচোট—হুঁচোট, চলিতে চলিতে পদে বা পদাঙ্গুলিতে টক্কর। দেশজ। সং।
উচ্চ—উন্নত, তুঙ্গ, উচ্ছ্রিত, উঁচু। উৎ—চি। ড ক। বিণ; ত্রি। স্ত্রী উচ্চা।
উচ্চকবি—প্রধান কবি, উৎকৃষ্ট কাব্যলেখক। কর্মধা। সং; পু।
উচ্চকুল—উন্নত বংশ, সম্ভ্রান্ত বংশ। কর্মধা। সং; ক্লী।
উচ্চকুলজাত,—সম্ভূত—সম্ভ্রান্ত বংশে উৎপন্ন। ৫ বা ৭তৎ। বিণ; ত্রি। স্ত্রী,—তা। [ ব্য।
উচ্চৈঃ (—কৈস্)—উচ্চৈঃ; অতিশয় উচ্চ।
উচ্চটা—দর্প, দম্ভ; আচরণ, প্রথা, অভ্যাস; একপ্রকার লশুন; গুঞ্জা, কুঁচ; নিরুবী তৃণ, নাগরমুস্তা; ভূমি আমলকী। উৎ চট ধাতু+অন্ ক+আপ্। সং; স্ত্রী।
উচ্চণ্ড—অতিকোপন; উদ্দাম, দুর্দান্ত; ত্বরান্বিত। উৎ—চণ্ড+অন্ ক। বিণ; ত্রি।
উচ্চতম, উচ্চতর—সাতিশয় উচ্চ, বহু বা দুয়ের মধ্যে উচ্চ। উচ্চ শব্দ+তম, তর অতিশয়ার্থে। বিণ; ত্রি। স্ত্রী,—তমা,—তরা।
উচ্চতরু—নারিকেল বৃক্ষ; যে কোন উঁচু গাছ। কর্মধা। সং; পু।
উচ্চতা—উন্নতা, উন্নতি, উচ্চত্ব, উচুভাব। উচ্চ শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।
উচ্চতাল—পানোৎসবকালীন নৃত্যগীতবাদ্য। কর্মধা। সং; ক্লী।
উচ্চদেব—শ্রীকৃষ্ণ, বিষ্ণু। কর্মধা। সং; পু।
উচ্চনাদ—উচ্চ ধ্বনি। কর্মধা। সং; পু।
উচ্চনীচ—উন্নত ও অবনত, সম্ভ্রান্ত এবং ইতর, উত্তম ও অধম; উচুনীচু, উচ্চাবচ, নিম্নোন্নত, অসমতল। দ্বন্দ্ব। বিণ; ত্রি।
উচ্চন্দ্র—রাত্রির অবসান, শেষ রাত্রি। উৎ (ক্ষীণ) হয় চন্দ্র যাহাতে, বহু। সং; পু।
উচ্চপদ—উঁচু পদ, উন্নত মর্যাদা, প্রধান কর্ম, বড় চাকরি। কর্মধা। সং; ক্লী।
উচ্চপদস্থ—প্রধান কার্যকারী, রাজকার্য সমূহের মধ্যে অতি প্রধান কার্যসম্পাদক। উপ; উচ্চপদ—স্থা (থাকা)+ড ক। বিণ; ত্রি।
উচ্চপদাস্থিত—উচ্চপদস্থ, উন্নত পদে অবস্থিত, উঁচু পদে কার্যকারী। ৭তৎ। বিণ; ত্রি।
উচ্চপ্রকৃতি—১। উন্নত স্বভাব, উঁচু মেজাজ; প্রশস্ত হৃদয়। উচ্চা যে প্রকৃতি, কর্মধা। সং; স্ত্রী। ২। উন্নত-স্বভাববিশিষ্ট, উঁচু মেজাজী, প্রশস্তচিত্ত। উচ্চা প্রকৃতি যাহার, বহু। বিণ; ত্রি।
উচ্চভাব—১। উন্নত ভাব বা প্রবৃত্তি, উঁচু চাল। কর্মধা। ২। উচ্চতা; উন্নতি। ৬তৎ। সং; পু।
উচ্চভাষী (—ভাষিন্)—তারস্বরে বাক্যকথনশীল, যে চেঁচাইয়া কথা বলে; কঠোরবাদী, রূঢ়বাক্, স্পষ্টবাদী। উপ; উচ্চ—ভাষ (বলা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী,—ভাষিণী।
উচ্চমনাঃ (—মনস্)—উন্নতচিত্ত, মহাশয়। উচ্চ মন যাহার, বহু। বিণ; পু বা স্ত্রী।
উচ্চয়, উচ্চায়—১। চয়ন। উদ্—চি+অল্, ঘঞ্ ভা। ২। পুঞ্জ, রাশি; নারী-কটিবস্ত্রগ্রন্থি, নীবি। +অল্, ঘঞ্ ণ। সং; পু।

উচ্চরণ—উচ্চৈঃ কীর্ত্তন ; ঊর্দ্ধগমন। উদ্—চর (গমন করা)+অনট্ ভা। সং ; ক্লী।

উচ্চরবে—উচ্চকণ্ঠে, তারস্বরে, চীৎকার পূর্ব্বক। উচ্চরবে পদের অপভ্রংশ। ক, প্র। ক্রি-বিণ।

উচ্চরিত—কীর্ত্তিত ; শব্দিত। উদ্—চর (গমন করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী, —তা।

উচ্চরোল—উচ্চরব, তুমুল চীৎকার। প্রা, ক। সং। [ক্লী।

উচ্চল—মন, চিত্ত। উদ্—চল+অন্ ক। সং ;

উচ্চলগ্ন—অত্যুৎকৃষ্ট শুভকার্য্যসম্পাদক কাল। কর্ম্মধা। সং ; ক্লী।

উচ্চললাট—১। উন্নত ভাল, উচু কপাল। কর্ম্মধা। সং ; ক্লী। ২। উন্নত ভাল বিশিষ্ট, উচ্কপালযুক্ত। উচ্চ ললাট যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চললাটা।

উচ্চললাটা—উন্নতভালা, উচুকপালযুক্তা (নারী), উচ্কপালী। [স্ত্রীলোকের পক্ষে ইহা অলক্ষণ বলিয়া কথিত]। বহু। বিণ ; স্ত্রী।

উচ্চলিত—নির্গত ; প্রস্থিত। উদ্—চল (গমন করা)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী, —তা।

উচ্চাগ্য—উচ্চকথা ; কথাটি মাত্র ; উঁকোচাকা। দেশজ। সং।

উচ্চশিরঃ (—শিরস্)—উন্নতমস্তক, উচু মাথা। কর্ম্মধা। সং ; ক্লী।

উচ্চশিরস্ক—উন্নত-মস্তকবিশিষ্ট। উচ্চ শিরঃ যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চশিরস্কা।

উচ্চশিরাঃ (—শিরস্)—উন্নত-মস্তকবিশিষ্ট। উচ্চ শিরঃ যাহার, বহু। বিণ ; পু বা স্ত্রী।

উচ্চস্বভাব—উচ্চপ্রকৃতি (সকল অর্থে)।

উচ্চহাস্য—উচুগলায় হাসি, চীৎকার করিয়া হাসা। কর্ম্মধা। সং ; ক্লী।

উচ্চহৃদয়—১। উন্নত মনঃ, প্রশস্ত চিত্ত, মহৎ অন্তঃকরণ ; উদার স্বভাব, মহাশয়ত্ব। কর্ম্মধা। সং ; ক্লী। ২। উন্নতমনাঃ, মহৎ অন্তঃকরণবিশিষ্ট, প্রশস্তচিত্ত ; উদার প্রকৃতি, মহাশয়, মহাত্মা। উচ্চ হৃদয় যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চহৃদয়া।

উচ্চাকাঙ্ক্ষ—উচ্চাকাঙ্ক্ষী, উচ্চাভিলাষী। উচ্চ আকাঙ্ক্ষা যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চাকাঙ্ক্ষা।

উচ্চাকাঙ্ক্ষা—১। উচ্চাকাঙ্ক্ষিণী। বহু ; উচ্চাকাঙ্ক্ষ দেখ। বিণ ; স্ত্রী। ২। উচ্চাভিলাষ ; প্রধানত্ব লাভের বাসনা, বড় হইবার প্রবল ইচ্ছা। উচ্চ আকাঙ্ক্ষা, কর্ম্মধা। সং ; স্ত্রী।

উচ্চাকাঙ্ক্ষী (—কাঙ্ক্ষিন্)—উচ্চাভিলাষী, প্রধানত্বলাভের বাসনাযুক্ত, বড় হইতে ইচ্ছুক। উচ্চাকাঙ্ক্ষা+ইন্ আছে অর্থে। বিণ ; পু। স্ত্রী উচ্চাকাঙ্ক্ষিণী।

উচ্চাটন—উন্মূলন, উৎপাটন ; চঞ্চল করণ ; উৎকণ্ঠা ; বিষাদ ; তন্ত্রশাস্ত্রোক্ত অভিচারবিশেষ, ইহার দ্বারা বৈরীর মনের ব্যাকুলতা উৎপাদন ও তাহাকে দেশত্যাগ করান। উদ্—চাটি+অনট্ ভা। সং ; ক্লী।

উচ্চাভিলাষ—উচ্চাকাঙ্ক্ষা, প্রধানত্বলাভের বাসনা, বড় হইবার ইচ্ছা। উচ্চ যে অভিলাষ, কর্ম্মধা। সং ; পু।

উচ্চাভিলাষী (—লাষিন্)—উচ্চাকাঙ্ক্ষী, প্রধানত্বলাভের প্রয়াসী, বড় হইতে ইচ্ছুক। উচ্চাভিলাষ+ইন্ আছে অর্থে। বিণ ; পু। স্ত্রী উচ্চাভিলাষিণী।

উচ্চায়—উচ্চয় দেখ।

উচ্চার—১। বিষ্ঠা ; মল। উদ্—চর+ঘঞ্ র্ম্ম। ২। উচ্চারণ। ঘঞ্ ভা। সং ; পু।

উচ্চারণ—কীর্ত্তন, কথন, শব্দপ্রয়োগ। উদ্—ণিজন্ত চর (=চারি)+অনট্ ভা। সং ; ক্লী।

উচ্চারণার্থ—১। উচ্চারণ-হেতুক, উচ্চারণনিমিত্তক, উচ্চারণের জন্য আবশ্যক। উচ্চারণ হইয়াছে অর্থ যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চারণার্থা। ২। উচ্চারণের সুবিধার জন্য। উচ্চারণের নিমিত্ত শব্দ, নিত্য সমাস। ব্য।

উচ্চারণার্থক—উচ্চারণহেতুক, উচ্চারণ নিমিত্তক ; উচ্চারণ বোধক। বহু। বিণ ; ত্রি।

উচ্চারণীয়—উচ্চারণযোগ্য। উদ্—ণিজন্ত চর (=চারি)+অনীয় র্ম্ম। বিণ ; ত্রি।

উচ্চারা—উচ্চারণ করা। ক্রি। ক, প্র।

উচ্চারিত—কীর্ত্তিত, কথিত, শব্দিত। উদ্—ণিজন্ত চর (=চারি)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উচ্চার্য্য—উচ্চারণযোগ্য, কথনীয়। উদ্—ণিজন্ত চর (=চারি)+য র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চার্য্যা।

উচ্চার্য্যমাণ—যাহা উচ্চারণ করা যাইতেছে এরূপ। উদ্—ণিজন্ত চর (=চারি)+শান র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী, —মাণা।

উচ্চাবচ—ভালমন্দ ; বিবিধ, নানাপ্রকার ; উচ্চনীচ ; উন্নতানত, উচুনীচু, অসমতল। উদক্ (উৎকৃষ্ট) ও অবাক্ (নিকৃষ্ট), নিপাতনে। বিণ ; ত্রি। স্ত্রী, —বচা।

উচ্চাশ—উচ্চাভিলাষী, উচ্চাকাঙ্ক্ষ। উচ্চা আশা যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উচ্চাশা।

উচ্চাশয়—উন্নতাভিপ্রায়সম্পন্ন, উচ্চমনাঃ। উচ্চ আশয় যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী, —শয়া।

উচ্চাশা—১। উচ্চাভিলাষিণী। বহু ; উচ্চাশ দেখ। বিণ ; স্ত্রী। ২। উচু আশা, উচ্চাভিলাষ, উচ্চাকাঙ্ক্ষা। কর্ম্মধা। সং ; স্ত্রী।

উচিংড়া—উচ্চিঙ্গট শব্দের অপভ্রংশ।

উচ্চিঙ্গট—উইচিংড়া বা উচিঙ্গা ; কোপনস্বভাব পুরুষ। নিত্য। সং ; পু।

উচ্চিত—সংগৃহীত, সঞ্চিত। উদ্—চি (চয়ন করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী, —তা।

উচ্চিঙ্গ—উইচিংড়া বা উচিঙ্গা। সং ; পু।

উচ্চূল—ধ্বজবস্ত্র, নিশানের কাপড়। উৎ (ঊর্দ্ধে) চূড়া যাহার, বহু। সং ; পু।

উচ্চে—১। উচুতে, উচু জায়গায়, ঊর্দ্ধে ; উপরে। সং। ২। উচ্চকণ্ঠে, উচু গলায়, চেঁচাইয়া। ক্রি-বিণ।

উচ্চৈঃ (উচ্চৈস্)—উন্নত, উচ্চ ; প্রচুর ; অধিক। উদ্—চি (চয়ন করা)+ডৈস্। ব্য।

উচ্চৈঃশ্রবাঃ (—শ্রবস্)—১। ইন্দ্রের ঘোটক, সমুদ্রমন্থনে ইহার উৎপত্তি। উচ্চৈঃ শ্রবঃ (কর্ণ) যাহার, বহু। সং ; পু। ২। উচ্চকর্ণযুক্ত ; বধির। বিণ ; পু বা স্ত্রী।

উচ্চৈঃস্বরে—উচ্চরবে, তেজ গলায়, তারস্বরে, চেঁচাইয়া। উচ্চৈঃ স্বর যাহাতে, বহু। ক্রি-বিণ।

উচ্চৈর্ঘুষ্ট—উচ্চনাদ ; কলরব, কোলাহল, তুমুল শব্দ ; উচ্চৈঃস্বরে ঘোষণা। কর্ম্মধা। সং ; ক্লী।

উচ্চৈস্তম—সর্ব্বাপেক্ষা উচ্চ ; অতিশয় উচ্চ, অত্যুন্নত। উচ্চৈস্+তম। বিণ ; ত্রি।

উচ্চৈস্তমাম্—উচ্চে, ঊর্দ্ধে ; অতিশয় উচ্চ ; উচ্চস্বরে। উচ্চৈস্+তমাম্। ব্য।

উচ্চৈস্তর—উচ্চতর, উন্নততর ; অতিশয় উচ্চ, অত্যুন্নত। উচ্চৈস্+তর। বিণ ; ত্রি। [ত্রি।

উচ্ছন্ন—উৎসন্ন, নষ্ট। উদ্—ছদ+ক্ত র্ম্ম। বিণ ;

উচ্ছল—সর্ব্বতঃ ব্যাপ্ত। উদ্—শল (যাওয়া) +অন্ ক। বিণ ; ত্রি। স্ত্রী উচ্ছলা।

উচ্ছলন—উল্লম্ফন ; উৎক্ষেপ ; উছলিয়া উঠা বা উথলিয়া পড়া। উদ্—শল (যাওয়া)+অনট্ ভা। সং ; ক্লী।

উচ্ছলিত—উদ্গত ; উৎক্ষিপ্ত ; উত্থিত ; উপলিয়া উঠিয়াছে এরূপ। উদ্—শল (গমন করা)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী, —তা।

উচ্ছাদন—উৎসাদন ; উদ্বর্ত্তন ; গন্ধদ্রব্য দ্বারা শরীরনির্ম্মলীকরণ,—যেমন সাবান পোমেটম প্রভৃতি মাখা। উদ্—ণিজন্ত ছদ (=ছাদি) +অনট্ ভা। সং ; ক্লী।

উচ্ছাস্ত্র—শাস্ত্রবিরোধী, অশাস্ত্রীয়। উৎক্রান্ত শাস্ত্রকে, কাম্যার্থে ২তৎ। বিণ ; ত্রি।

উচ্ছাহ—উৎসাহ, ফূর্ত্তি, উদ্যম। উৎসাহ শব্দের অপভ্রংশ। প্রা, ক।

উচ্ছিখ—উদ্গত শিখাযুক্ত, যাহার শিখ উঠিতেছে এরূপ (অগ্নি বা দীপ), জ্বলন্ত, প্রদীপ্ত ; উন্নত-শিখাবিশিষ্ট, উচ্চিচূড়, উচ্চচূড়। উৎ(উদ্গতা) শিখা যাহার, বহু। বিণ ; ত্রি।

উচ্ছিত্তি—উচ্ছেদ, বিনাশ। উদ্—ছিদ (ছেদন করা)+ক্তি ভা। সং ; স্ত্রী।

উচ্ছিদ্যমান—যাহার উচ্ছেদ করা হইতেছে। উদ্—ছিদ্+শান র্ম্ম। বিণ ; ত্রি।

উচ্ছিন্ন—উৎপাটিত, উন্মূলিত ; বিনাশিত। উদ্—ছিদ (ছেদন করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উচ্ছিয়া, উচ্ছে—ঈষৎ তিক্ত সুখাদ্য তরকারি বিশেষ, ছোট করলা। দেশজ। সং।

সাহ শব্দ+ইত যুক্তার্থে। ২। যাহাকে উৎসাহ দেওয়া হইয়াছে এরূপ, প্রণোদিত, প্রবর্ত্তিত, উত্তেজিত। উদ্—ণিজন্ত সহ (=সাহি)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

উৎসাহিতা—১। উৎসাহযুক্তা, উত্তেজিতা, ইত্যাদি। উৎসাহিত দেখ। উৎসাহিত+আপ্। বিণ; স্ত্রী। ২। উৎসাহশীলতা। উৎসাহীর ভাব এই অর্থে উৎসাহিন্+তা। সং; স্ত্রী।

উৎসাহিত্ব—উৎসাহশীলতা। উৎসাহীর ভাব এই অর্থে উৎসাহিন্+ত্ব। সং; ক্লী।

উৎসাহী (—সাহিন্)—উৎসাহশীল, উৎসাহান্বিত, আগ্রহী। উৎসাহ শব্দ+ইন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী উৎসাহিনী।

উৎসিক্ত—সিক্ত; আর্দ্রীকৃত; উদ্ধত, অবিনীত; গর্ব্বিত; বর্দ্ধিত; উদ্রিক্ত। উদ্—সিচ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উৎসিক্তা।

উৎসিচ্যমান—সেচন করিতেছে এরূপ; উদ্রিচ্যমান; বর্দ্ধমান। উদ্—সিচ+শান ক। বিণ; ত্রি। স্ত্রী উৎসিচ্যমানা।

উৎসুক—অভীষ্টবিষয়ে উদযুক্ত, ইচ্ছুক; কৌতূহলী; উৎকণ্ঠিত, উন্মনাঃ; ব্যগ্র; অনুরক্ত। উদ্—সূ (প্রসব করা)+কক্ ক। বিণ; ত্রি। স্ত্রী উৎসুকা।

উৎসুকতা—উদ্যোগিতা; ব্যগ্রতা; কৌতূহল; উৎকণ্ঠা। উৎসুক+তা ভাবে। সং; স্ত্রী।

উৎসূর—দিবাবসান। সূরকে (সূর্য্যকে) উৎক্রান্ত, ২তৎ। সং; পু।

উৎসৃষ্ট—ত্যক্ত, বিসৃষ্ট; দত্ত; উৎসর্গীকৃত; নিবেদিত; প্রযুক্ত। উদ্—সৃজ (ত্যাগ করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উৎসৃষ্টা।

উৎসৃষ্টার্থ—১। ত্যক্ত ধন, দত্ত ধন। উৎসৃষ্ট যে অর্থ, কর্ম্মধা। সং; পু। ২। ধনদাতা; যাহার মত ছাড়িয়া দেওয়া হইয়াছে। উৎসৃষ্ট অর্থ যৎকর্ত্তৃক বা যাহার, বহু। বিণ; ত্রি। [ অনুবাদ সময়ে যদি কোনও শব্দের অর্থ অনূদিত না হয়, তবে তাহাকে উৎসৃষ্টার্থ বলা যায় ]। স্ত্রী উৎসৃষ্টার্থা।

উৎসেক—উদ্রেক; গর্ব্ব, অভিমান; দর্প। উদ্—সিচ (সিক্ত করা)+ঘঞ্ ভা। সং; পু।

উৎসেচন—উত্তেজন; উপরিসেক, উপচান বা উথলান। উদ্—সিচ+অনট্ ভা। সং; ক্লী।

উৎসেধ—১। উচ্চতা; ঔদ্ধত্য; হনন, বধ। উদ্—সিধ (গমন করা)+অল্ ভা। ২। উপরিভাগ। উদ্—সিধ+অন্ ক। সং; পু বা ক্লী। ৩। দেহ। সং; ক্লী।

উৎসেধাঙ্ক—উচ্চতাসূচক অঙ্ক, উচ্চতাজ্ঞাপক চিহ্ন। মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

উথল—১। উদ্বেল অবস্থা বা ভাব; উচ্ছলন; উচ্ছ্বাস; স্ফীতি, ঝাঁপি। দেশজ। সং। ২। উত্থিত বা উদিত হইল, উঠিল; উত্থাপিতহইল। ক্রি। প্রা, ক।

উথলন—উথল (সকল অর্থে)।

উথলা—উচ্ছলিত বা উচ্ছ্বসিত হওয়া; উপচিয়া উঠা; ফাঁপিয়া বা ফুলিয়া উঠা; উদ্বেল হওয়া। দেশজ। ক্রি।

উথলান—উথলা, উথলিয়া উঠা; উচ্ছলিত বা উচ্ছ্বসিত করা। দেশজ। ক্রি।

উথলিত—যাহা উথলাইয়াছে, উচ্ছলিত বা উচ্ছ্বসিত; উদ্বেল। দেশজ। বিণ।

উথাল—উথল, উচ্ছ্বাস, উদ্বেল ভাব; উত্তাল তরঙ্গ বা স্রোত। সং। প্রা, ক।

উদ্—উৎকর্ষ; প্রকাশ; ঔদ্ধত্য; বিপরীত; উচ্চতা; বিভাগ; লাভ; প্রাবল্য; প্রাধান্য; সামর্থ্য; বন্ধন; নৈকট্য; মোচন। উদ (আঘাত করা)+ক্বিপ্ ক। ব্য।

উদ—জল। উন্দ+অন্ ক। সং; ক্লী।

উদক্ (উদচ্)—১। উত্তর দিক্ বা দেশ বা কাল। উদ্—অন্চ+ক্বিপ্। ব্য। ২। উত্তরাভিমুখ। বিণ; ত্রি।

উদক—সলিল, জল। উন্দ+ণক ক। সং; ক্লী।

উদকক্রিয়া—প্রেতের উদ্দেশে জলদান, তর্পণাদি। ৩তৎ। সং; স্ত্রী।

উদকদ—১। সলিলদাতা, জলদানকারী, তর্পণকারী। উপ; উদক—দা+ড ক। বিণ; ত্রি। স্ত্রী উদকদা। ২। শ্রাদ্ধাধিকারী বা উত্তরাধিকারী নিকটজ্ঞাতি। সং; পু।

উদকদাতা (—দাতৃ)—সলিলদানকর্ত্তা, জলপ্রদানকারী। ৬তৎ। বিণ; পু। স্ত্রী, —দাত্রী।

উদকদান—সলিলার্পণ, জল দেওয়া; তর্পণ করণ। ৬তৎ। সং; ক্লী।

উদকপ্রতীকাশ—জলতুল্য, জলবৎ, জলীয়। ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী উদকপ্রতীকাশা।

উদকস্পর্শ—জলছোঁয়া (যেমন দিব্যাদি করিবার সময়ে); শরীরের বিভিন্ন স্থানে জল ঠেকান। ৬তৎ। সং; পু।

উদকাধার—সলিলের আধার, জলপাত্র; জলাশয়, চৌবাচ্চা প্রভৃতি। উদকের আধার, ৬তৎ। সং; পু।

উদকার্থী (—কার্থিন্)—জলপ্রার্থনাকারী, যে জল (পাইতে) চাহে, পিপাসিত, তৃষ্ণাতুর। উদকের অর্থী, ৬তৎ। বিণ; পু। স্ত্রী উদকার্থিনী।

উদকুম্ভ—জলপূর্ণ কলস; কমণ্ডলু। জলপূর্ণ কুম্ভ, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

উদক্ত—ঊর্দ্ধগত; উত্থিত; আরূঢ়। উদ্—অন্চ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উদক্তা।

উদক্য—জলসম্বন্ধীয়, জলীয়; স্ত্রীরজঃসম্বন্ধীয়। উদক+য। বিণ; ত্রি। স্ত্রী উদক্যা।

উদক্যা—জলীয়া; স্ত্রীরজঃসম্বন্ধিনী; রজঃস্বলা, ঋতুমতী। উদক্য+আপ্। বিণ; স্ত্রী।

উদগদ্রি—উত্তরাচল, হিমালয় পর্ব্বত। উদক্ (   ) স্থিত যে অদ্রি, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

উদগয়ন—সূর্য্যের উত্তরায়ণ। উদক্ (উত্তরে) অয়ন (গমন), ৭তৎ। সং; ক্লী।

উদগীম—উদ্গ্রীব। বিণ। প্রা, ক।

উদগ্র—ঊর্দ্ধাভিমুখ; উদ্গত; উচ্চ, উন্নত, উচ্ছ্রিত; বৃহৎ। উদ্গত অগ্র যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উদগ্রা।

উদগ্রদৎ, —দতী—উদগ্রদন্ দেখ।

উদগ্রদন্ (—দৎ) ১। উদ্গতদশন, বৃহৎদন্তযুক্ত, গজদন্ত। উদগ্র দন্ত যাহার, বহু, দন্ত স্থানে দৎ আদেশ। বিণ; পু। স্ত্রী, —দতী। ২। উদ্গতদন্ত হস্তী। সং; পু।

উদঙ্ (উদক্)—উত্তর; ঊর্দ্ধ; অনন্তর, পরবর্ত্তী। উদ্—অন্চ (গমন করা)+ক্বিপ্ ক। বিণ; ত্রি। স্ত্রী উদীচী।

উদঙ্মুখ—উত্তরমুখ; ঊর্দ্ধমুখ। উদঙ্ মুখ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী, —মুখা, —মুখী।

উদচ্—উদক্ দেখ।

উদজ—১। পশুপ্রেরণ। উদ্—অজ+অল্ ভা। সং; পু। ২। উদকজাত, জলজ। উপ; উদ—জন+ড ক। বিণ; ত্রি। স্ত্রী উদজা।

উদজান—জলজান নামক বাষ্প (Hydrogen)। সং।

উদঞ্চ্—উদঙ্ দেখ।

উদঞ্চন—১। আচ্ছাদন পাত্র; জল তুলিবার পাত্র। উদ্—অন্চ+অনট্ ণ। ২। উদ্গমন; ঊর্দ্ধক্ষেপণ। ...+অনট্ ভা। সং; ক্লী।

উদঞ্চিত—১। পূজিত। উদ্—অন্চ (পূজা করা)+ক্ত র্ম্ম। ২। আকুঞ্চিত; উৎক্ষিপ্ত। উদ্—অন্চ (গমন করা)+ক্ত র্ম্ম। ৩। উদ্গত। ...+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী, —তা।

উদড়া, উদড়ান—উন্মোচন করা, তুলিয়া ফেলা। গ্রাম্য। ক্রি।

উদধি—জলধি, সমুদ্র। উপ; উদ—ধা (ধারণ করা)+কি ক। সং; পু।

উদধিমল—সমুদ্রফেন। ৬তৎ। সং; পু।

উদধিমেখলা—ধরণী, পৃথিবী। উদধি হইয়াছে মেখলা যাহার, বহু। সং; স্ত্রী।

উদধিসুতা—লক্ষ্মীদেবী; দ্বারকাপুরী। ৬তৎ। সং; স্ত্রী।

উদপাত্র—জলপাত্র, জলাধার। ৬তৎ। সং; [ক্লী।

উদপান—কূপসমীপস্থ ক্ষুদ্র জলাধার; কূপ, জলাশয়। উদ (জল)—পা (পান করা)+অনট্ অধি। সং; পু বা ক্লী।

উদভট্—উদ্ভট। প্রা, ক।

উদম, উদাম—১। উদ্যম; ধূমধাম, গোলযোগ; উচ্ছৃঙ্খলতা; উপদ্রব। দেশজ। সং। ২। উদ্দাম, উচ্ছৃঙ্খল; নগ্ন, দেংটা, উলঙ্গ; আবরণশূন্য, উন্মুক্ত, অঢাকা, খোলা। বিণ।

উদমেঘ—জলপূর্ণ মেঘ। মধ্য কর্ম্মধা। সং; পু।

•উদয়—১। পূর্ব্ব পর্ব্বত। উদ্—অয়, ই, বা ঈ (গমন করা)+অল্ অপা। ২। উৎপত্তি; উত্থান; আবির্ভাব; প্রাদুর্ভাব; বৃদ্ধি; লাভ; উৎকর্ষ; ফলসিদ্ধি; পরাক্রম; সামর্থ্য।…+অল্ ভা। ৩। লগ্ন।…+অল্ অধি। সং; পু। [সং; পু।

উদয়কাল—সূর্য্য চন্দ্রাদির উঠিবার সময়। ৬তৎ।

উদয়গিরি—১। উদয়াচল, যে পর্ব্বতে সূর্য্য ও চন্দ্রকে প্রথমে উদিত দেখা যায়। উদয়ার্থ গিরি, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

২। পুরী জেলায় অবস্থিত বালুকা প্রস্তরের পাহাড়। এই পাহাড়টি অন্ত-গিরি পাহাড় হইতে একটি সঙ্কীর্ণ গিরিপথ দ্বারা বিচ্ছিন্ন। দুইটি পাহাড়ই কাটিয়া অনেকগুলি মন্দির ও গুহা নির্ম্মিত হইয়াছে। উদয়গিরির "ব্যাঘ্রগুহা" বহুকাল হইতে প্রসিদ্ধ। গুহাটির আকার চক্ষু কর্ণ সমন্বিত বন্য জন্তুর ব্যাঘ্র মুখ। দন্তগুলি গুহার প্রবেশ পথে বিলম্বিত। খৃঃ পূঃ ৩০০ অব্দে এই গুহাটি নির্ম্মিত বলিয়া অনেকে অনুমান করেন।

উদয়ন—১। উদয়। উদ্—অয় বা ই (গমন করা)+অনট্ ভা। সং; স্ত্রী। ২। অগস্ত্য। ৩। বৎসরাজ [বৎসরাজ দেখ]। ৪। বৃষভরাজ। ৫। উদয়নাচার্য্য (তাহা দেখ)।…+অন্ ক। সং; পু।

উদয়নাচার্য্য—বিখ্যাত সংস্কৃতজ্ঞ পণ্ডিত। কেহ কেহ বলেন, বুদ্ধদেব ও উদয়নাচার্য্য এক দিনে জন্মগ্রহণ করেন। উদয়নের জন্মস্থান সম্বন্ধে মতভেদ দৃষ্ট হয়। কাহারও কাহারও মতে ইঁহার জন্মস্থান মিথিলা। কুসুমাঞ্জলি নামক প্রসিদ্ধ ন্যায়গ্রন্থ ইঁহারই প্রণীত। লঘুভারত-রচয়িতার মতে, ইনি তীর্থ-পর্য্যটন কালে কুসুমাঞ্জলি গ্রন্থ প্রাপ্ত হন। কেহ কেহ বলেন, বুদ্ধদেব ইঁহার ধর্ম্মশিক্ষক ছিলেন। বস্তুতঃ উদয়নাচার্য্য দুইজন। একজন মৈথিল উদয়নাচার্য্য; ইনি ন্যায় কুসুমাঞ্জলি প্রভৃতি গ্রন্থের রচয়িতা। ইনি খৃষ্টীয় ১০ম শতাব্দীতে প্রাদুর্ভূত হইয়াছিলেন। দ্বিতীয় উদয়নাচার্য্য বাঙ্গালী; ইঁহার নাম উদয়ন ভাদুড়ী। ইনি খৃষ্টীয় ১৪শ শতাব্দীতে প্রাদুর্ভূত হইয়াছিলেন (কোন কোন মতে ১২শ শতাব্দীর লোক)। ইনি কুলুক ভট্টের সমসাময়িক। সম্বন্ধ-নির্ণয় গ্রন্থে উক্ত আছে, ইনি রাজসাহীর নিসিন্দা গ্রামের অধিবাসী। ইনি কাশী-ধামে গমন করিয়া দর্শনশাস্ত্র অধ্যয়ন করেন, এবং জীবন পণ রাখিয়া বৌদ্ধাচার্য্যের সহিত বিচারে প্রবৃত্ত হন। বৌদ্ধ-পণ্ডিত বিচারে পরাজিত হইয়া প্রাণদণ্ডে দণ্ডিত হইয়াছিলেন। কাশীপ্রবাসকালে ইনি কুসুমাঞ্জলি, কিরণাবলী, আত্মতত্ত্ব বিবেক, কণাদসূত্রের টীকা প্রভৃতি বহু গ্রন্থ রচনা করেন। ইনি কুলশাস্ত্র সংগ্রহ ও কুলীনদিগের মধ্যে পরিবর্ত্ত মর্য্যাদা সংস্থাপন করিয়াছিলেন। কথিত আছে, ইনি পুরীধামে গমন করিলে পুরীর পাণ্ডারা মাল্য-চন্দনাদি দ্বারা ইঁহার পূজা করিয়াছিলেন।

উদয়নারায়ণ—১। মুর্শিদাবাদের বড় নগরের সন্নিধানে বিনোদ নামে একখানি গ্রাম ছিল। উদয়নারায়ণ ঐ গ্রামে জন্মগ্রহণ করেন। ইনি বাল্যকালে কিরূপ বিদ্যা-শিক্ষা করিয়াছিলেন, তাহার সবিশেষ বিবরণ জানা যায় না। তবে তিনি যে শিক্ষিত, ন্যায়পরায়ণ ও স্বধর্ম্মনিরত ছিলেন, তাহাতে সন্দেহ নাই।

উদয়নারায়ণের বংশধরেরা 'লালা' উপাধি ধারণ করেন; ইহাতে আপাততঃ বোধ হয় যে, উঁহারা কায়স্থ ছিলেন, প্রকৃতপক্ষে কিন্তু তাহা নহে। উঁহারা শাণ্ডিল্যগোত্রীয় রাঢ়ীয় ব্রাহ্মণ।

উদয়নারায়ণ সমস্ত রাজসাহী চাকলার জমীদার ছিলেন। এই চাকলা পদ্মার উভয় পারেই ছিল। ফলতঃ, বর্ত্তমান রাজ-সাহী বিভাগের দুই একটী জেলা এবং মুর্শিদাবাদ, বীরভূম ও সাঁওতাল পরগণা তাঁহার জমীদারীর অন্তর্গত ছিল। উদয়-নারায়ণের নানারূপ সুখ্যাতি শ্রবণ এবং তাঁহার রক্ষার্থে স্বয়ং নবাবেরই প্রেরিত সেনাপতি গোলাম মহম্মদের প্রভাব দর্শন করিয়া মুর্শিদকুলী খাঁর ভাবান্তর উপস্থিত হইল। তিনি ভাবিতে লাগিলেন যে, উদয়ের যেরূপ অভ্যুদয় এবং মহম্মদের যেরূপ প্রভাব, তাহাতে ইহারা মিলিয়া অনায়াসে নবাবী গ্রহণ করিতে পারে, অত-এব আর বৃদ্ধি হইতে না দিয়া এই সময়েই ইহাদের ধ্বংসসাধন করা কর্ত্তব্য। অসতের ছলের অসদ্ভাব হয় না। এই সময়ে রাজ-সাহীর রাজস্ব বাকী ছিল, এবং উদয়ের অধীন সৈন্যগণ বেতন না পাওয়ায় প্রজাবর্গের উপরে উৎপাত করিতেছে—এইরূপ হেতু বিশ্বাস করিয়া, নবাব রাজসাহীর অভিমুখে একদল সৈন্য প্রেরণ করিলেন। মহম্মদ জান নামক একজন সৈন্যাধ্যক্ষ ঐ দলের অধিনায়ক ছিলেন। নদীয়াধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্রের পিতা রঘুরামও নবাব কর্ত্তৃক প্রেরিত হইয়াছিলেন। রাজা উদয়নারায়ণ এই সংবাদে চমৎকৃত ও ভীত হইলেন, কিন্তু গোলাম মহম্মদ ও কালিয়া জমা-দারের উত্তেজনায় অবশেষে যুদ্ধ করাই স্থির করিলেন। যুদ্ধারম্ভের পূর্ব্বে হঠাৎ একদিন গোলাম মহম্মদ ঊনবিংশতি জন সশস্ত্র অনুচর সঙ্গে লইয়া, নিভৃত স্থানে পরামর্শপ্রবৃত্ত মহম্মদজান ও রঘুরাম প্রভৃতি ৪।৫ জনকে আক্রমণ করেন। এত-দর্শনে মহম্মদজান ভীত হইয়া পলায়নে উদ্যত হইলে, রঘুরাম তাঁহাকে উৎসাহিত করিয়া যুদ্ধ করিতে প্রবর্ত্তিত করেন, এবং স্বয়ং এক বিষাক্ত বাণ গোলাম মহম্মদের বক্ষোদেশে নিক্ষেপ করেন। গোলাম ঐ শরাঘাতেই দেহত্যাগ করিলেন, এবং তাঁহার সৈন্যগণ আক্রান্ত হইয়া বিনষ্ট হইতে লাগিল। ইহার পরে যে যুদ্ধ হয়, তাহা-তেও রাজা পরাজিত হন।

গোলামের মৃত্যুর পরে রাজা উদয় ধৃত হইয়া মুর্শিদাবাদে নীত ও কারাযন্ত্র-ণায় মৃত্যুগ্রাসে পতিত হইলেন। কেহ কেহ বলেন যে, তিনি বিষপানে প্রাণ-ত্যাগ করিয়াছিলেন।

এইরূপে উদয়নারায়ণের উদয়, অভ্যুদয় ও অপায় সংঘটিত হইল। ইনি হিন্দুধর্ম্মে সাতিশয় অনুরক্ত ছিলেন। সাঁওতাল পর-গণা জেলার বীরকিটি নামক স্থানের রাধা-গোবিন্দ, রামপুরহাটের অপরাজিতা, বড়নগরের মদনগোপাল এবং বননওগাঁ গ্রামের গিরিধারী মূর্ত্তি প্রভৃতি তদীয় ধর্ম্মানু-রাগের পরিচয় প্রদান করিতেছে। উদয়-নারায়ণের পরে রাজসাহীর ভার রামজীবন ও কুমার কানুর উপরে প্রদত্ত হয়। রাম-জীবন নাটোরের রাজবংশের আদিপুরুষ রঘুনন্দনের ভ্রাতা।

২। উদয়নারায়ণ নামে আর একজন রাজাও ছিলেন। ইনি বঙ্গজ কায়স্থকুলে মিত্রবংশে পূর্ব্ববঙ্গের উলাইল গ্রামে জন্ম-গ্রহণ এবং দৌহিত্রতানিবন্ধন বাকলা চন্দ্রদ্বীপের রাজ্যলাভ করেন। এই উদয়-নারায়ণও পরাক্রমশালী ছিলেন। ইনি ব্যাঘ্রের সহিত মল্লযুদ্ধ করিয়া তাহাকে পরাস্ত করেন।

উদয়নালা (বা উধুনালা)—বিহার প্রদেশের সাঁওতাল পরগণায় অবস্থিত রাজমহল হইতে ৬ মাইল দক্ষিণে গ্রাম ও নালা। এই স্থানে ১৭৬৩ অব্দে মেজর আডামের হস্তে বাঙ্গালার নবাব মীর কাসীম পরাজিত হন। সেনানিবেশ স্থানের ভগ্নাবশেষ এখনও কতক কতক দেখা যায়। নালার উপরে মোগল কর্ত্তৃক নির্ম্মিত সেতুটির ভগ্নাবশেষও দৃষ্টিগোচর হয়।

উদয়পর্ব্বত—উদয়গিরি, উদয়াচল। উদয় নামক যে পর্ব্বত, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

উদয়পুর—অপর নাম মেবার বা মেওয়ার। মেও নামক মিশ্র রাজপুত জাতি হইতে মেওয়ার নাম উদ্ভূত—কেহ কেহ একথা

বলিয়া থাকেন। উদয়পুর রাজপুতানার অন্তর্গত করদরাজ্য। গৌরবে উদয়পুর রাজপুতানার রাজ্যসমূহের শীর্ষস্থানীয়। উদয়পুরের রাজবংশ সূর্য্যবংশীয় রামচন্দ্র হইতে সাক্ষাৎভাবে উৎপন্ন। অপরাপর রাজপুতানার রাজবংশের ন্যায় উদয়পুরের রাজবংশ মুসলমান সম্রাট্‌কে কন্যাদান করেন নাই—এইটি বংশের প্রধান গৌরব। অপর গৌরব এই যে, মুসলমান সম্রাট্‌গণের বিরুদ্ধে প্রাণপণে যুদ্ধ করিয়া তাহাদিগকে স্বীয় রাজ্য স্থায়িভাবে অধিকার করিতে দেন নাই। শুনা যায়, এখনও পর্য্যন্ত রাজপুতানার অপর রাজগণকে সিংহাসন আরোহণ সময়ে উদয়পুরের অধিপতির নিকট রাজটীকা গ্রহণ করিতে হয়।

রামচন্দ্রের বংশোদ্ভব কণকসেন ১৪৪ খৃঃ অঃ উদয়পুর-বংশের প্রতিষ্ঠা করেন। গেহ্‌লট-বংশ-স্থাপয়িতা বাপ্পারাওল ৭২৮ খৃঃ অঃ চিতোর নগরে রাজ্যস্থাপন করেন। ১২০১ অব্দে চিতোররাজ রাহুপ "রাওল" উপাধি পরিত্যাগ করিয়া "রাণা" উপাধি গ্রহণ করেন, এবং "গেহ্‌লট" বংশের অবান্তর বিভাগীয় "শিশোদীয়" বংশীয় বলিয়া রাজবংশকে পরিচিত করেন। রাহুপ হইতে আরম্ভ করিয়া নবম রাণা লক্ষ্মণসিংহের রাজত্বকালে (১২৭৫-১২৯০) আলাউদ্দিন চিতোর আক্রমণ করেন। অনতিকাল পরে, তদানীন্তন রাণা হামির নগর উদ্ধার করেন। ১৫২৭ অব্দে সম্রাট্‌ বাবর মেবার রাজ্য আক্রমণ করিলে, রাণা সঙ্গ তাঁহার সহিত যুদ্ধ করেন, কিন্তু প্রথমে জয়লাভ করিলেও শেষে মেবার সৈন্য মোগল হস্তে পরাজিত হয়। ১৫৩০ অব্দে রাণা সঙ্গের মৃত্যু ঘটিলে রাণা রত্ন পিতৃ-সিংহাসনে অধিরূঢ় হন। রত্নের মৃত্যুর পর তদীয় ভ্রাতা রাণা হইলেন, কিন্তু অনতিকাল পরেই অসন্তুষ্ট সম্রান্তগণ কর্ত্তৃক তিনি নিহত হইলেন।

বনবীর কিছুদিনের জন্য মেবার সিংহাসন বলপূর্ব্বক অধিকার করিবার পরে, রাণা সঙ্গের কনিষ্ঠ পুত্র উদয় সিংহ রাজ্যভার গ্রহণ করেন। ইঁহারই সময়ে, ১৫৬৮ অব্দে, আকবর সাহ চিতোর আক্রমণ ও অধিকার করেন। রাজধানী হারাইয়া উদয় সিংহ আরাবল্লী পর্ব্বতের গিরওয়া নামক উপত্যকায় গমন করেন, এবং সেই স্থানেই স্বীয় নামে উদয়পুর নামক নূতন রাজধানী স্থাপন করেন। ১৫৭২ অব্দে তাঁহার পুত্র সুপ্রসিদ্ধ রাণা প্রতাপ সিংহ সিংহাসন গ্রহণ করেন। তাঁহার পুত্র রাণা অমর সিংহকে আকবর সাহের রাজত্বের অবশিষ্টকালের মধ্যে কোন কষ্ট পাইতে হয় নাই। কিন্তু আকবর-পুত্র সম্রাট্‌ জাহাঙ্গীর রাণার রাজ্য আক্রমণ করিয়া দুইবার তাঁহাকে পরাজিত করেন। জাহাঙ্গীর প্রতাপের ভ্রাতা শক্তসিংহকে (মতান্তরে শুগ্র) অমরের বিরুদ্ধে দণ্ডায়-মান করাইতে চেষ্টা করেন। সাত বৎসর এই প্রকার বিরুদ্ধাচরণের পরে লজ্জিত হইয়া, শুগ্র রাণাকে চিতোরে পুনঃপ্রতিষ্ঠিত করেন। এই সংবাদ অবগত হইয়া, সম্রাট্‌ প্রথমে স্বীয় পুত্র পারভিজকে, ও পরে সুদক্ষ সেনাপতি মহবত খাঁকে, রাণার বিরুদ্ধে প্রেরণ করেন। উভয়েই আশানুরূপ জয়লাভ করিতে অক্ষম হইল দেখিয়া, সম্রাট্‌ স্বয়ং অধিনায়ক হইয়া যুদ্ধে গমন করিলেন। রাণার সৈন্য এই বিপুল বাহিনীর পরাক্রম নিবারণ করিতে সমর্থ হইল না। রাণা ১৬১৩ অব্দে সম্রাটের বশ্যতা স্বীকার করিতে বাধ্য হইলেন। সম্রাট্‌ তৎপ্রতি যথেষ্ট সম্মান প্রদর্শন করিয়া বিদায় দিলেন। কিন্তু রাণা বহুদিন এ অপমান সহ্য করিতে পারিলেন না। ১৬১৬ অব্দে তিনি রাজ-পদ ত্যাগ করিয়া পুত্র করণসিংহকে সিংহাসনে আরোপিত করিলেন।

করণসিংহ ১৬২৮ অব্দে প্রাণত্যাগ করিলে, তৎপুত্র জগৎ সিংহ রাজ্যভার গ্রহণ করেন। ১৬৫৪ সালে তাঁহার মৃত্যু ঘটিলে তৎপুত্র রাজসিংহ সিংহাসনে আরোহণ করেন। ১৬৮১ সালে রাজসিংহের মৃত্যুর পর তৎপুত্র জয়সিংহ মেবাররাজ্যে অধি-ষ্ঠিত হন। সম্রাটের হিন্দুধর্ম্ম-বেষিতার জন্য রাজপুতগণ তৎপ্রতি সাতিশয় অসন্তুষ্ট হয়, এবং মাড়ওয়ার, মেবার ও অম্বর (জয়পুর) রাজ্যের রাজত্রয় মধ্যে সখ্য স্থাপিত হয়। ইঁহারা মিলিত হইয়া ১৭১৩ অব্দে (সম্রাট্‌ ফেরোকসিয়ারের রাজত্বকালে) রাজ্য হইতে মুসলমানগণকে বিতাড়িত করেন এবং হিন্দুমন্দিরের উপরি স্থাপিত মসজিদ-গুলি ভূমিসাৎ করেন। কিন্তু এই সখ্য বহুদিন স্থায়ী হয় নাই। মাড়ওয়ারপতি অজিত সম্রাটের সহিত সন্ধিসূত্রে আবদ্ধ হইলেন এবং তাঁহাকে স্বীয় কন্যা বিবাহার্থে দান করিলেন। মেবারপতি অমরাও সম্রাটের বশ্যতা স্বীকার করিলেন।

১৭১৬ অব্দে ওমরা দেহত্যাগ করিলে তৎপদে সংগ্রামসিংহ অধিষ্ঠিত হন, এবং তাঁহার মৃত্যুর পর তৎপুত্র দ্বিতীয় জগৎ সিংহ রাজ্যভার গ্রহণ করেন। মোগল সম্রাট্‌ মহারাষ্ট্রীয়গণকে চৌথ্ দিতে স্বীকার করায় রাজপুতানা মোগলরাজ্যের অধীন বলিয়া তাহারা রাজপুতগণের নিকটও চৌথ্ আদায় করিতে লাগিল। ১৭৩৬ অব্দে বাজীরাও শিশোদীয় রাণার সহিত যে সন্ধি স্থাপন করেন, তাহার সর্ত্ত অনুসারে তিনি রাণার নিকট ১৬০,০০০ টাকা চৌথ্ গ্রহণ করিতে সমর্থ হন। ১৭৫২ অব্দে জগৎসিংহ প্রাণত্যাগ করিলে, তৎপুত্র প্রতাপ মেবারপতি পদে অধিষ্ঠিত হন। তাঁহার তিন বৎসর ব্যাপী, এবং তৎপুত্র রাজ-সিংহের সাত বৎসর ব্যাপী রাজত্বকালে মহারাষ্ট্রীয়গণ রাজ্যমধ্যে নানাবিধ উৎপাত করে। পরবর্ত্তী রাণা উর্ষি সামন্তগণের অপ্রিয় ছিলেন। তাহারা তাঁহাকে সিংহাসনচ্যুত করিয়া রত্নসিংহকে তৎপদে অধিষ্ঠিত করিবার চেষ্টা করে। সিন্ধিয়া রত্নসিংহের পক্ষ অবলম্বন করিয়া ১৭৬৮ অব্দে রাণাকে রণে পরাজিত করেন। পরিশেষে সিন্ধিয়া রাণার পক্ষ হইতে প্রভূত অর্থ প্রাপ্ত হইয়া রত্নসিংহের পক্ষ ত্যাগ করেন। এই সময়ে হোলকার ও মাড়ওয়ারপতি মেবারের কতকগুলি প্রদেশ অধিকার করিয়া লন। শিকার উপলক্ষে রাণা উর্ষি বুন্দি রাজপুত কর্ত্তৃক নিহত হইবার পরে, রাণার অপ্রাপ্তবয়স্ক পুত্র হামির রাজ্যে অধিষ্ঠিত হন। ১৭৭৮ অব্দে তাঁহার মৃত্যু ঘটে, এবং তৎসহোদর ভীমসিংহ রাণা পদ গ্রহণ করেন। এই ভীমসিংহই সুপ্রসিদ্ধ কৃষ্ণার (কৃষ্ণকুমারীর) পিতা। ১৮২৮ অব্দে ভীমসিংহ লোকান্তর গমন করিলে তাঁহার একমাত্র পুত্র জুয়ানসিংহ তৎপদে প্রতিষ্ঠিত হন। দশ বৎসর পরে জুয়ানসিংহ অপুত্রক অবস্থায় দেহত্যাগ করিলে, ঘনিষ্ঠ জ্ঞাতি সর্দার-সিংহ মেবার সিংহাসন গ্রহণ করেন। ১৮৪২ অব্দে তাঁহার মৃত্যুর পর, তাঁহার কনিষ্ঠ ও দত্তকস্বরূপে গৃহীত ভ্রাতা স্বরূপসিংহ রাজদণ্ড গ্রহণ করেন। ১৮৬১ অব্দে তাঁহার প্রাণত্যাগ ঘটিলে তাঁহার ভ্রাতুষ্পুত্র ও দত্তকপুত্র শম্ভুসিংহ রাজপদে অধিষ্ঠিত হন। ১৮৭৪ অব্দে তিনি লোকান্তর গমন করেন, এবং তাঁহার পিতৃব্যপুত্র সজ্জনসিংহ রাণার পদ গ্রহণ করেন। ১৮৮৪ অব্দের ২৩শে ডিসেম্বর তাঁহার দেহত্যাগ ঘটে, এবং ফতেসিংহ সিংহাসনে আরোহণ করেন।

**উদয়মান**—উৎপদ্যমান; জায়মান; প্রকাশ-মান। উদ্—অয়+শান ক। বিণ, ত্রি।

**উদয়সিংহ**—১। মেওয়ারের সুপ্রসিদ্ধ রাণা সংগ্রামসিংহের কনিষ্ঠ পুত্র, মেওয়ারের অধিপতি এবং উদয়পুরের প্রতিষ্ঠাতা [উদয়পুর দেখ]।

২। মাড়ওয়ারের একজন রাজার নামও উদয়সিংহ। ইঁহার পিতার নাম মালদেব। ইনি দিল্লীশ্বর আকবরের অন্যতম প্রধান সভাসদ্ ছিলেন। ইনি ১৫৮৬ খৃঃ অব্দে আকবরের জ্যেষ্ঠ পুত্র সেলিমের সহিত আপনার কন্যা বালমতীর বিবাহ দেন। ঐ কন্যার গর্ভে শাহজাহাঁর জন্ম। মাড়ওয়ার রাজ্য (যোধপুর) আকবর উদয়সিংহকে জায়গীর দেন। ১৫৯৪ খৃঃ অব্দে উদয়সিংহের মৃত্যু হইলে, ইঁহার চারি পত্নী পতির মৃতদেহের সহিত চিতারোহণ করেন।

**উদয়াচল**—উদয় পর্ব্বত। উদয়গিরি দেখ। উদয় নামক যে অচল, মপী কর্ম্মধা। সং ; পু।

**উদয়াদিত্য**—সুবিখ্যাত মালবাধিপতি ভোজরাজের পুত্র। ১০৯২ খৃঃ অব্দে ভোজ নরপতির মৃত্যু হইলে উদয়াদিত্য মালবের রাজা হন। ইনি পিতৃবৈরী চেদি ও চালুক্যদিগকে মালব হইতে দূরীভূত করিয়া রাজ্য নিষ্কণ্টক করেন।

**উদযান**—জলযান, পোত, নৌকা, জাহাজ ইত্যাদি। উপ ; উদ (জল)—যা (যাওয়া)+অনট্ ণ। সং ; ক্লী।

**উদয়াস্ত**—১। উদয় হইতে অস্ত পর্য্যন্ত। ক্রি-বিণ। ২। চন্দ্রসূর্য্যের প্রকাশ এবং অন্তর্দ্ধান; উদয় হইতে অস্ত পর্য্যন্ত কাল, প্রভাত হইতে সন্ধ্যা। উদয় ও অস্ত, দ্বন্দ্ব। সং ; ক্লী।

**উদয়ী (উদয়িন্)**—উদয়শীল, উদীয়মান ; আবির্ভূয়মান। উদ্—অয় বা ই+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উদয়িনী।

**উদয়োন্মুখ**—উদিত হইবার উপক্রম করিয়াছে এরূপ। উদয়ে উন্মুখ, ৭তৎ। বিণ ; ত্রি। স্ত্রী উদয়োন্মুখা, -খী।

**উদর**—১। জঠর, পেট। উদ্—ঋ (গমন করা)+অন্ ক। ২। অভ্যন্তর ; মধ্য। উদ্—দৃ+অল্ অধি। সং ; ক্লী। [পু।

**উদরগ্রন্থি**—রোগবিশেষ, গুল্মরোগ। ৭তৎ। সং;

**উদরত্রাণ**—উদর রক্ষার্থ কবচ বা বর্ম্ম ; কোমরবন্ধ। উদরের ত্রাণ হয় যদ্দ্বারা, বহু। সং ; ক্লী।

**উদরপর**—উদরসর্ব্বস্ব, ঔদরিক, পেটুক। উদরই পর যাহার, বহু। বিণ ; ত্রি।

**উদরপরায়ণ**—উদরসর্ব্বস্ব, ঔদরিক, উদরম্ভরি। উদর হইয়াছে পর (প্রধান) অয়ন যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী, -পরায়ণা।

**উদরভঙ্গ**—রোগবিশেষ, উদরাময়, ভেদ হওয়া। ৬তৎ। সং ; পু।

**উদরম্ভরি**—ঔদরিক, পেটুক, আত্মম্ভরি। উপ ; উদর শব্দ—ভৃ (ভরণ করা)+খি ক। বিণ ; ত্রি। বি উদরম্ভরিতা।

**উদর-রোগ**—উদর সম্বন্ধীয় যে কোন পীড়া, পেটের অসুখ। ৬তৎ। সং ; পু।

**উদরসর্ব্বস্ব**—ঔদরিক, উদরম্ভরি, পেটুক। উদরই সর্ব্বস্ব যাহার, বহু। বিণ ; ত্রি।

**উদরসাৎ**—উদরে দেয় ; উদরস্থ, ভক্ষিত, গ্রস্ত। উদর শব্দ+সাৎ দেয় অর্থে। ব্য।

**উদরাধ্মান**—পেট ফাঁপা। ৬তৎ। সং ; ক্লী।

**উদরান্ন**—পেটের ভাত। উদরপূরক অন্ন, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; ক্লী।

**উদরাময়**—উদরের রোগ, পেটের অসুখ। উদরের আময়, ৬তৎ। সং ; পু।

**উদরাবর্ত্ত**—নাভি। ৬তৎ। সং ; পু।

**উদরিণী**—স্থূলোদরা ; অন্তঃসত্ত্বা, গর্ভবতী। উদর শব্দ+ইন্+ঈপ্। বিণ ; স্ত্রী।

**উদরিল**—স্থূলোদর, ভুঁড়ে। উদর শব্দ+ইল অস্ত্যর্থে। বিণ ; ত্রি। স্ত্রী, -লা।

**উদরী (-রিন্)**—স্থূলোদর, ভুঁড়ে। উদর+ইন্ আছে অর্থে। বিণ ; পু।

**উদরী**—উদরস্ফীততা রোগবিশেষ। উদ্—দৃ+অন্ ক+ঈপ্। সং ; স্ত্রী।

**উদর্ক**—ভবিষ্যৎকাল ; ভাবিফল ; বৃক্ষবিশেষ ; মদনকণ্টকবৃক্ষ। উদ্—অর্চ (স্তুতি করা)+ঘঞ্ ম্ম। সং ; পু।

**উদর্চ্চিঃ (উদর্চ্চিস্)**—১। উচ্ছিখ, প্রজ্বলিত। উদ্গত অর্চ্চিঃ (প্রভা) যাহার, বহু। বিণ ; ত্রি। ২। শিব ; অগ্নি ; কন্দর্প। সং ; পু।

**উদলা**—আদুড়, অনাবৃত, অঢাকা ; আবরণহীন, নগ্ন। হিন্দীমূলক। বিণ।

**উদলাবণিক**—লবণাক্ত জল দ্বারা প্রস্তুত বা রক্ষিত (মৎস্যফলাদি)। উদ ও লবণ - উদলবণ (দ্বন্দ্ব), তদ্দ্বারে ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী উদলাবণিকী।

**উদবাস**—জলে বাস বা অবস্থিতি ; জলের মধ্যস্থ বা সমীপস্থ গৃহ। ৭তৎ। সং ; পু।

**উদবাহক**—জলবহনকর্ত্তা, জলের ভারী। ৬তৎ। সং বা বিণ ; ত্রি। স্ত্রী, -বাহিকা।

**উদবাহন**—মেঘ ; জলযান। ৬তৎ। সং ; ক্লী।

**উদবাহী (-বাহিন্)**—জলবহনকারী। উপ ; উদ (জল)—বহ (বহন করা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী, -বাহিনী।

**উদবিন্দু**—জলের ফোঁটা, এক ফোঁটা জল। ৬তৎ। সং ; পু।

**উদশ্বিৎ**—অর্দ্ধজলমিশ্রিত তক্র। উদ (জল)—শ্বি (বৃদ্ধি পাওয়া)+কিপ্ ক। সং ; ক্লী।

**উদসল**—উদ্ঘাটিত করিল, খুলিল। প্রা, ক।

**উদস্ত**—উৎক্ষিপ্ত ; নিক্ষিপ্ত ; দূরীকৃত ; অপসারিত ; বিক্ষিপ্ত। উদ্—অস (ক্ষেপণ করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উদস্তা।

**উদহার**—মেঘ ; জলবাহক। উদ হরণ করে যে এই বাক্যে উপ। উদ—হৃ+অণ্ ক। সং ; পু।

**উদা**—ওদা, আর্দ্র, ভিজা। হিন্দী। বিণ।

**উদাত্ত**—১। উচ্চস্বরবিশেষ ; মুখের ভিতর তালু প্রভৃতি ঊর্দ্ধভাগ হইতে যে স্বর উচ্চারিত হয়, তাহাই উদাত্ত ; প্রযত্নপ্রেরিত বায়ু ঊর্দ্ধভাগে প্রতিহত হইয়া যে উচ্চ স্বরকে ব্যক্ত করে, তাহা উদাত্ত। উদ্—আ—দা (দান করা)+ক্ত র্ম্ম। ২। দাতা ; মহৎ ; সমর্থ। +ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উদাত্তা।

**উদান**—১। কণ্ঠদেশস্থিত বায়ু ; নাভি। উদ্ অন (বাঁচা)+ঘঞ্ ণ। ২। সর্প। উদ্—আ—অন+অন্ ক। সং ; পু।

**উদাম**—উদ্দাম দেখ। [গ্রাম্য। বিণ।

**উদামাদা**—উন্মাদ ; উদ্ভ্রান্ত ; নির্ব্বোধ।

**উদায়ুধ**—উদ্যতায়ুধ, অস্ত্র উঁচাইয়া আছে এরূপ। উদ (উদ্যত) আয়ুধ যাহার, বহু। বিণ ; ত্রি।

**উদার**—দানশীল, দাতা ; গম্ভীর ; দক্ষিণ ; সরল ; মহাত্মা ; উৎকৃষ্ট। উদ্—আ—রা+ড ক। বিণ ; ত্রি। স্ত্রী উদারা।

**উদারচরিত, -চরিত্র**—১। উদারস্বভাব, মহানুভব ; রাগদ্বেষাদিশূন্য। উদার হইয়াছে চরিত বা চরিত্র যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী, -চরিতা, -চরিত্রা। ২। উদার আচরণ, উন্নত সরল ব্যবহার। কর্ম্মধা। সং ; ক্লী।

**উদারচিত্ত**—১। উদারহৃদয়, মহাপ্রাণ, সরলমনাঃ। উদার চিত্ত যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী, -চিত্তা। ২। উদার হৃদয়, সরল মন। কর্ম্মধা। সং ; ক্লী।

**উদারচেতাঃ (-চেতস্)**—উন্নতমনাঃ। উদার চেতঃ যাহার, বহু। বিণ ; পু বা স্ত্রী।

**উদারতন্ত্র**—উদারশাস্ত্র, উদার নীতি, উন্নত ভাবের মত। কর্ম্মধা। সং ; ক্লী।

**উদারতন্ত্রী (-তন্ত্রিন্)**—উদার নীতির অনুসরণকারী, উন্নতমতাবলম্বী। উদারতন্ত্র+ইন্। বিণ ; পু। স্ত্রী, -তন্ত্রিণী।

**উদারতা, -ত্ব**—দানশীলতা, দাতৃত্ব, বদান্যতা ; মহত্ত্ব, মহানুভবতা, মহাশয়ত্ব ; দাক্ষিণ্য, সরলতা ; ভদ্রত্ব। উদার+তা, ত্ব ভাবার্থে। সং ; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

**উদারধী**—১। মহতী বুদ্ধি, প্রজ্ঞা। উদারা যে ধী, কর্ম্মধা। সং ; স্ত্রী। ২। মহাবুদ্ধি, প্রাজ্ঞ, বিচক্ষণ ; মহামনাঃ, মহানুভব, উচ্চাশয়। উদারা ধী যাহার, বহু। বিণ ; ত্রি।

**উদারনীতিক**—উদারনৈতিক। (তাহা দেখ)।

**উদারনৈতিক**—উদারনীতির অনুসরণকারী, উন্নতমতাবলম্বী, উদারপন্থী। দেশজ। বিণ।

**উদার-প্রকৃতি, -স্বভাব**—১। উন্নত স্বভাব, মহৎ চরিত্র। কর্ম্মধা। সং ; যথাক্রমে স্ত্রী ও পু। ২। উন্নতস্বভাববিশিষ্ট, মহানুভব, বদান্য ; দক্ষিণ। বহু। বিণ ; ত্রি।

**উদারমনাঃ**—মহামনাঃ, উন্নতহৃদয় ; প্রশস্তচিত্ত, উচ্চাশয়। বহু। বিণ ; ত্রি।

**উদারসত্ত্ব**—উদারহৃদয়, মহামনাঃ, মহাশয়, প্রশস্তচিত্ত। বহু। বিণ ; ত্রি। স্ত্রী, -সত্ত্বা।

উদারস্বভাব—উদারপ্রকৃতি দেখ। স্ত্রী,-স্বভাবা।

উদারা—১। দানশীলা ইত্যাদি। উদার দেখ। উদার+আপ্। বিণ; স্ত্রী। ২। স্বরবিশেষ, নিম্ন সপ্তকের সুর। সং; স্ত্রী।

উদাবৎসর—শুভলক্ষণাক্রান্ত বৎসরবিশেষ,—এই বৎসরে রৌপ্য দান করিলে মহাপুণ্য হয়। সং; পু।

উদাবর্ত্ত—মলমূত্রাদি-রোধক রোগবিশেষ। উদ্‌—আ—বৃত (রোধ করা)+অল্‌প। সং; পু।

উদাস—১। উদাসীন, বিরাগী। উদ্‌—আস+অন্ ক। স্ত্রী উদাসা। ২। উৎক্ষেপ; উচ্চতা; সংসারবিরাগ, ঔদাসীন্য, বিষয়-বাসনাপরিত্যাগ।…+ঘঞ্ ভা। সং; পু।

উদাসল—উদ্‌ঘাটিত করিল, খুলিল, অনাবৃত করিল। প্রা, ক। ক্রি।

উদাসিতা—উদাসভাব, ঔদাস্য, বৈরাগ্য। উদাসিন্ শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।

উদাসিনী—বিরাগিণী, সন্ন্যাসিনী, ইত্যাদি (উদাসী দেখ); অনাথা, নিরাশ্রয়া, অসহায়া। বিণ; স্ত্রী।

উদাসী (উদাসিন্)—১। বৈরাগ্যযুক্ত, সংসার-বিরাগী। উদাস শব্দ+ইন্। বিণ; পু। স্ত্রী উদাসিনী।

২। সন্ন্যাসি-সম্প্রদায়বিশেষ। ইহারা নানকের ধর্ম্মমতাবলম্বী। নানকের "গ্রন্থ" নামক ধর্ম্মগ্রন্থই ইহাদের উপাস্য। ইহারা মঠে বাস করে, এবং অপরে রাঁধিয়া দিলে তবে খায়। সকল জাতিকেই এই সম্প্রদায়-ভুক্ত দেখা যায়।

উদাসীন—বিরাগী, সংসার-ত্যাগী; মধ্যস্থ; স্বতন্ত্র, উপস্থিত বিষয়ে নির্লিপ্ত; নিঃসম্পর্ক; যাহার সহিত আলাপ পরিচয় নাই এরূপ; তটস্থ। উদ্‌—আস+শান ক। বিণ; ত্রি। স্ত্রী উদাসীনা।

উদাসীনতা,—ত্ব—ঔদাসীন্য, বৈরাগ্য, বিরাগ; সংসারবাসনা পরিহার; নির্লিপ্ততা। উদাসীন+তা, ত্ব ভাবার্থে। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

উদাসীনসাম্যভাব—যে ভাবে অবস্থিত হইলে অবস্থান্তর জন্য সাম্যভাবের ব্যত্যয় হয় না, প্রত্যুত সেই নবাবস্থাতেও পুনরায় সাম্যভাব হয়, তাহারই নাম উদাসীনসাম্যভাব।

উদাস্থিত—১। ঊর্দ্ধস্থ; ঊর্দ্ধে স্থাপিত; নষ্টসন্ন্যাস, যাহার সন্ন্যাস নষ্ট হইয়াছে। উদ্‌—আ—স্থা+ক্ত ক বা র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—স্থিতা। ২। প্রণিধি, চর; দ্বারবান্, দ্বারী; অধ্যক্ষ। সং; পু।

উদাহরণ, উদাহার—দৃষ্টান্ত, নিদর্শন; উল্লেখ; বর্ণন; কথাপ্রসঙ্গ। উদ্‌—আ—হৃ+অনট্, ঘঞ্ ভা। সং; যথাক্রমে ক্লী ও পু।

উদাহরণস্থলীয়—দৃষ্টান্তস্বরূপ, নিদর্শনভূত। উদাহরণস্থল+ঈয়। বিণ; ত্রি। স্ত্রী,—স্থলীয়া।

উদাহার—উদাহরণ দেখ।

উদাহৃত—যাহার উদাহরণ দেওয়া হইয়াছে এরূপ; দৃষ্টান্তরূপে উল্লিখিত; কথিত। উদ্‌—আ—হৃ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উদিত—১। উত্থিত; উদ্গত; উন্নত; উৎপন্ন; প্রাদুর্ভূত। উদ্‌—ই+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উদিতা। ২। উদয়।…+ক্ত ভা। ৩। লগ্ন।…+ক্ত অধি। সং; ক্লী। ৪। উক্ত, কথিত; বদ্ধ। বদ (বলা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদিতা। ৫। বলা, কথন। বদ+ক্ত ভা। সং; ক্লী।

উদীক্ষণ—ঊর্দ্ধে নিরীক্ষণ, উপর দিকে তাকান; প্রতীক্ষা; দর্শন, দেখা। উদ্‌—ঈক্ষ (দেখা)+অনট্ ভা। সং; ক্লী।

উদীচী—১। উত্তরা, ইত্যাদি। উদঞ্ দেখ। বিণ; স্ত্রী। ২। উত্তর দিক্। সং; স্ত্রী।

উদীচীন—উত্তরদিক্ সম্বন্ধীয়; উত্তরদেশীয়। উদীচী শব্দ+ঈন। বিণ; ত্রি। স্ত্রী,—চীনা।

উদীচ্য—১। উত্তরদেশীয়। উদীচী+য্য ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী উদীচ্যা। ২। গন্ধদ্রব্যবিশেষ, বালা। সং; ক্লী। ৩। সরস্বতী নদীর উত্তরপশ্চিমস্থ প্রদেশ। সং; পু।

উদীচ্যবৃত্ত—পৃথিবীর উত্তর মেরুর ২৩॥০ অক্ষাংশ দক্ষিণে যে বৃত্তাকার রেখা কল্পিত হয় (Arctic circle), ইহাকে উত্তর মেরু-বৃত্তও বলে। সং; ক্লী।

উদীচ্যেত্তর বৃত্ত—পৃথিবীর দক্ষিণ মেরুর ২৩॥০ অক্ষাংশ উত্তরে যে বৃত্তাকার রেখা কল্পিত হয় (Antarctic circle), ইহাকে দক্ষিণ মেরুবৃত্তও বলে। সং; ক্লী।

উদীয়মান—উদিত হইতেছে এরূপ, যাহা উঠিতেছে; আবির্ভূয়মাণ। উদ্‌—ই+শান ক। বিণ; ত্রি। স্ত্রী,—মানা।

উদীরণ—উচ্চারণ; কথন; উদ্দীপন; বিক্ষেপণ; প্রেরণ; প্রকাশন; উৎক্ষেপণ। উদ্‌—ঈর+অনট্ ভা। সং; ক্লী।

উদীরিত—উচ্চারিত; কথিত; প্রেরিত; বিক্ষিপ্ত; উদ্দীপিত; প্রকাশিত; উৎক্ষিপ্ত। উদ্‌—ঈর+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

উদীর্ণ—উদার; মহান্; উৎকৃষ্ট, উত্তম; উত্তেজিত; দৃপ্ত, দাম্ভিক। উদ্‌—ঈর+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদীর্ণা।

উদীর্য্যমাণ—উচ্চার্য্যমাণ, কথ্যমান, যাহা উচ্চারণ করা বা বলা হইতেছে। উদ্‌—ঈর+শান র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—মাণা।

উদুম—উদাম, অনাবৃত, অঢাকা, খোলা; নগ্ন, নেংটা, উলঙ্গ। দেশজ। বিণ।

উদুম-ধুমা,—ধুমো—নগ্ন, উলঙ্গ; অধিক বয়স পর্য্যন্ত বস্ত্রপরিধান-বিমুখ; গণ্ডগোল-প্রিয়; একগুঁয়ে, গোঁয়ার। প্রাদে। বিণ।

উদুম্বর—১। যজ্ঞডুমুর গাছ; দেহলী; ক্লীব; কুষ্ঠরোগবিশেষ। উদ্‌—উ—বৃ (বেড়া)+খশ্ ক। সং; পু। ২। তাম্র। ৩। যজ্ঞডুমুর ফল। উদুম্বর শব্দ+অ। সং; ক্লী।

উদূখল—ধান্যাদি কণ্ডনার্থ পাত্রবিশেষ, এই পাত্রে তণ্ডুলাদি রাখিয়া মুষলপ্রহারে পরিষ্কার করা হয়, উখলি; গুগ্‌গুলু। উদ্‌—খ—লা (গ্রহণ করা)+ড ক। সং; ক্লী।

উদূঢ়—পরিণীত, বিবাহিত; অতিশয়, অধিক; স্থূল; ভারী। উদ্‌—বহ+ক্ত। বিণ; ত্রি।

উদেশ—উদ্দেশ, অনুসন্ধান, খোঁজ; লক্ষ্য; কারণ, হেতু। সং। প্রা, ক।

উদেস—উদাস; অনাবৃত। প্রা; ক।

উদো—অনির্দ্দিষ্ট ব্যক্তি; নির্ব্বোধ, বোকা।—"উদোর পিণ্ডি বুদোর ঘাড়ে।" দেশজ।

উদোম, উদোপ—উন্মুক্ত, খোলা। প্রাদে। বিণ।

উদ্গত—১। ঊর্দ্ধগত; উদিত; উত্থিত; উৎপন্ন। উদ্‌—গম+ক্ত ক। ২। উদ্ভ্রান্ত, বমিত।…+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উদ্গত-কার্য্য—ভিত্তিগাত্র হইতে উন্নত ক্ষোদাই কাজ। কর্ম্মধা। সং; ক্লী।

উদ্গতাসু—বিগতপ্রাণ, মৃত। উদ্গত হইয়াছে অসু যাহার, বহু। বিণ; ত্রি।

উদ্গতি—উদ্গম (সকল অর্থে)। উদ্‌—গম+ক্তি ভা। সং; স্ত্রী।

উদ্গত্বর—উদ্গমনশীল; উদয়শীল। উদ্‌—গম+ক্বরপ্ ক। বিণ; ত্রি। স্ত্রী,—রী।

উদ্গম, উদ্গমন—উপরদিকে ঠেলিয়া উঠা; উত্থান; উদয়; উৎপত্তি; উদ্‌—গম (যাওয়া)+অল্, অনট্ ভা। সং; ক্রমে পু ও ক্লী।

উদ্গমনীয়—১। আরোহণীয়। উদ্‌—গম+অনীয় র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্গমনীয়া। ২। ধৌতবস্ত্রযুগল, ধোয়া কাপড়ের যোড়। সং; ক্লী।

উদ্গাঢ়—১। অতিমাত্র, সাতিশয়। উদ্‌(অতিশয়) গাঢ়, নিত্য। ২। অতিশয়। সং; ক্লী।

উদ্গাতা (উদ্গাতৃ)—১। উচ্চৈঃস্বরে গানকর্ত্তা। উদ্ (উচ্চ) গাতা (গায়ক), নিত্য। বিণ; পু। স্ত্রী উদ্গাত্রী। ২। সামবেদপাঠক। সং; পু।

উদ্গার—১। বমন; মুখ হইতে বায়ুনির্গম, ঢেকুর; উচ্চারণ। উদ্‌—গৃ+ঘঞ্ ভা। ২। বড়িশ।…+ঘঞ্ র্ম্ম। সং; পু।

উদ্গিরণ—উদ্গার, বমন। উদ্‌—গৃ (ভোজন করা)+অনট্ ভা। সং; ক্লী।

উদ্গীত—উচ্চৈঃস্বরে গীত। উদ্‌—গৈ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্গীতা।

উদ্গীতি—উচ্চৈঃস্বরে গান; আর্য্যা-ছন্দোবিশেষ। উদ্‌—গৈ+ক্তি ভা। সং; স্ত্রী।

উদ্গীথ—সামগান; সামবেদধ্বনি; সামবেদের অংশবিশেষ; প্রণব। উদ্‌—গৈ+থক্ র্ম্ম। সং; পু।

উদ্গীর্ণ—যাহা উদ্গিরণ করা হইয়াছে এরূপ, বান্ত, বমিত ; নির্গত ; উৎসৃষ্ট ; উচ্চারিত ; প্রতিবিম্বিত। উদ্—গৄ (ভোজন করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উদ্গীর্ণা।

উদ্গূর্ণ—উদ্যত ; উত্তোলিত ; উর্দ্ধে ধৃত, যাহা তুলিয়া ধরা হইয়াছে এরূপ (বস্ত্রাদি)। উদ্—গুর+ক্ত। বিণ ; ত্রি। স্ত্রী উদ্গূর্ণা।

উদ্গ্রন্থন—উপর দিকে গাঁথিয়া তুলা। উদ্—গ্রন্থ+অনট্ ভা। সং ; ক্লী।

উদ্গ্রহ, উদ্গ্রহণ—তুলিয়া লওয়া ; গ্রহণ ; ধরা ; গিলন। উদ্—গ্রহ (গ্রহণ করা)+অল্, অনট্ ভা। সং ; যথাক্রমে পু ও ক্লী।

উদ্গ্রাহ—উদ্গ্রহণ ; তুলিয়া লওয়া ; ধরা ; বিদ্যাবিচার। উদ্—গ্রহ+ঘঞ্ ভা। সং ; পু।

উদ্গ্রাহিত—যাহা তুলিয়া লওয়া হইয়াছে ; গ্রাহিত ; বদ্ধ ; উন্নত ; উদার ; মহৎ। উদ্—ণিজন্ত গ্রহ+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উদ্গ্রীব—আগ্রহান্বিত ; ব্যগ্র ; উৎসুক ; ব্যাকুল। উৎ (উন্নতা) গ্রীবা যাহার, বহু। বিণ ; ত্রি।

উদ্ঘট্টন—আঘাত, ধাক্কা মারা ; উন্মোচন। উদ্—ঘট্ট (চালান)+অনট্ ভা। সং ; ক্লী।

উদ্ঘট্টিত—আহত ; উন্মোচিত। উদ্—ঘট্ট (চালান)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

উদ্ঘন—কর্ম্মকার বা সূত্রধারের কাষ্ঠপরিষ্কারক কাষ্ঠময় বা লৌহময় আধারবিশেষ, যাহার উপর রাখিয়া কাষ্ঠাদি পরিষ্কার করা হয়। উদ্—হন (আঘাত করা)+অল্ অধি। সং ; পু।

উদ্ঘর্ষণ—ইষ্টকাদি কঠিন পদার্থের দ্বারা গাত্র পরিষ্করণ। উদ্—ঘৃষ (ঘর্ষণ করা)+অনট্ ভা। সং ; ক্লী। [ সং ; ক্লী।

উদ্ঘস—ভক্ষ্যবস্তু ; মাংস। উদ্—অদ+অল্ র্ম্ম।

উদ্ঘাট—১। উদ্ঘাটন। উদ্—ঘট+ঘঞ্ ভা। ২। কুত ঘাট ; করসংগ্রহের স্থান ; প্রহরিনিলয়, পাহারার ঘর, থানাঘর, ফাঁড়ি। উদ্—ঘট+ঘঞ্ অধি। সং ; পু।

উদ্ঘাটক—১। উদ্ঘাটনকর্ত্তা, উন্মোচনকারী, যে খুলে ; উত্তোলনকারী। উদ্—ণিজন্ত ঘট+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্ঘাটিকা। ২। কূপের জল তুলিবার যন্ত্রবিশেষ, ঘটি ; চাবি। সং ; পু।

উদ্ঘাটন—১। উন্মোচন, খুলা ; উল্লেখ। উদ্—ণিজন্ত ঘট (—ঘাটি)+অনট্ ভা। ২। কূপের জল তুলিবার যন্ত্র।…+অনট্ ণ। সং ; ক্লী।

উদ্ঘাটিত—উন্মোচিত ; প্রকাশিত। উদ্—ণিজন্ত ঘট (—ঘাটি)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উদ্ঘাটিতজ্ঞ—বিজ্ঞ, প্রাজ্ঞ, বুদ্ধিমান্। উপ ; উদ্ঘাটিত—জ্ঞা+ড ক। বিণ ; ত্রি।

উদ্ঘাটিতাঙ্গ—মুক্তগাত্র, নগ্নদেহ ; বিজ্ঞ, বুদ্ধিমান্। উদ্ঘাটিত অঙ্গ যাহার বা যৎকর্ত্তৃক, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—ঙ্গা,—ঙ্গী।

উদ্ঘাত—১। প্রতিঘাত, টক্কর লাগা ; পাদস্খলন ; উপক্রম ; কুম্ভক। উদ্—হন+ঘঞ্ ভা। ২। অস্ত্রবিশেষ, মুদ্গরপ্রভৃতি ; গ্রন্থপরিচ্ছেদ ; অরগট্ট।…+ঘঞ্ ণ। সং ; পু।

উদ্ঘোষ—১। উচ্চশব্দ। উদ্—ঘুষ্+ঘঞ্ ভা। সং ; পু। ২। উচ্চশব্দকারী।…+ঘঞ্ ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্ঘোষা।

উদ্দংশ—দংশ, ডাঁস ; মশক, মশা ; মৎকুণ, উকুন বা ইকুন, ডেঙ্গুর। উদ্—দন্শ+অন ক। সং ; পু।

উদ্দণ্ড—১। উন্নতদণ্ডধারী, লাঠি তুলিয়াই আছে এরূপ ; উৎকটদণ্ডকারী ; প্রচণ্ড প্রতাপান্বিত ; উদ্ধত, উপক্রান্ত। উন্নত দণ্ড যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দণ্ডা। ২। উন্নত দণ্ড, উত্তোলিত লাঠি। নিত্য। সং ; পু।

উদ্দণ্ডপাল—দণ্ডদ্বারা শাসনকর্ত্তা, দণ্ডদাতা ; সর্পবিশেষ ; মৎস্যবিশেষ। উদ্—দণ্ড—পালি+অন্ ক। সং ; পু।

উদ্দন্তুর—উদ্গত দশনবিশিষ্ট, উন্নতদন্ত ; করাল, ভয়ঙ্কর ; তুঙ্গ, উচ্চ। উদ্—দন্ত+উর। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দন্তুরা।

উদ্দান্ত—অতি দমিত, শান্ত। উদ্—দম+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দান্তা।

উদ্দাম—দুর্দ্দমনীয় ; উচ্ছৃঙ্খল ; স্বেচ্ছাচারী ; বন্ধনভ্রষ্ট ; উৎকট। উদ্—দম (দমন করা)+ঘঞ্ ক। বিণ ; ত্রি। স্ত্রী,—মা।

উদ্দাল—বহুবার বৃক্ষ। উদ্—ণিজন্ত দল (—দালি)+অল্ র্ম্ম। সং ; পু।

উদ্দালক—বহুবার বৃক্ষ ; ঋষিবিশেষ, যাজ্ঞবল্ক্যের গুরু,—ইঁহার পুত্রের নাম শ্বেতকেতু। উদ্দাল+কণ্ স্বার্থে। সং ; পু।

উদ্দিত—বদ্ধ, বাঁধা। উদ্—দো+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উদ্দিষ্ট—উপদিষ্ট ; লক্ষীকৃত ; অভিপ্রেত ; যাহার অনুসন্ধান করা হইয়াছে বা উদ্দেশ পাওয়া গিয়াছে এরূপ। উদ্—দিশ (আদেশ করা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—ষ্টা।

উদ্দীপক—প্রকাশক, উদ্ভাবক ; উত্তেজক। উদ্—দীপ+ণিচ্+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দীপিকা।

উদ্দীপন—প্রকাশ ; উত্তেজন ; উৎসাহ ; প্রজ্বলন ; বর্দ্ধিত করণ ; প্রবল করণ। উদ্—দীপ+ণিচ্+অনট্ ভা। সং ; ক্লী।

উদ্দীপনবিভাব—শৃঙ্গাররসের বিভাববিশেষ। উদ্দীপনজনক যে বিভাব, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

উদ্দীপনা—উদ্দীপন (সকল অর্থে)। উদ্—দীপ+ণিচ্+অন ভা+আপ্। সং ; স্ত্রী।

উদ্দীপনাময়—উত্তেজনাপূর্ণ, উৎসাহযুক্ত, তেজোময়, ওজস্বী। উদ্দীপনা+ময়ট্। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দীপনাময়ী।

উদ্দীপনীয়—উদ্দীপনযোগ্য, উত্তেজনীয়। উদ্—দীপ+ণিচ্+অনীয় র্ম্ম। বিণ ; ত্রি।

উদ্দীপিত—প্রকাশিত ; উত্তেজিত ; প্রজ্বালিত ; বর্দ্ধিত। উদ্—ণিজন্ত দীপ (—দীপি)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দীপিতা।

উদ্দীপ্ত—প্রকাশপ্রাপ্ত ; প্রজ্বলিত, জ্বলিয়া উঠিয়াছে এরূপ। উদ্—দীপ (দীপ্ত হওয়া)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী,—প্তা।

উদ্দীপ্তমূর্ত্তি—১। জ্বলন্ত চেহারা, উত্তেজিত মুখভাব। উদ্দীপ্তা যে মূর্ত্তি, কর্ম্মধা। সং ; স্ত্রী। ২। জ্বলদবয়ব, জ্বলন্ত চেহারাযুক্ত, উত্তেজিত। উদ্দীপ্তা মূর্ত্তি যাহার, বহু। বিণ ; ত্রি।

উদ্দেশ—১। প্রদেশ। উদ্—দিশ+অল্ র্ম্ম। ২। অন্বেষণ, অনুসন্ধান ; অভিসন্ধি ; উল্লেখ, নাম দ্বারা কথন।…+অল্ ভা। সং ; পু। ৩। সম্বন্ধীয়।…+অন্ ক। বিণ ; ত্রি।

উদ্দেশ্য—১। অভিপ্রেত ; লক্ষ্য। উদ্—দিশ+য র্ম্ম। বিণ ; ত্রি। ২। প্রয়োজন, তাৎপর্য্য, অভিপ্রায়, অভিসন্ধি। সং ; ক্লী।

উদ্দেশ্যবিহীন,—শূন্য,—হীন—অভিসন্ধিরহিত, যাহার কোন অভিপ্রায় নাই, তাৎপর্য্যবর্জ্জিত, নিরর্থক, নিষ্প্রয়োজন, বৃথা। ৩তৎ। বিণ ; ত্রি।

উদ্দেশ্যানুরূপ—অভিপ্রায়ানুযায়ী। উদ্দেশ্যের অনুরূপ, ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—রূপা।

উদ্দ্যোত—দ্যুতি ; প্রকাশ ; আতপ, রৌদ্র। উৎ—দ্যুৎ+ঘঞ্ ভা। সং ; পু। [পু।

উদ্দ্রাব—পলায়ন। উদ্—দ্রু+ঘঞ্ ভা। সং ;

উদ্দ্রুত—পলায়িত। উদ্—দ্রু+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্দ্রুতা।

উদ্ধত—অবিনীত, দুরন্ত ; ধৃষ্ট ; উৎক্ষিপ্ত ; উৎকট। উদ্—হন+ক্ত ক। বিণ ; ত্রি।

উদ্ধতচারী (—চারিন্)—উদ্ধতকার্য্যকারী, অবিনীত, ধৃষ্ট। উপ ; উদ্ধত—চর+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উদ্ধতচারিণী।

উদ্ধতপ্রকৃতি—উদ্ধতস্বভাব (সকল অর্থে)। সং বা বিণ।

উদ্ধতভাষী (—ভাষিন্)—উদ্ধত বাক্যপ্রয়োগকারী। উদ্ধত—ভাষ+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী,—ভাষিণী। বি,—ভাষিতা।

উদ্ধতমনাঃ (—মনস্)—দুর্ব্বিনীতচিত্ত, অহঙ্কারী, অভিমানী, দেমাকী। উদ্ধত মনঃ যাহার, বহু। বিণ ; পু বা স্ত্রী।

উদ্ধতস্বভাব—১। দুর্ব্বিনীত-চরিত্র, ধৃষ্টা প্রকৃতি। কর্ম্মধা। সং ; পু। ২। দুর্ব্বিনীত প্রকৃতিবিশিষ্ট, ধৃষ্টচরিত্র ; দাম্ভিক। উদ্ধত স্বভাব যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—স্বভাবা।

**উদ্ধতি**—উন্নতি; ধৃষ্টতা; গর্ব্ব। উদ্—হন (গমন করা)+ক্তি ভা। সং; স্ত্রী।

**উদ্ধরণ**—১। উদ্ধার; ঋণশোধ। উদ্—হৃ (হরণ করা)+অনট্ ভা। ২। উত্তোলন; অন্যের বাক্য অবিকল তোলা। উদ্—ধৃ (ধরা)+অনট্ ভা। সং; ক্লী।

**উদ্ধর্ত্তা** (উদ্ধর্ত্তৃ)—১। উদ্ধারকর্ত্তা, পরিত্রাতা; ঋণশোধক। উদ্—হৃ+তৃন্ ক। ২। ঊর্দ্ধে ধারণকর্ত্তা; উত্তোলক; পৃষ্ঠপোষক। উদ্—ধৃ+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উদ্ধর্ত্রী।

**উদ্ধর্ষ**—অত্যধিক আনন্দ; উৎসব। উদ্—হৃষ+অল্ ভা। সং; পু।

**উদ্ধর্ষণ**—রোমাঞ্চ, পুলক। উদ্—ণিজন্ত হৃষ (=হর্ষি)+অনট্ ভা। সং; ক্লী।

**উদ্ধব**—১। উৎসব। উদ্—ধু (কাঁপা)+অল্ ভা। ২। যজ্ঞাগ্নি। উদ্—হু (হোম করা)+অস্ র্ম্ম। ৩। শ্রীকৃষ্ণের সখা, ইনি সত্যকের পুত্র, বৃহস্পতির শিষ্য ও বৃষ্ণিবংশীয় মন্ত্রী; যদুবংশধ্বংসের পূর্ব্বে শ্রীকৃষ্ণ ইঁহাকে আত্মতত্ত্ববিষয়ে উপদেশ দেন; ইনি শেষ দশায় বদরিকাশ্রমে জীবন অতিবাহিত করেন। উদ্—হু+অন্ ক। সং; পু।

**উদ্ধান**—১। উদ্ধগত, উদ্গত, আরূঢ়। উদ্—ধা+অন্ ক। ২। উদ্গীর্ণ, বমিত।……+অন্ র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্ধানা। ৩। চুল্লী।…+অনট্ ণ। সং; ক্লী।

**উদ্ধান্ত**—১। উদ্বান্ত, উদ্গীর্ণ, বমিত। উদ্—ধম+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্ধান্তা। ২। নির্মদ হস্তী। সং; পু।

**উদ্ধার**—১। মোচন, মুক্তি; ঋণপরিশোধ। উদ্—হৃ (হরণ করা)+ঘঞ্ ভা। ২। ঋণ; ভাগ। উদ্—হৃ+ঘঞ্ র্ম্ম। ৩। উত্তোলন; অন্যের বাক্য অবিকল তোলা। উদ্—ধৃ (ধরা)+ঘঞ্ ভা। সং; পু।

**উদ্ধারক**—১। উদ্ধারকর্ত্তা, মোচক, পরিত্রাতা। উদ্—হৃ+ণক ক। ২। ঊর্দ্ধে ধারণকর্ত্তা; উত্তোলক। উদ্—ধৃ+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ধারিকা।

**উদ্ধারকর্ত্তা** (—কর্ত্তৃ)—উদ্ধর্ত্তা, মোচনকারী, পরিত্রাতা, মুক্তিসাধক, বিপন্নিবারক। ৬তৎ। বিণ; পু। স্ত্রী উদ্ধারকর্ত্রী।

**উদ্ধার-চিহ্ন**—অন্যের বাক্য অবিকল তুলিলে তাহার উভয় পার্শ্বে যে চিহ্ন ব্যবহৃত হয় (" "); ইংরেজীতে Quotation marks বলে। ৬তৎ। সং; ক্লী।

**উদ্ধারণ**—১। ঊর্দ্ধে ধারণ; উত্তোলন। উদ্—ণিজন্ত ধৃ (=ধারি)+অনট্ ভা। ২। বিভাজন। উদ্—ণিজন্ত হৃ (=হারি)+অনট্ ভা। সং; ক্লী।

**উদ্ধারণ দত্ত** (ঠাকুর)—১৪০০ শকে সপ্তগ্রামে দত্তবংশে উদ্ধারণের জন্ম হয়। ইঁহার পিতার নাম শ্রীকর দত্ত এবং মাতার নাম ভদ্রাবতী। উদ্ধারণের জনক ধনাঢ্য ব্যক্তি ছিলেন, বাণিজ্যে তাঁহার প্রভূত আয় হইত। পিতার মৃত্যুর পরে উদ্ধারণ পৈতৃক সমস্ত সম্পত্তির উত্তরাধিকারী হন এবং বাঙ্গালার নবাব হুসেন সার নিকট হইতে এক বিশাল জমীদারী ক্রয় করিয়া আপন নামানুসারে উহার নাম "উদ্ধারণপুর" রাখেন। উদ্ধারণপুর অদ্যাপি বিদ্যমান আছে, উহা প্রসিদ্ধ কাটোয়া নগরের সন্নিহিত।

উদ্ধারণ পরম ভক্ত ছিলেন। যে সময়ে ধর্ম্মপ্রচারার্থে নিত্যানন্দ সপ্তগ্রামে আগমন করেন, তৎকালে তিনি এই ধনকুবেরের বাটীতেই অবস্থিতি করিতেন। উদ্ধারণ সর্ব্বদা নিত্যানন্দের উপদেশ শ্রবণ করিয়া জ্ঞানলাভ করেন এবং তাঁহার মনে বৈরাগ্য-সঞ্চারও হয়। এই কারণে কিয়দ্দিবস পরে উদ্ধারণ সমস্ত সম্পত্তি পরিত্যাগ করিয়া পরম ধন লাভার্থ নীলাচলে গমন করেন। অনন্তর বৃন্দাবনে যাইয়া বাস করিতে থাকেন। বৃন্দাবন গমনের পরে ১৪৬০ শকে মাঘ মাসের কৃষ্ণাত্রয়োদশীতে ৬০ বৎসর বয়সে তদীয় আত্মা নিত্যধামে গমন করে। ইঁহার সমাধিমন্দির বংশবাটের সন্নিহিত প্রদেশে অদ্যাপি বর্ত্তমান আছে।

উদ্ধারণ দত্ত সম্বন্ধে অনেক অলৌকিক গল্প শ্রুতিগোচর হয়। একদা এক শঙ্খবিক্রেতা সরস্বতী নদীর তীর দিয়া সপ্তগ্রামে যাইতেছিল। পথিমধ্যে এক সুন্দরী বালিকা উপস্থিত হইয়া উহার নিকট হইতে এক-যোড়া শাঁখা লইল। মূল্যের কথা জিজ্ঞাসিত হইলে বালিকা বলিল যে, "ঐ যে দত্ত মহাশয়ের বাটী দেখা যাইতেছে, তুমি ঐ বাটীতে গিয়া দত্ত মহাশয়ের নিকট ইহার মূল্য গ্রহণ করিও।" বিক্রেতা তাহাতে সম্মত হইল না, তখন বালিকা বলিল যে, "যদি তিনি শঙ্খবিক্রয়ের কথায় প্রত্যয় না করেন, তবে তুমি বলিও যে, পূর্ব্ব ঘরের পশ্চিম দিকের কুলিঙ্গায় আপনার মেয়ের যে পাঁচটী স্বর্ণ মুদ্রা আছে, উহাই আমাকে দিতে বলিয়াছেন। ইহাতেও যদি তিনি সম্মত না হন, তবে তুমি এখানে আসিয়া তোমার শাঁখা ফেরত লইয়া যাইও।"

শঙ্খবিক্রেতা তখন সম্মত হইয়া দত্ত মহাশয়ের নিকটে গেল এবং সমুদায় বৃত্তান্ত যথাযথ বর্ণন করিল। দত্ত অবাক্ হইলেন, পরে কুলিঙ্গায় পাঁচটী মোহর দেখিতে পাইয়া অধিকতর বিস্ময়ের সহিত শঙ্খবণিক্‌কে বলিলেন যে, যদি সেই মেয়েটীকে দেখাইতে পার, তবে ইহা তোমাকে দিব। অনন্তর উভয়ে সরস্বতীতীরে পূর্ব্ব স্থানে আসিলেন এবং বালিকার তত্ত্ব জানিবার জন্য বহু অনুসন্ধান করিলেন, কিন্তু কেহই কিছু বলিতে পারিল না। তখন দত্তজা বলিলেন, "শাঁখারি, তোমার বড়ই সৌভাগ্য যে, তুমি মাতার দর্শন পাইয়াছিলে, কিন্তু দুঃখের বিষয় এই, তাঁহাকে চিনিতে পার নাই।" এই কথা শুনিয়া শাঁখারি কাঁদিতে লাগিল। দয়াময়ী মাতা শঙ্খ-বণিকের ক্রন্দন দূর করিবার জন্য নদীগর্ভ হইতে উক্ত শঙ্খবিভূষিত হস্তদ্বয় দেখাইলেন। তখন সকলেই পরমানন্দে বিভোর হইল এবং দত্ত মহাশয় শাঁখারিকে উক্ত পঞ্চ স্বর্ণমুদ্রা প্রদান করিলেন।

বৃন্দাবন লীলাকালে শ্রীকৃষ্ণের দ্বাদশটি প্রিয়সখা ছিলেন। তাঁহাদের নাম—শ্রীদাম, সুদাম, সুবল, মহাবল, সুবাহু, ভদ্রসেন, স্তোককৃষ্ণ, পুরাম, লবঙ্গ, মহাবাহু, গন্ধর্ব্ব ও বীরবাহু। বৈষ্ণবেরা বলেন, ইঁহারাই আবার মানবদেহ ধারণ করিয়া চৈতন্যদেবের পার্ষদ হইয়াছিলেন ও ইঁহারাই দ্বাদশগোপাল নামে অভিহিত আছেন। উদ্ধারণ দত্ত সুবাহুর অবতার ও ইঁহাদের অন্যতম। পদসমুদ্রে লিখিত আছে,—

শ্রীকর-নন্দন, দত্ত উদ্ধারণ,
ভদ্রাবতী-গর্ভজাত।
ত্রিবেণীতে বাস, নিতাইর দাস,
শ্রীগৌরাঙ্গের পদাশ্রিত।

ইঁহার রচিত গ্রন্থ বা পদাবলী নাই। ইনি অধ্যয়নার্থে অনেক শাস্ত্রগ্রন্থ সংগ্রহ করিয়াছিলেন। কিন্তু শাস্ত্র অপেক্ষা শ্রীহরি-নামেই ইঁহার তন্ময়তা অধিক পরিমাণে দৃষ্ট হইত।

**উদ্ধারা**—১। উদ্ধার করা, নিস্তার করা, পরিত্রাণ করা; উত্তোলন করা, তুলা। ক্রি। ক, প্র। ২। গুড়ূচী। উৎ—হৃ+ণিচ্ ণ+আপ্। সং; স্ত্রী।

**উদ্ধারার্থ**—উদ্ধার নিমিত্ত। উদ্ধারের নিমিত্ত ইহা এই বাক্যে নিত্যসমাস, ব্য; অথবা উদ্ধার হইয়াছে অর্থ (প্রয়োজন) যাহাতে, বহু। বিণ; ত্রি। স্ত্রী, —র্থা।

**উদ্ধারার্থে**—উদ্ধারের নিমিত্ত, নিস্তারের জন্য। উদ্ধারের অর্থে, ৬তৎ। ব্য।

**উদ্ধুক**—ঊর্দ্ধগ শব্দের অপভ্রংশ।

**উদ্ধূত**—বিকম্পিত; উত্থাপিত; উৎক্ষিপ্ত; উৎপাত; উৎপাটিত উৎ—ধূ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্ধূতা।

**উদ্ধুর**—ভারবিহীন; উৎকট, দুঃসহ; উদ্ধত, উৎসুক। উৎক্রান্ত ধুরকে, ২তৎ। বিণ; ত্রি। [ভা। সং; স্ত্রী।

**উদ্ধূষণ**—লোমাঞ্চ, পুলক। উদ্—ধূষ+অনট্

**উদ্ধৃত**—১। মোচিত; উদ্ধার দ্বারা বিভক্ত।

উদ্—হৃ (হরণ করা)+ক্ত র্ম্ম। ২। উত্তোলিত, যাহা তুলা হইয়াছে; গৃহীত। উদ্—ধৃ (ধরা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উদ্ধৃতাংশ—অন্যের লেখা হইতে গৃহীত অংশ (Extract)। উদ্ধৃত যে অংশ, কর্ম্মধা। সং; পুং।

উদ্ধৃতি—উত্তোলন, মোচন, উৎক্ষেপণ। উদ্—ধৃ (লওয়া)+ক্তি ভা। সং; স্ত্রী।

উদ্ধ্মান—চুল্লী, উনান। উদ্—ধ্মা (অগ্নিসংযোগ করা)+অনট্ অধি। সং; ক্লী।

উদ্ধ্য—নদ। সং; পুং।

উদ্বদ্ধ—উর্দ্ধে সংযত, টাঙ্গান। উদ্—বন্ধ (বাঁধা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্বদ্ধা।

উদ্বন্ধন—১। গলে রজ্জু দিয়া উর্দ্ধে বন্ধন; গলায় দড়ি দিয়া মরা, ফাঁসি। উদ্—বন্ধ (বাঁধা)+অনট্ ভা। সং; ক্লী। ২। বন্ধনমুক্ত। উৎ (উৎক্রান্ত) বন্ধনকে, প্রাদি বা নিত্য। বিণ; ত্রি। স্ত্রী উদ্বন্ধনা।

উদ্বাহু—উর্দ্ধবাহু, উপর দিকে হাত তুলিয়া রাখিয়াছে এরূপ। উন্নত হইয়াছে বাহু যাহার, বহু। বিণ; ত্রি।

উদ্বুদ্ধ—বিকসিত; প্রবুদ্ধ। উদ্—বুধ+ক্ত ক। বিণ; ত্রি।

উদ্বোধ—কিঞ্চিৎ বোধ; সংস্কারোদ্দীপন। উদ্—বুধ+অল্ ভা। সং; পুং।

উদ্বোধক—উদ্দীপক; প্রকাশক; উদ্বোধকারক। উদ্—ণিজন্ত বুধ (=বোধি)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্বোধিকা।

উদ্বোধন—১। বোধোৎপাদন, জ্ঞাপন। উদ্—ণিজন্ত বুধ (=বোধি)+অনট্ ভা। সং; ক্লী। ২। জ্ঞাপক, জ্ঞানোৎপাদক।...+অন ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্বোধনা।

উদ্ভট—১। প্রসিদ্ধ; উৎকট; শ্রেষ্ঠ; মহাশয়, মহাত্মা; গ্রন্থবহির্ভূত। উদ্—ভট (বলা)+অন্ ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভটা। ২। কচ্ছপ; সূর্য্য। সং; পুং।

উদ্ভটী—গ্রন্থবহির্ভূত, শাস্ত্রবহির্ভূত। উদ্ভট শব্দজ। বিণ।

উদ্ভব—১। উৎপত্তি, জন্ম। উদ্—ভূ (হওয়া)+অল্ ভা। সং; পুং। ২। উৎপন্ন। উদ্—ভূ+অন্ ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভবা।

উদ্ভবকর—উৎপত্তিজনক, উৎপাদক, জন্মদ, জনক। ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী,—করী।

উদ্ভাব—তপ্ত বস্তু হইতে উত্থিত উষ্ণ বাষ্প; উত্তাপ। দেশজ। সং।

উদ্ভাবক—উদ্ভাবনকর্ত্তা। উদ্—ণিজন্ত ভূ+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভাবিকা।

উদ্ভাবন—কল্পনা; চিন্তন; উৎপাদন। উদ্—ণিজন্ত ভূ (=ভাবি)+অনট্ ভা। সং; ক্লী।

উদ্ভাবনা—উদ্ভাবন (সকল অর্থে)। উৎ—ভাবি+অন ভা+আপ্। সং; স্ত্রী।

উদ্ভাবনীয়—কল্পনীয়; চিন্তনীয়; সম্পাদনীয়। উদ্—ণিজন্ত ভূ+অনীয় র্ম্ম। বিণ; ত্রি।

উদ্ভাবিত—কল্পিত; চিন্তিত; উৎপাদিত। উদ্—ণিজন্ত ভূ (=ভাবি)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

উদ্ভাস—উদ্দীপ্তি, প্রকাশ; শোভা। উদ্—ভাস (দীপ্তি পাওয়া)+ঘঞ্ ভা। সং; পুং।

উদ্ভাসক—উদ্দীপক, দীপ্তিকারক। উদ্—ভাস+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভাসিকা।

উদ্ভাসন—উদ্দীপন, আলোকিত করণ। উদ্—ভাস+অনট্ ভা। সং; ক্লী।

উদ্ভাসিত—দীপ্ত; আলোকিত; শোভিত। উদ্—ভাস+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উদ্ভিজ্জ—উদ্ভিজ্জ দেখ।

উদ্ভিজ্জ—১। উদ্ভিদ্ হইতে জাত, যাহা গাছপালা হইতে জন্মে, ঔদ্ভিদ। উপ; উদ্ভিদ—জন+ড ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভিজ্জা। ২। উদ্ভিদ, গাছপালা। সং; ক্লী।

উদ্ভিজ্জবিদ্যা, উদ্ভিদ্বিদ্যা—যে শাস্ত্রের দ্বারা উদ্ভিদ্বিষয়ক সকল তত্ত্ব জানা যায় (Botany)। মধ্যপদলোপী কর্ম্মধা। সং; স্ত্রী।

উদ্ভিজ্জাণু—দৃষ্টির অগোচর ক্ষুদ্র ক্ষুদ্র উদ্ভিদ। উদ্ভিজ্জের অণু, ৬তৎ। সং; পুং।

উদ্ভিজ্জাশী (-শিন্)—শাকভোজী, তৃণাদিভক্ষক; নিরামিষভোজী। উপ; উদ্ভিদ—অশ্+ণিন্ ক। বিণ; পুং। স্ত্রী উদ্ভিজ্জাশিনী।

উদ্ভিৎ (উদ্ভিদ্), উদ্ভিদ—১। ভূমি ভেদপূর্ব্বক জননশীল, যাহা মৃত্তিকা ভেদ করিয়া জন্মে। উদ্—ভিদ্+কিপ্, ক ক। বিণ; ত্রি। ২। গাছপালা ঘাস প্রভৃতি যে সমস্ত পদার্থ মাটীতে জন্মে। সং; ত্রি।

উদ্ভিদ, উদ্ভিদ—উদ্ভিৎ দেখ।

উদ্ভিদজল—শীতল জলবিশেষ; কোন কোন মরুভূমিতে পান্থপাদপ নামে একপ্রকার বৃক্ষ জন্মে, ঐ বৃক্ষের স্থানবিশেষ কর্ত্তন করিলে একপ্রকার শীতল জল নির্গত হয়, পথিকেরা তাহা পান করিয়া তৃষ্ণা নিবারণ করে, সেই জলকে উদ্ভিদজল বলে। ৬তৎ। সং; ক্লী।

উদ্ভিদভোজী (-ভোজিন্), উদ্ভিদ্ভোজী (-ভোজিন্)—উদ্ভিজ্জভোজনকারী, তৃণভক্ষক, যে গাছপালা ঘাস প্রভৃতি খায়। উপ; উদ্ভিদ বা উদ্ভিদ্ শব্দ—ভুজ+ণিন্ ক। বিণ; পুং। স্ত্রী,—ভোজিনী।

উদ্ভিদবিদ্যা—উদ্ভিজ্জবিদ্যা দেখ।

উদ্ভিদবিবরণ—গাছপালা শাকসব্জির বর্ণনা। ৬তৎ। সং; ক্লী।

উদ্ভিদবৃত্তান্ত—উদ্ভিদ্ বিবরণ (তাহা দেখ)। ৬তৎ। সং; ক্লী।

উদ্ভিন্ন—১। উৎপন্ন; উত্থিত। উদ্—ভিদ (ভেদ করা)+ক্ত ক। ২। দলিত; দ্বিধাকৃত। উদ্—ভিদ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভিন্না।

উদ্ভূত—উৎপন্ন; উন্নত; প্রত্যক্ষযোগ্য। উদ্—ভূ (হওয়া)+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উদ্ভূতরূপ—উৎপন্ন রূপ, চক্ষুর্গোচর রূপ। উদ্ভূত যে রূপ, কর্ম্মধা। সং; ক্লী।

উদ্ভূতি—উন্নতি; উত্তম বিভূতি। উদ্—ভূ+ক্তি ভা। সং; স্ত্রী।

উদ্ভেদ—উৎপত্তি; প্রকাশ; উদ্গম; স্ফুরণ; রোমাঞ্চ। উদ্—ভিদ (ভেদ করা)+ঘঞ্ ভা। সং; পুং।

উদ্ভ্রম—উদ্ভ্রমণ; উদ্বেগ, উৎকণ্ঠা; আকুলতা; উন্মাদ; বুদ্ধিলোপ। উদ্—ভ্রম+অল্ ভা। সং; পুং।

উদ্ভ্রান্ত—ভ্রান্ত; আকুলিত; বিহ্বল, হতবুদ্ধি; ব্যস্ত; আঘূর্ণিত; উচ্ছৃঙ্খল। উদ্—ভ্রম+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উদ্ভ্রান্তা।

উদ্ভ্রান্তহৃদয়—১। আকুলিত চিত্ত, বিহ্বল মনঃ। কর্ম্মধা। সং; ক্লী। ২। আকুলচিত্ত, ব্যাকুলমনাঃ। উদ্ভ্রান্ত হৃদয় যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—হৃদয়া।

উদ্য—নদ। উদ (জল)+য। সং; পুং।

উদ্যত—উদ্যুক্ত, উন্মুখ; প্রবৃত্ত; উত্থিত। উদ্—যম (বিরত হওয়া)+ক্ত ক। বিণ; ত্রি।

উদ্যতদণ্ড—দণ্ডদানে উদ্যত, উদ্দণ্ড, লাঠি তুলিয়া (বা উচাইয়া) আছে এরূপ। উদ্যত দণ্ড যাহার বা যৎকর্ত্তৃক, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—দণ্ডা।

উদ্যতবাহু—১। উদ্ধহস্ত; উত্তোলিত-ভুজ, যে হাত তুলিয়া আছে। উদ্যত বাহু যাহার বা যৎকর্ত্তৃক, বহু। বিণ; ত্রি। ২। উদ্ধগত বা উন্নত ভুজ, উত্তোলিত হস্ত। কর্ম্মধা। সং; পুং।

উদ্যতি—উদ্যম, উদ্যোগ, প্রবৃত্তি। উদ্—যম (বিরত হওয়া)+ক্তি ভা। সং; স্ত্রী।

উদ্যম—উদ্যোগ; উৎসাহ; উত্থান। উদ্—যম (বিরত হওয়া)+অল্ ভা। সং; পুং।

উদ্যমশীল—উৎসাহশীল, উদ্যোগী। উদ্যম শীল যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—শীলা।

উদ্যমশীলতা—উৎসাহশীলতা, উদ্যোগিতা। উদ্যমশীল শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।

উদ্যমী (উদ্যমিন্)—উদ্যোগযুক্ত, চেষ্টাবান্। উদ্—যম+ণিন্ ক, অথবা উদ্যম শব্দ+ইন্ অস্ত্যর্থে। বিণ; পুং। স্ত্রী উদ্যমিনী।

উদ্যান—১। উপবন, বাগান। উদ্—যা (যাওয়া)+অনট্ অধি। ২। নিঃসরণ। উদ্—যা+অনট্ ভা। ৩। আবশ্যকতা, প্রয়োজন। উদ্—যা+অনট্ র্ম্ম। সং; ক্লী।

উদ্যান-কুসুম, -পুষ্প, -প্রসূন—বাগানের ফুল (মেঠো ফুল নহে)। ৬তৎ। সং; ক্লী।

উদ্যানপাল, -পালক—উপবনরক্ষক; বাগানের মালী। ৬তৎ। সং; পুং। স্ত্রী,—লী, -লিকা।

**উদ্যানরক্ষক**—উদ্যানপাল, উপবনপালক ; বাগানের মালী। ৬তৎ। সং ; পু।

**উদ্যান-শোভন**—উপবনের শোভাস্বরূপ, বাগানের সৌন্দর্য্যসাধক। ৬তৎ। বিণ ; ত্রি।

**উদ্যানাধ্যক্ষ**—বাগানের তত্ত্বাবধায়ক। উদ্যানের অধ্যক্ষ, ৬তৎ। সং ; পু।

**উদ্যানোৎসব**—পাঁচজনে মিলিয়া বাগানে যাইয়া আমোদ। উদ্যানে উৎসব, ৭তৎ। সং ; পু।

**উদ্‌যাপন**—ব্রতাদি সমাপন। উদ্‌—ণিজন্ত যা (=যাপি)+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্‌যাপিত**—যাহার উদ্‌যাপন করা হইয়াছে এরূপ, সমাপিত। উদ্‌—ণিজন্ত যা (=যাপি)+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

**উদ্‌যুক্ত**—উদ্যোগবিশিষ্ট, চেষ্টিত ; উদ্যত ; উৎসাহিত। উদ্‌—যুজ+ক্ত ক। বিণ ; ত্রি।

**উদ্যোগ**—উদ্যম ; চেষ্টা ; যত্ন ; উৎসাহ ; আয়োজন। উদ্‌—যুজ+ঘঞ্ ভা। সং ; পু।

**উদ্যোগশীল**—উদ্যোগী, উদ্যম-পরায়ণ। উদ্যোগই শীল যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—শীলা।

**উদ্যোগী** ( উদ্যোগিন্ )—চেষ্টিত, যত্নশীল, উদ্যমপরায়ণ ; উৎসাহী। উদ্যোগ শব্দ+ইন্ অস্ত্যর্থে, বা উদ্‌—যুজ+ঘিনুণ্ ক। বিণ ; পু। স্ত্রী উদ্যোগিনী।

**উদ্যোতকর**—জনৈক পণ্ডিত। ইনি দিঙ্‌নাগকৃত টীকার প্রতিবাদস্বরূপ ন্যায়ের এক টীকা রচনা করেন। কাহারও কাহারও মতে ইনি খৃষ্টীয় ৭ম শতাব্দীতে বর্ত্তমান ছিলেন।

**উদ্রথ**—রথের বা শকটের কীলক ; কুক্কুট। উৎক্রান্ত রথকে, ২তৎ। সং ; পু।

**উদ্রাব**—উচ্চনাদ, চীৎকার। উৎ ( উচ্চ ) যে রাব, প্রাদি। সং ; পু।

**উদ্রিক্ত**—উত্তেজিত ; অতিশয়িত ; স্ফুট। উদ্‌—রিচ ( শূন্য করা )+ক্ত র্ম। বিণ ; ত্রি।

**উদ্রেক**—বৃদ্ধি ; অতিশয় ; উপক্রম ; উদয় ; উত্তেজন। উদ্‌—রিচ ( শূন্য করা )+ঘঞ্ ভা। সং ; পু।

**উদ্রেকা**—মহানিম। উদ্‌—রিচ ( শূন্য করা )+ঘঞ্ ণ+আপ্। সং ; স্ত্রী।

**উদ্বৎসর**—বৎসর, বর্ষ। নিত্য। সং ; পু।

**উদ্বমন**—উদ্গিরণ, বমন, বমি করা। উদ্‌—বম+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বর্ত**—অতিরেক, আধিক্য। উদ্‌—বৃত (থাকা)+অল্ ভা। সং ; পু।

**উদ্বর্তন**—১। চন্দনাদি দ্বারা মলশোধন ; বর্ধণ ; উৎপতন ; উদ্‌লুণ্ঠন। উদ্‌—ণিজন্ত বৃত (=বর্ত্তি)+অনট্ ভা। ২। বিলেপনদ্রব্য। …+অনট্ ণ। সং ; ক্লী।

**উদ্বর্হন**—অন্তর্হাস্য, মনে মনে হাসি। উদ্‌—বর্দ্ধি+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বর্হিত**—উদ্ধৃত ; উত্তোলিত ; উন্মূলিত, উৎপাটিত। উদ্‌—বর্হ+ক্ত র্ম। বিণ ; ত্রি।

**উদ্বহ**—নায়ক ; সন্তান, পুত্র ; বর ; বায়ুবিশেষ। উদ্‌—বহ+অন্ ক। সং ; পু।

**উদ্বহন**—ঊর্দ্ধে বহন ; বিবাহ ; বহন ; উত্তোলন। উদ্‌—বহ+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বহা**—পুত্রী, কন্যা। উদ্‌—বহ+অন্ ক+আপ্। সং ; স্ত্রী।

**উদ্বান**—উদ্বান্ত, বমিত। বিণ ; ত্রি।

**উদ্বান্ত**—১। উদ্গীর্ণ, বমিত, যাহা বমি করা হইয়াছে এরূপ। উদ্‌—বম+ক্ত র্ম। ২। উদ্গত। উদ্‌—বম+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্বান্তা। ৩। মদহীন গজ। সং ; পু।

**উদ্বাসন**—বিসর্জ্জন ; বধ। উদ্‌—ণিজন্ত বস (=বাসি)+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বাস্তু**—১। বাসভূমির সংলগ্ন ভূখণ্ড। দেশজ। সং। ২। বাস্তুশূন্য, বাস্তুত্যাগ করিতে বাধ্য। বিণ। [+ঘঞ্ ভা। সং ; পু।

**উদ্বাহ**—বিবাহ ; বহন। উদ্‌—বহ ( বহন করা )

**উদ্বাহন**—১। দ্বিবার কর্ষণ। উদ্‌—বহ+অনট্ ভা। ২। বিবাহদান। উদ্‌—ণিজন্ত বহ ( বাহি )+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বাহনী**—কপর্দ্দক, বরাটক, কড়ি। উদ্‌—বাহি+অন ণ+ঈপ্। সং ; স্ত্রী।

**উদ্বাহিক**—পরিণয়সম্বন্ধীয়, বৈবাহিক। উদ্বাহ+ইক ইদমর্থে। বিণ ; ত্রি। স্ত্রী,—হিকা।

**উদ্বাহিত**—বিবাহিত। উদ্‌—ণিজন্ত বহ ( বাহি )+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

**উদ্বাহিনী**—১। ঊর্দ্ধে বহনকারিণী, ইত্যাদি। উদ্বাহী দেখ। উদ্বাহিন্+ঈপ্। বিণ ; স্ত্রী। ২। রজ্জু, দড়ি। সং ; স্ত্রী।

**উদ্বাহী** ( উদ্বাহিন্ )—ঊর্দ্ধে বহনকারী ; বহন কর্ত্তা, বাহক ; উত্তোলক ; বিবাহকারী। উদ্‌—বহ+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উদ্বাহিনী।

**উদ্বিগ্ন**—ভীত ; উদ্বেগযুক্ত, উৎকণ্ঠিত, কুণ্ঠিত। উদ্‌—বিজ+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্বিগ্না।

**উদ্বিড়াল**—ভূচর ও জলচর জন্তুবিশেষ, জল মার্জ্জার, ধেড়ে। উদের বিড়াল, ৬তৎ। সং ; পু।

**উদ্বীক্ষণ**—দর্শন ; ঊর্দ্ধদর্শন। উদ্‌—বি—ঈক্ষ (দেখা)+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বীত**—উচ্ছলিত ; উদ্‌গত ; প্লাবিত। উদ্‌—বি—ই (গমন করা)+ক্ত র্ম। বিণ ; ত্রি।

**উদ্বৃত্ত**—১। দুর্বৃত্ত। উদ্ধত বৃত্ত যাহার, বহু। ২। উৎক্ষিপ্ত ; উদ্‌ঘূর্ণিত ; বমিত। উদ্‌—বৃত+ক্ত র্ম। ৩। উত্থিত ; অতিরিক্ত, বাড়তি। উদ্‌—বৃত+ক্ত ক। বিণ ; ত্রি।

**উদ্বেগ**—১। উৎকণ্ঠা ; ভয় ; ত্বরা ; উদ্‌গজন। উদ্‌—বিজ+ঘঞ্ ভা। সং ; পু। ২। গুবাক, গুপারি। সং ; ক্লী। ৩। বেগশূন্য ; বেগহীন। উৎ ( উৎকৃষ্ট বা উদ্‌গত ) বেগ যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উদ্বেগা।

**উদ্বেগী** ( উদ্বেগিন্ )—উদ্বেগযুক্ত, উদ্বিগ্ন, উৎকণ্ঠিত, ব্যাকুল। উদ্বেগ+ইন্ আছে অর্থে। বিণ ; পু। স্ত্রী উদ্বেগিনী।

**উদ্বেজক**—উদ্বেগজনক। উদ্‌—বিজ ( ভয়ে কাঁপা )+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী,—জিকা।

**উদ্বেজন**—উৎকণ্ঠা, ভয়, উদ্বেগ ; কম্পন ; ক্লেশ। উদ্‌—বিজ+অনট্ ভা। সং ; ক্লী।

**উদ্বেজয়িতা** ( —য়িতৃ )—উদ্বেগজনক। উদ্‌—ণিজন্ত বিজ ( বেজি)+তৃন্ ক। বিণ ; পু। স্ত্রী উদ্বেজয়িত্রী।

**উদ্বেজিত**—ভয়প্রাপিত ; ক্লেশিত ; উদ্‌ব্যস্ত। উদ্‌—ণিজন্ত বিজ+ক্ত র্ম। বিণ ; ত্রি।

**উদ্বেল**—কূলাতিক্রান্ত ; সীমাতিক্রান্ত ; উচ্ছলিত। বেলাকে উৎক্রান্ত,২তৎ। বিণ ; ত্রি।

**উদ্বেলিত**—উদ্বেল (তাহা দেখ)। পদটি ব্যাকরণ মতে অশুদ্ধ হইলেও বঙ্গভাষায় বহুল প্রচলিত হইয়াছে, সুতরাং আর অশুদ্ধ বলা চলে না। বিণ।

**উদ্বেষ্ট**—১। অবরোধ ; আক্রমণ। উদ্‌—বেষ্ট+অল্ ভা। সং ; পু। ২। বেষ্টক।… +অন্ ক। বিণ ; ত্রি। স্ত্রী উদ্বেষ্টা।

**উদ্বেষ্টন**—১। উষ্ণীষ। উদ্‌—বেষ্ট+অনট্ ণ। ২। আবরণ ; বন্ধন ; বন্ধনমোচন। উদ্‌—বেষ্ট+অনট্ ভা। সং ; ক্লী। ৩। বেষ্টনরহিত ; বন্ধনমুক্ত। বিণ ; ত্রি।

**উদ্বোঢ়া** (উদ্বোঢ়্)—বিবাহকারী, বিবাহের বর। উদ্‌—বহ্+তৃন্ ক। বিণ বা সং ; পু।

**উধঃ** ( উধস্ )—গোস্তন, গরুর পালান। বহ+অস্ ক, যে দুগ্ধ বহন করে। সং ; ক্লী।

**উধাও**—১। উদ্ধমুখে ধাবিত ; অদৃশ্য ; ঊর্দ্ধে উঠিয়া অদৃশ্য। দেশজ। বিণ। ২। ঊর্দ্ধগমন ; পলায়ন,অনুসরণ। প্রা,ক। সং।

**উধার**—১। উদ্ধার। সং। ২। উদ্ধার কর। ক্রি। প্রা, ক। ৩। ধার, কর্জ্জ, দেনা। হিন্দী। সং।

**উধারা**—উদ্ধারা, উদ্ধার করা। ক্রি। প্রা, ক।

**উধুনালা**—উদয়নালা দেখ।

**উধো**—উদো (তাহা দেখ)।

**উন**—উন (তাহা দেখ)। [সং।

**উনন, উনুন**—রন্ধনচুল্লী, চুলা, আকা। গ্রাম্য।

**উনমত, উনমতি**—উন্মত্ত, পাগল, জ্ঞানহীন, অজ্ঞান। প্রা, ক।

**উনমাতই**—উন্মাদ করিয়া। প্রা, ক।

**উনান**—১। উনন, চুল্লী, আকা। সং। ২। চুয়ান, গলান। দেশজ। ক্রি।

**উনি**—ঐ বা সেই ব্যক্তি, সম্মুখস্থ জন ; পতি, ভর্ত্তা। দেশজ। সর্ব্ব।

**উনু**—নূন, অল্প, কম। উন শব্দের অপভ্রংশ।

**উনুন**—উনন দেখ।

**উনুয়ান**—উনান ; চুয়ান, ক্ষরিত হওয়া, ধীরে ধীরে উদ্গত হওয়া। ক্রি। প্রা, ক।

উন্দর, উন্দুর—মূষিক, ইঁদুর। উন্দ (আর্দ্র হওয়া)+অর, উর ক। সং ; পু বা স্ত্রী।

উন্দুর, উন্দূর—মূষিক, ইঁদুর। উন্দ+উর, উর ক। সং ; পু। স্ত্রী উন্দুরী, উন্দূরী।

উন্দুর—উন্দর দেখ।

উন্দূর—উন্দুর দেখ। [পু বা স্ত্রী।

উন্দুরু—উন্দুর, মূষিক। উন্দ+উরু ক। সং ;

উন্ন—ক্লিন্ন, আর্দ্র ; সদয়, দয়ালু। উন্দ+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উন্না।

উন্নত—উচ্ছ্রিত, উচ্চ ; গৌরবান্বিত ; স্ফীত। উদ্—নম+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

উন্নতচিত্ত—উদারহৃদয়, মহাশয়। উন্নত চিত্ত যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—চিত্তা।

উন্নতচেতাঃ (—চেতস্)—উন্নতমনাঃ, উদারহৃদয়। বহু। বিণ ; পু বা স্ত্রী।

উন্নতনাভি—১। উন্নত নাভি, উঁচু নাই, গোঁড়। কর্ম্মধা। সং ; পু বা স্ত্রী। ২। উন্নত নাভিবিশিষ্ট, গোঁড়যুক্ত ; স্থূলোদর, ভুঁড়ে। উন্নত নাভি যাহার, বহু। বিণ ; ত্রি।

উন্নতশীর্ষ—উচ্চশিরাঃ, উচ্চমস্তক ; যশঃ প্রভৃতি নিবন্ধন সম্ভ্রমশালী। উন্নত শীর্ষ যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উন্নতশীর্ষা।

উন্নতহৃদয়—১। উচ্চ অন্তঃকরণ, মহৎ মন, প্রশস্ত চিত্ত। কর্ম্মধা। সং ; ক্লী। ২। উচ্চমনাঃ, মহাত্মা, যাহার হৃদয় (মনঃ) উন্নত। বহু। বিণ ; ত্রি। স্ত্রী উন্নতহৃদয়া।

উন্নতানত—বন্ধুর, উচ্চনীচ। যে উন্নত সেই আনত, কর্ম্মধা। বিণ ; ত্রি। স্ত্রী,—নতা।

উন্নতি—উচ্ছ্রায়, উচ্চতা ; বৃদ্ধি ; সমৃদ্ধি ; শ্রীবৃদ্ধি ; উদয় ; ঔদ্ধত্য ; গরুড়পত্নী। উদ্-নম+ক্তি ভা। সং ; স্ত্রী।

উন্নতিশীল—যাহার ক্রমশঃই উন্নতি হইতেছে। উন্নতিই শীল যাহার, বহু ; কিংবা উন্নতি+শীল আছে অর্থে। বিণ ; ত্রি। স্ত্রী,—শীলা।

উন্নতিসাধক—শ্রীবৃদ্ধিসম্পাদক। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী উন্নতিসাধিকা।

উন্নতিসাধন—শ্রীবৃদ্ধিসম্পাদন, উৎকর্ষবিধান। ৬তৎ। সং ; ক্লী।

উন্নদ্ধ—উদ্বদ্ধ, ঊর্দ্ধে সংযত ; স্ফীত ; উৎকট ; বন্ধনমুক্ত, উন্মোচিত ; খুলা। উদ্—নহ (বাঁধা)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উন্নদ্ধা।

উন্নমন—উত্থাপন, উত্তোলন। উদ্—ণিজন্ত নম (=নমি)+অনট্ ভা। সং ; ক্লী।

উন্নমিত—ঊর্দ্ধীকৃত ; উত্তোলিত। উদ্—ণিজন্ত নম (=নমি)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উন্নম্র—উন্নত, উচ্চ। উদ্—নম+র ক। বিণ ; ত্রি। স্ত্রী উন্নম্রা।

উন্নয়, উন্নায়—১। উন্নতি ; উত্থান ; সাদৃশ্য। উদ্—নী+অল্, ঘঞ্ ভা। ২। উত্তোলন। উদ্—ণিজন্ত নী+অল্ ঘঞ্ ভা। সং ; পু।

উন্নয়ন—ঊর্দ্ধে নয়ন ; উত্তোলন ; উন্নতি ; উন্নতিপ্রাপণ ; অনুমান ; বিতর্ক। উদ্—নী+অনট্ ভা। সং ; ক্লী।

উন্নস—উন্নত নাসিকাবিশিষ্ট। উন্নতা নাসা যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উন্নসা।

উন্নাদ—উচ্চ ধ্বনি ; বিকট শব্দ। উদ্—নদ (শব্দ করা)+ঘঞ্ ভা। সং ; পু।

উন্নায়—উন্নয় দেখ।

উন্নায়ক—ঊর্দ্ধে নয়নকর্ত্তা, যে উপর দিকে লইয়া যায় ; উত্তোলক, যে তুলে ; উত্থাপক, যে উঠায় বা খাড়া করে। উদ্—নী+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী উন্নায়িকা।

উন্নিদ্র—নিদ্রাহীন। উদ্গতা নিদ্রা যাহা হইতে, বহু। বিণ ; ত্রি। স্ত্রী উন্নিদ্রা।

উন্নিদ্রা—১। নিদ্রাহীনা। উন্নিদ্র দেখ ; বহু। বিণ ; স্ত্রী। ২। নিদ্রাহীনতা, নিদ্রার অভাব বা ব্যাঘাত, ঘুম না আসা। সং ; স্ত্রী। ক, প্র।

উন্নীত—ঊর্দ্ধে নীত ; উন্নতিপ্রাপিত ; বিতর্কিত ; অনুমিত। উদ্—নী (লইয়া যাওয়া)+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উন্নীতা।

উন্নেতা (উন্নেতৃ)—উন্নায়ক (সকল অর্থে) ; উন্নতিসাধক, শ্রীবৃদ্ধিসম্পাদক, পরিবর্দ্ধক। উদ্—নী+তৃন্ ক। বিণ ; পু। স্ত্রী উন্নেত্রী।

উন্মগ্ন—জলাদি হইতে উত্থিত। উদ্—মস্জ (মগ্ন হওয়া)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উন্মগ্না।

উন্মজ্জক—১। উন্মজ্জনকারী, যে জলাদি হইতে উত্থিত হয়। উদ্—মস্জ+ণক ক। বিণ ; ত্রি। ২। আকণ্ঠ জলমগ্ন হইয়া তপস্যাকারী ব্যক্তি। সং ; পু।

উন্মজ্জন—জলাদির মধ্য হইতে উত্থান, ভাসা। উদ্—মস্জ+অনট্ ভা। সং ; ক্লী।

উন্মত্ত—১। উন্মাদগ্রস্ত, ক্ষিপ্ত, পাগল ; বাহ্যজ্ঞানশূন্য ; মাতাল। উদ্—মদ+ক্ত ক। বিণ ; ত্রি। ২। ধুস্তূর, ধুতুরা, মুচুকুন্দ বৃক্ষ। উদ্—মদ+ক্ত ণ। সং ; পু।

উন্মত্ততা—রোগবিশেষ, উন্মাদ, বাতুলতা, ক্ষিপ্ততা, পাগলামি। উন্মত্ত শব্দ+তা ভাবে। সং ; স্ত্রী।

উন্মত্তপ্রলাপ—বাতুলের অসংলগ্ন বাক্য, পাগলের (বা পাগলের মত) আবল তাবল বকা। ৬তৎ। সং ; পু।

উন্মত্তপ্রায়—বাতুলতুল্য, ক্ষিপ্তবৎ, পাগলের মত। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী উন্মত্তপ্রায়া।

উন্মত্তবৎ—উন্মত্তপ্রায়, বাতুলতুল্য, ক্ষিপ্তসদৃশ, পাগলের মত। উন্মত্ত+বৎ তুল্যার্থে। বা।

উন্মথন—অতিমন্থন, আলোড়ন ; হনন, বধসাধন, নাশন। উদ্—মন্থ্+অনট্ ভা। সং ; ক্লী।

উন্মদ—১। উন্মাদগ্রস্ত, পাগল। উদ্—মদ (মত্ত হওয়া)+অন্ ক। বিণ ; ত্রি। ২। উন্মাদ। উদ্—মদ+অল্ ভা। সং ; পু।

উন্মদিষ্ণু—উন্মাদযুক্ত, পাগল, মত্ত, মাতাল। উদ্—মদ(মত্ত হওয়া)+ইষ্ণু ক। বিণ ; ত্রি।

উন্মনাঃ (উন্মনস্)—উৎকণ্ঠিত ; ব্যাকুল ; উৎসুক, অন্যমনস্ক। উৎকণ্ঠিত হইয়াছে মনঃ যাহার, বহু। বিণ ; পু বা স্ত্রী।

উন্মন্থ—আলোড়ন, আন্দোলন, আবর্ত্তন, ঘাঁটা বা ঘোঁটা ; বধ, মারণ। উদ্—মন্থ+অল্ ভা। সং ; পু।

উন্মন্থন—আলোড়ন, মওয়া ; আবর্ত্তন, ঘাঁটা বা ঘোঁটা, নাড়া ; মারণ, বধ, বিনাশ। উদ্—মন্থ+অনট্ ভা। সং ; ক্লী।

উন্মাথ—১। মারণ, বধ, বিনাশ। উদ্—মথ+ঘঞ্ ভা। ২। নাশক, ঘাতক ; বাগুরা, জাল, ফাঁদ। ... +ণ ক। সং ; পু।

উন্মাদ—১। চিত্তবিভ্রম, বায়ুরোগবিশেষ, বাতুলতা। উদ্—মদ+ঘঞ্ ভা। সং ; পু। ২। উন্মত্ত, ক্ষিপ্ত, বাতুল, পাগল। উন্মাদ শব্দ+অ অস্ত্যর্থে। বিণ ; ত্রি। স্ত্রী,—দা।

উন্মাদক—উন্মাদজনক, উন্মত্ততাকারক। উদ্—ণিজন্ত মদ (=মাদি)+ণক ক। বিণ ; ত্রি।

উন্মাদকর—যাহাতে জীবজন্তুদিগকে পাগল করে, উন্মাদজনক, উন্মাদক ; মত্ততাজনক, মাদক। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—করী।

উন্মাদগ্রস্ত—উন্মত্ত, পাগল, বাতুল, ক্ষিপ্ত। ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী উন্মাদগ্রস্তা।

উন্মাদন—১। উন্মত্তকরণ, পাগল করা। উদ্—ণিজন্ত মদ (=মাদি)+অনট্ ভা। সং ; ক্লী। ২। কন্দর্পের বাণবিশেষ। ...+অন ক। সং ; পু।

উন্মাদনা—উন্মাদন, উন্মাদক, প্রবল উত্তেজনা। উদ্—মাদি+অন্ ভা+আপ্। সং ; স্ত্রী।

উন্মাদপ্রলাপ—উন্মত্তাবস্থায় কথিত অসংবদ্ধ বাক্য, পাগলের আবল তাবল বকা। মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

উন্মাদপ্রায়—উন্মত্তপ্রায়। ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী উন্মাদপ্রায়া। [বা।

উন্মাদবৎ—উন্মত্তবৎ। উন্মাদ+বৎ তুল্যার্থে।

উন্মাদবান্ (—বৎ)—উন্মাদগ্রস্ত, ক্ষিপ্ত। উন্মাদ+বতু অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী,—বতী।

উন্মাদিত—যাহাকে উন্মত্ত করা হইয়াছে এরূপ। উদ্—ণিজন্ত মদ+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

উন্মাদিনী—উন্মাদযুক্তা, উন্মত্তা, ক্ষিপ্তা ; উন্মাদিকা। উন্মাদী দেখ। বিণ ; স্ত্রী।

উন্মাদী (উন্মাদিন্)—১। উন্মাদযুক্ত, উন্মত্ত। উন্মাদ শব্দ+ইন্ অস্ত্যর্থে। ২। উন্মাদক, উন্মাদজনক, মত্ততাকারক। উদ্—মাদি+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উন্মাদিনী।

উন্মান—দ্রোণপরিমাণ। উদ্—মা+অনট্ ভা। সং ; ক্লী।

উন্মার্গ—১। উৎপথ, কুপথ। উৎকৃষ্ট মার্গ,

প্রাদি। সং; পু। ২। কুপথগামী। উৎসৃষ্ট হইয়াছে মার্গ যৎকর্তৃক, বহু। বিণ; ত্রি।

**উন্মার্গগামী** (–গামিন্)—কুপথগামী, ভ্রষ্টাচার, অসৎপথাবলম্বী। উপ; উন্মার্গ–গম+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী উন্মার্গগামিনী।

**উন্মিত**—পরিমিত, যাহা মাপ করা হইয়াছে। উদ্–মা+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,–তা।

**উন্মিষিত**—১। বিকশিত, প্রফুল্ল। উদ্–মিষ+ক্ত ক। বিণ; ত্রি। ২। উন্মীলন, প্রস্ফুটন। উদ্–মিষ+ক্ত ভা। সং; ক্লী।

**উন্মিষিতযৌবন**—১। নববিকশিত যৌবন বা যুবাভাব, নবোন্মীলিত তরুণ অবস্থা। কর্ম্মধা। সং; ক্লী। ২। বিকশিতযৌবন, নবোন্মীলিততারুণ্য, যাহার যৌবন কেবল প্রকাশিত হইয়াছে। উন্মিষিত যৌবন যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,–যৌবনা।

**উন্মীলন**—উন্মেষ, বিকাশ; (চক্ষু) খোলা। উদ্–মীল+অনট্ ভা। সং; ক্লী।

**উন্মীলিত**—বিকশিত, উন্মিষিত; প্রকাশিত; খোলা হইয়াছে এরূপ (চক্ষু)। উদ্–মীল+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উন্মীলিতা।

**উন্মুক্ত**—মুক্ত, খোলা হইয়াছে এরূপ। উদ্–মুচ (মোচন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

**উন্মুখ**—ঊর্দ্ধমুখ; উৎসুক; উদ্যুক্ত, উদ্যত। উত্থিত মুখ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উন্মুখা, উন্মুখী।

**উন্মুদ্র**—মুদ্রারহিত, উন্মুক্ত; বিকশিত, প্রফুল্ল, প্রস্ফুটিত। উৎক্রান্তা মুদ্রা যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উন্মুদ্রা।

**উন্মূলক**—উন্মূলনকর্ত্তা, উন্মূলয়িতা, উৎপাটক। উদ্–মূল+ণক ক। বিণ; ত্রি।

**উন্মূলন**—উৎপাটন, উপাড়িয়া ফেলা; সমূলে বিনাশন। উদ্–মূল (রোপণ করা)+অনট্ ভা। সং; ক্লী।

**উন্মূলয়িতা** (–য়িতৃ)—উন্মূলনকর্ত্তা, উন্মূলক, উৎপাটক। উদ্–মূল+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উন্মূলয়িত্রী।

**উন্মূলিত**—উৎপাটিত; সমূলে বিনাশিত। উদ্–মূল (রোপণ করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

**উন্মেষ**—উন্মীলন, বিকাশ; প্রকাশ, উদয়। উদ–মিষ+অল্ ভা। সং; পু।

**উন্মোচন**—মোচন, উদ্ঘাটন, খুলা; বন্ধনমুক্ত করণ; ছিনিয়া লওয়া। উদ্–মুচ (মোচন করা)+অনট্ ভা। সং; ক্লী।

**উন্মোচিত**—যাহা মোচন করা হইয়াছে। উদ্–ণিজন্ত মুচ (=মোচি)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

**উপ**—আধিক্য; হীনতা; সামীপ্য, আসন্নতা; সামর্থ্য; ভূষণ; সাদৃশ্য; আরম্ভ; দোষাখ্যান; দান; মারণ; ইচ্ছা; ব্যাপ্তি; আশ্চর্য্যকরণ; পূজা; উদ্যোগ; নিদর্শন; তিরস্কার; আনুকূল্য। বপ (বপন করা) +ক ক। ব্য; উপসর্গ।

উপকণ্ঠ—১। সমীপ, নিকট। কণ্ঠকে উপগত, ক্রান্তাদ্যর্থে ২তৎ। বিণ; ত্রি। স্ত্রী উপকণ্ঠা। ২। গ্রামান্ত; অশ্বগতিবিশেষ। সং; ক্লী। ৩। কণ্ঠসমীপে। অব্যয়ী। ব্য।

উপকণ্ঠবাসী (–বাসিন্)—নিকটবাসী, নিকটে যে বাস করে। উপ; উপকণ্ঠ–বস+ণিন্ ক। বিন; পু। স্ত্রী উপকণ্ঠবাসিনী।

উপকণ্ঠীয়—উপকণ্ঠসম্বন্ধীয়, গ্রামান্তীয়; সমীপস্থ, নিকট। উপকণ্ঠ+ঈয় ইদমর্থে। বিণ; ত্রি। স্ত্রী,–কণ্ঠীয়া।

উপকথা—কল্পিত গল্প; উপন্যাস; আখ্যায়িকা। নিত্য। সং; স্ত্রী।

উপকরণ—১। সামগ্রী, অঙ্গদ্রব্য, কোনও কার্য্যে যে দ্রব্যটি নিতান্ত প্রয়োজনীয়—যেমন, আহারে ব্যঞ্জনাদি, পূজায় পুষ্পাদি; ছত্র চামরাদি রাজচিহ্ন; পরিচ্ছদ। উপ–কৃ (করা)+অনট্ ণ। ২। উপকার। উপ–কৃ+অনট্ ভা। সং; ক্লী।

উপকর্ত্তা (–কর্ত্তৃ)—উপকারী, হিতকারক। উপ–কৃ+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপকর্ত্রী।

উপকার—১। উপকৃতি, হিত, ইষ্ট, মঙ্গল; সাহায্য, আনুকূল্য; অনুগ্রহ; উপকরণ। উপ–কৃ (করা)+ঘঞ্ ভা। ২। বিকীর্ণ কুসুমাদি। উপ–কৃ (ছড়ান)+ঘঞ্ ম্ম। সং; পু।

উপকারক—উপকারকর্ত্তা, হিতকারী বা হিতকর, মঙ্গলজনক। উপ–কৃ (করা)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপকারিকা।

উপকারকতা—উপকারিতা। উপকারক শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।

উপকারপরায়ণ—অন্যের ইষ্টসাধনে একাগ্র অনুরক্ত, পরহিতব্রত, উপচিকীর্ষু। উপকারই পর (প্রধান) অয়ন (অবলম্বন) যাহার, বহু। বিণ; ত্রি।

উপকারিকা—১। উপকারকর্ত্রী। উপকারক দেখ। বিণ; স্ত্রী। ২। রাজবাটী; রাজবাসযোগ্য পটমণ্ডপাদি; ধান্যাগার, ধানের মরাই; পিষ্টকবিশেষ। সং; স্ত্রী।

উপকারিণী—উপকারকর্ত্রী। উপকারী (১) দেখ। উপকারিন্+ঈপ্। বিণ; স্ত্রী।

উপকারিতা—উপকারকতা, হিতকরত্ব। উপকারিন্+তা ভাবার্থে। সং; স্ত্রী।

উপকারী (–কারিন্)—উপকারক, হিতকারী, আনুকূল্যকারী, ইষ্টসাধক, হিতকর। উপ–কৃ (করা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী। উপকারিণী।

উপকারী—উপকারিকা; রাজভবন, প্রাসাদ। উপ–কৃ+ঘণ্ ক+ঈপ্। সং; স্ত্রী।

উপকার্য্য—উপকারসাধ্য, উপকারযোগ্য, যাহার উপকার কারক হইবে বা করা উচিত। উপ–কৃ+ঘ্যণ্ র্ম্ম। বিণ; ত্রি।

উপকার্য্যা—১। উপকারসাধ্যা, ইত্যাদি। উপকার্য্য দেখ। বিণ; স্ত্রী। ২। উপকারিকা; রাজভবন, প্রাসাদ; ধান্যাগার, ধানের মরাই। সং; স্ত্রী।

উপকীচক—বিরাটরাজের শ্যালক, কীচকের অনুজ। কীচক দেখ। সং; পু।

উপকুম্ভ—কুম্ভসমীপ; নিকট। কুম্ভের সমীপ, অব্যয়ী। ব্য বা সং; ক্লী।

উপকূপ জলাশয়—পশুগণের জলপানার্থে কূপসমীপস্থ বাঁধান চৌবাচ্চা। কূপের সমীপ উপকূপ (অব্যয়ী), তাহাতে যে জলাশয়, ৭তৎ। সং; পু।

উপকূল—বেলাভূমি, সমুদ্র ও নদ্যাদির তীরবর্ত্তী ভূভাগ। কূলের সমীপ, অব্যয়ীভাব। সং; ক্লী।

উপকৃত—১। যাহার উপকার করা হইয়াছে এরূপ, কৃতোপকার; অনুগৃহীত। উপ–কৃ (করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উপকৃতা। ২। উপকার। উপ–কৃ+ক্ত ভা। সং; ক্লী। [ভা। সং; স্ত্রী।

উপকৃতি—উপকার। উপ–কৃ (করা)+ক্তি

উপক্লৃপ্ত—১। উপক্লৃপ্ত; উৎকৃষ্ট; রচিত। উপ–কৢপ্+ক্ত র্ম্ম। ২। সমর্থ; অনুরক্ত।... +ক্ত ক। বিণ; ত্রি।

উপকেশ—কৃত্রিম কেশ, পরচুলা। কেশের সদৃশ, অব্যয়ী। সং; ক্লী।

উপক্রন্তা (–ক্রন্তৃ)—উপক্রমকর্ত্তা, আরম্ভকারী। উপ–ক্রম+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপক্রন্ত্রী।

উপক্রম—আরম্ভ; উদ্যম, উদ্যোগ; সম্যক্ বিবেচনাপূর্ব্বক আরম্ভ; উপায়; ধর্ম্মাদি দ্বারা ভৃত্যপরীক্ষা; বশীকরণ; চিকিৎসা। উপ–ক্রম+অল্ ভা। সং; পু।

উপক্রমণিকা—ভূমিকা, অনুক্রমণিকা, প্রথম সূত্রপাত, পরে বাহুল্য রূপে যে বিষয়ের বর্ণনা করা হইবে, সংক্ষেপে তাহার পূর্ব্বাভাস (Introduction)। উপ–ক্রম+অনট্ ভা (=উপক্রমণ)+ক স্বার্থে+আপ্। সং; স্ত্রী।

উপক্রমণীয়—যাহা উপক্রম বা আরম্ভ করিতে হইবে এরূপ। উপ–ক্রম (আরম্ভ করা)+অনীয় র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উপক্রমণীয়া।

উপক্রান্ত—১। যাহার উপক্রম করা হইয়াছে এরূপ, আরব্ধ। উপ–ক্রম+ক্ত র্ম্ম। ২। উদ্যত, উদ্যুক্ত, উদ্যোগী। উপ–ক্রম+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,–ক্রান্তা।

উপক্রিয়া—উপকৃতি, উপকার। উপ–কৃ (করা) +শ ভা+আপ্। সং; স্ত্রী।

**উপক্রোশ**—১। অপবাদ, নিন্দা। উপ–ক্রুশ

+অল্ ভা। সং; পু। ২। উপগতক্রোশ, আসন্নক্রোশ। উপাগত ক্রোশ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী উপক্রোশা।

উপক্রোষ্টা (—ক্রোষ্টৃ)—১। অপবাদক, নিন্দক। উপ—ক্রুশ+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপক্রোষ্ট্রী। ২। রাসভ, গর্দ্দভ। সং; পু।

উপক্বণ—প্রক্বণ, বীণাধ্বনি। উপ—ক্বণ+অল্ ভা। সং; পু।

উপক্ষয়—ক্ষয়, অপচয়, হানি। উপ—ক্ষি (ক্ষয় পাওয়া)+অল্ ভা। সং; পু।

উপক্ষীণ—অপচয়প্রাপ্ত, ক্ষয়প্রাপ্ত, হানিগ্রস্ত। উপ—ক্ষি+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,—ক্ষীণা।

উপক্ষেপ—প্রক্ষেপ; উল্লেখ; প্রস্তাব; আক্ষেপ, মনঃক্ষোভ। উপ—ক্ষিপ্+অল্ ভা। সং; পু।

উপক্ষেপণ—শূদ্রস্বামিক অপক্ব দ্রব্য ব্রাহ্মণ-গৃহে পাকার্থ অর্পণ। উপ—ক্ষিপ্+অনট্ ভা। সং; ক্লী।

উপক্ষেপণধর্ম্ম—ব্রাহ্মণালয়ে পাকের নিমিত্ত শূদ্র-স্বামিক অপক্ব খাদ্যদ্রব্য অর্পণ। সং; পু।

উপগত—১। স্বীকৃত, অঙ্গীকৃত; প্রাপ্ত; জ্ঞাত। উপ—গম+ক্ত র্ম্ম। ২। উপস্থিত; নিকটে গত, সন্নিহিত; আসক্ত, অনুরক্ত।…+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উপগতা। ৩। স্বীকারপত্র, রসিদ।…+ক্ত ণ। সং; ক্লী।

উপগম—প্রাপ্তি; জ্ঞান; স্বীকার, অঙ্গীকার; উপস্থিতি; নিকটে গমন; আসক্তি, অনু-রক্তি। উপ—গম+অল্ ভা। সং; পু।

উপগিরি—১। গিরিসমীপ, পাহাড়ের নিকট। গিরির সমীপে, অব্যয়ী। সং; ক্লী। ২। ক্ষুদ্রগিরি, ছোট পাহাড়; কৃত্রিম পাহাড়। গিরির সদৃশ, নিত্য। সং; পু।

উপগীত—গীত, কীর্ত্তিত। উপ—গৈ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী উপগীতা।

উপগীতি—ছন্দোবিশেষ, আর্য্যাচ্ছন্দের প্রকার-বিশেষ। ছন্দঃ দেখ। সং; স্ত্রী।

উপগুপ্ত—একজন বৌদ্ধ সিদ্ধপুরুষ, বুদ্ধ-নির্ব্বাণের শতবর্ষ পরে কালাশোকের সময়ে বিদ্যমান ছিলেন। ইনি জাতিতে শূদ্র, সপ্ত-দশবর্ষ বয়ঃক্রম কালে সন্ন্যাস গ্রহণ করেন। কথিত আছে যে, ইনি যোগবলে সমাধি-কালে বুদ্ধদেবের দর্শন লাভ করিয়াছিলেন। মথুরাতে ইনি প্রায় ১৮ লক্ষ লোককে বৌদ্ধধর্ম্মে দীক্ষিত করেন। সং; পু।

উপগুরু—প্রতিনিধি গুরু; গৌণ বা পরোক্ষ গুরু; গুরুতুল্য বা গুরুস্থানীয় ব্যক্তি। গুরুর সদৃশ, নিত্য। সং; পু।

উপগূঢ়—গূঢ়, গুপ্ত, প্রচ্ছন্ন, লুক্কায়িত; আলি-ঙ্গিত। উপ—গুহ+ক্ত। বিণ; ত্রি।

উপগূহন—আলিঙ্গন; বিস্ময়, আশ্চর্য্যবোধ। উপ—গুহ+অনট্ ভা। সং; ক্লী।

উপগ্রহ—১। রোধ, কারাবন্ধন; অনুরোধ; প্রার্থনা; আনুকূল্য। উপ—গ্রহ (গ্রহণ করা)+অল্ ভা। ২। অনুষঙ্গী গ্রহ, প্রধান গ্রহের সহিত সম্পৃক্ত অপেক্ষাকৃত ক্ষুদ্র গ্রহ,—যেমন পৃথিবী গ্রহের উপগ্রহ চন্দ্র। সং; পু। উপ (অর্থাৎ হীন) যে গ্রহ, নিত্য। ২। কারারুদ্ধ। উপ—গ্রহ+অল্ র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—গ্রহা।

উপগ্রহণ—সংস্কারপূর্ব্বক বেদপাঠ। উপ—গ্রহ (গ্রহণ করা)+অনট্ ভা। সং; ক্লী।

উপগ্রাহ্য—উপহার, উপঢৌকন, ভেট, ডালি, নজর। উপ—গ্রহ+ঘ্যণ্ র্ম্ম। সং; পু।

উপঘাত—আঘাত; ক্ষতি; বিকলতা; বিকৃতি; রোগ। উপ—হন+ঘঞ্ ভা। সং; পু।

উপঘাতক—উপঘাতকর্ত্তা, আঘাতকারী; বিনাশক; অনিষ্টকারক; পীড়ক। উপ—হন+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপঘাতিকা।

উপঘ্ন—নিকটাশ্রয়; সমীপস্থ সাহায্য; অব-লম্বন। উপ—হন+টক্। সং; পু।

উপচক্ষুঃ (—চক্ষুস্)—উপনেত্র, দিব্যনেত্র, চসমা। চক্ষুর সদৃশ, নিত্য। সং; ক্লী।

উপচয়—বৃদ্ধি; পুষ্টি; উন্নতি; সংগ্রহ; সমূহ; (জ্যোতিষে) লগ্নের ৩য়, ৬ষ্ঠ, ১০ম ও ১১শ স্থান। উপ—চি। অল্ ভা। সং; পু।

উপচর—১। চরের সমীপ, দূতের নিকট। অব্যয়ী। ব্য বা সং; ক্লী। ২। উন্নতি, বৃদ্ধি; পুষ্টি; সমূহ। উপ—চর+অল্ ভা। সং; পু। ৩। জ্যোতিষশাস্ত্রে লগ্নের ৩য়, ৬ষ্ঠ, ১০ম ও একাদশ স্থান। উপ—চর+অল্ অধি। সং; পু।

উপচরিত—সেবিত; আরাধিত; লক্ষণা দ্বারা বোধিত। উপ—চর (গমন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

উপচর্য্যা—পরিচর্য্যা, সেবা; চিকিৎসা। উপ—চর+ক্যপ্ ভা+আপ্। সং; স্ত্রী।

উপচা, উপচান—উচ্ছ্বসিত বা উচ্ছলিত হওয়া, ফাঁপিয়া উঠা বা পড়া, উথলান; উদ্বেল হওয়া; অতিরিক্ত হওয়া। দেশজ। ক্রি।

উপচায্য—মন্ত্রসংস্কৃত অগ্নি, যজ্ঞাগ্নি। উপ—চি (চয়ন করা)+ঘ্যণ্ র্ম্ম। সং; পু।

উপচার—সেবা; চিকিৎসা; উপকরণ; সজ্জা; উৎকোচ, ঘুষ; ব্যবহার; লক্ষণা দ্বারা অর্থবোধ। উপ—চর+ঘঞ্ ভা। সং; পু।

উপচায্য—পরিচর্য্যা, সেবা; চিকিৎসা। উপ—চর+ঘ্যণ্ ভা। সং; পু।

উপচিকীর্ষা—উপকার করিবার ইচ্ছা, পরোপ-কারপ্রবৃত্তি; দুঃখীর দুঃখ বিমোচনের প্রবৃত্তি। উপ—সনন্ত কৃ (=চিকীর্ষ)+অ ভা+আপ্। সং; স্ত্রী।

উপচিকীর্ষু—পরের উপকার করিতে অভিলাষী, পরহিতাকাঙ্ক্ষী। উপ—সনন্ত কৃ (=চিকীর্ষ)+উ ক। বিণ; ত্রি।

উপচিত—পুষ্ট; সঞ্চিত; রচিত; প্রবৃদ্ধ। উপ—চি (চয়ন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

উপচীয়মান—বর্দ্ধমান, বর্দ্ধনশীল; সঞ্চীয়মান; সঞ্চয় হইতেছে এরূপ। উপ—চি (চয়ন করা)+শান কর্ম্ম-কর্ত্তৃবাচ্যে অথবা কর্ম্ম-বাচ্যে। বিণ; ত্রি। স্ত্রী,—মানা।

উপচ্ছন্দ—যাচ্ঞা, প্রার্থনা; অনুরোধ; মন্ত্রণা-দান, পরামর্শ দেওয়া, ফুসলান। উপ—ছন্দ+অল্ ভা। সং; পু।

উপচ্ছায়া—অপচ্ছায়া, আবছায়া। উপগম্যা (অস্পষ্টতা হেতু সাক্ষাৎ অদর্শনীয়া) ছায়া, নিত্য। সং; স্ত্রী।

উপজ—১। পরে জাত, অনুজ, কনিষ্ঠ। উপ—জন+ড ক। বিণ; পু। ২। কনিষ্ঠ ভ্রাতা। সং; পু। স্ত্রী উপজা।

উপজনন—১। উৎপত্তি, উদ্ভব। উপ—জন+অনট্ ভা। ২। উৎপাদন। উপ ণিজন্ত জন (=জনি)+অনট্ ভা। সং; ক্লী।

উপজয়, উপজয়ে—জন্মে; ঘটে; উদিত বা উদিত হয়; উপস্থিত হয় বা করে। ক্রি। ক, প্র।

উপজল—উদিত বা আবির্ভূত হইল; উপস্থিত হইল, জন্মিল, ঘটিল; বোধ হইল,; মনে হইল। ক্রি। প্রা, ক। [২তৎ। সং; স্ত্রী।

উপজলা—জলময়া ভূমি। উপগতা জলকে,

উপজল্পী (—জল্পিন্)—অযাচিতভাবে জল্পনা-কারী। উপ—জল্প+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী উপজল্পিনী।

উপজা—১। অনুজা। উপজ দেখ। বিণ; স্ত্রী। ২। কনিষ্ঠা ভগিনী। সং; স্ত্রী। ৩। জন্মান; ঘটা; আবির্ভূত হওয়া; উদিত হওয়া; বোধ হওয়া। দেশজ। ক্রি। ক, প্র।

উপজাত—অনন্তর জাত, পরে উৎপন্ন; অনুজ; অন্য কোন পদার্থ হইতে বা তৎসংস্রবে উদ্ভূত। প্রাদি। বিণ; ত্রি। স্ত্রী,—জাতা।

উপজাতি—অনন্তর উদ্ভব, পরে জন্ম; শাখা জাতি, কোন প্রধান জাতির অঙ্গীভূত ক্ষুদ্র-জাতি, গণ, বর্ণ; ছন্দোবিশেষ। প্রাদি বা নিত্য। সং; স্ত্রী।

উপজাপ—ভেদ, বিচ্ছেদ, অনৈক্য, মনোমালিন্য, বিবাদ। উপ—জপ+ঘঞ্ ভা। সং; পু।

উপজায়ল—উপজিল, জন্মিল, ঘটিল, উপস্থিত হইল, জন্মাইল, উৎপাদন করিল। ক্রি। প্রা, ক।

উপজিহ্বা—আস্‌জিভ কীটবিশেষ, একপ্রকার উই। উপগতা অর্থাৎ অপ্রধানা যে জিহ্বা, নিত্য। সং; স্ত্রী।

উপজিহ্বিকা—উপজিহ্বা, আস্‌জিভ। উপজিহ্বা+কণ্ স্বার্থে+আপ্। সং; স্ত্রী।

**উপজীবক**—জীবিকানির্ব্বাহকারী ; অবলম্বী, আশ্রয়ী। উপ—জীব+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী,—জীবিকা।

**উপজীবন**—জীবনোপায়, উপজীব্য, আজীব, বৃত্তি, ব্যবসায়। উপ+জীব+অনট্ ণ। সং ; ক্লী।

**উপজীবিকা**—১। উপজীবক দেখ। বিণ ; স্ত্রী। ২। আজীব, জীবিকা, জীবনোপায়। উপজীব শব্দ+কণ্+আপ্। সং ; স্ত্রী।

**উপজীবী** (—জীবিন্)—অধীন, আশ্রিত, প্রতিপাল্য। উপ—জীব (বাঁচা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উপজীবিনী।

**উপজীব্য**—১। জীবিকানির্ব্বাহার্থ অবলম্বনীয়, আশ্রয়। উপ—জীব+ঘ্যণ্ র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উপজীব্যা। ২। জীবিকা, জীবনোপায়, আজীব, বৃত্তি, ব্যবসায়। সং ; ক্লী।

**উপজ্ঞা**—আদ্য জ্ঞান, বিনা উপদেশে প্রথম জাত জ্ঞান (যেমন বাল্মীকির প্রথম শ্লোক রচনায় জ্ঞান)। উপ—জ্ঞা+অ ভা+আপ্। সং ; স্ত্রী।

**উপড়**—উপুড় (তাহা দেখ)।

**উপড়ন, উপড়ান**—উৎপাটন করা, সমূলে তুলিয়া ফেলা, উচ্ছিন্ন করা। দেশজ। ক্রি।

**উপঢৌকন**—উপহার, উপায়ন, ভেট, ডালি, নজর ; উৎকোচ, ঘুষ। উপ—ঢৌক+অনট্ ণ। সং ; ক্লী। [কোন কোন অভিধানে কর্ম্মবাচ্যে, আবার কোন কোন অভিধানে ভাববাচ্যে, অনট্ যোগে করিয়া এই পদটি সাধা হইয়াছে ; কিন্তু তাহা সঙ্গত নহে ; কারণ ঢৌক ধাতুর অর্থ গমন করা,—যদ্দ্বারা (প্রধান লোকের) উপ (সমীপে) গমন করা যায়, ইহাই এই পদের প্রকৃত ব্যুৎপত্তিলভ্য অর্থ। পূর্ব্বকালে এইরূপ প্রথা প্রচলিত ছিল যে, কোন মান্যগণ্য লোকের সহিত সাক্ষাৎ করিতে যাইতে হইলে উপঢৌকন (উপহারদ্রব্য) লইয়া যাইতে হইত। এখনও অনেক স্থানে এইরূপ প্রথা প্রচলিত আছে]।

**উপতপ্ত**—সন্তপ্ত ; পীড়িত ; কাতর। উপ—তপ+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উপতপ্তা।

**উপতপ্তা**—সন্তপ্তা, ইত্যাদি। উপতপ্ত দেখ।

**উপতপ্তা** (—তপ্তৃ)—১। উপতাপজনক, পীড়াদায়ক, ক্লেশকর। উপ—তপ+তৃন্ ক। বিণ ; পু। স্ত্রী উপতপ্ত্রী। ২। উপতাপের কারণ, পীড়াদায়ক ব্যাপার, ক্লেশহেতু। সং ; পু।

**উপতাপ**—সন্তাপ ; ক্লেশ, পীড়া ; ত্বরা। উপ—তপ (তাপ দেওয়া)+ঘঞ্ ভা। সং ; পু।

**উপতারা**—চক্ষুর তারার (বা মণির) চতুষ্পার্শ্বস্থ রঞ্জিত অংশ (Iris)। তারার সমীপ, নিত্য। সং ; স্ত্রী।

**উপতীর**—তীরলগ্নভূমি, উপকূল। উপগত তীরকে, ২তৎ। সং ; ক্লী।

**উপত্যকা**—পর্ব্বতের সন্নিহিত স্থল ; (ভূগোলে) দুই পর্ব্বতের মধ্যবর্ত্তী বিস্তীর্ণ সমতল নিম্নভূমি (Valley)। উপ+ত্যকন্+আপ্। সং ; স্ত্রী।

**উপদংশ**—১। মদ্যপানকালে ব্যবহৃত মুখরোচক ভক্ষ্য, চাট্। উপ—দন্‌শ (দংশন করা)+অল্ র্ম্ম। ২। শোভাঞ্জন, সজিনা ; মেঢ্ররোগবিশেষ, গর্ম্মিরোগ।...+অল্ ক। ৩। দংশন, কামড়ান বা কামড়।...+অল্ ভা। সং ; পু।

**উপদর্শক**—১। পথপ্রদর্শক। উপ—ণিজন্ত দৃশ+ণক ক। ২। তত্ত্বাবধায়ক। উপ—দৃশ+ণক ক। ৩। দ্বারবান্, দ্বারী, দ্বাররক্ষক ; অধ্যক্ষ। সং ; পু। স্ত্রী উপদর্শিকা।

**উপদর্শিত**—প্রদর্শিত, দেখান। উপ—দর্শি+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

**উপদা**—উপায়ন, উপহার, উপঢৌকন ; উৎকোচ, ঘুষ। উপ—দা+ঙ র্ম্ম+আপ্। সং ; স্ত্রী।

**উপদানক**—উৎকোচ, ঘুষ। উপ—দা+অনট্ র্ম্ম+কণ্ স্বার্থে। সং ; ক্লী।

**উপদিক্** (—দিশ্)—দুই প্রধান দিকের মধ্যস্থিত দিক্, দিক্‌কোণ। নিত্য। সং ; স্ত্রী।

**উপদিশ্যমান**—উপদিষ্ট হইতেছে এরূপ, যাহাকে বা যে বিষয়ে উপদেশ দেওয়া হইতেছে। উপ—দিশ্+শান র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—মানা।

**উপদিষ্ট**—১। যাহাকে উপদেশ দেওয়া হইয়াছে ; শিক্ষিত ; আদেশপ্রাপ্ত, আদিষ্ট ; কথিত। উপ—দিশ+ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উপদিষ্টা। ২। উপদেশ।...+ক্ত ভা। সং ; ক্লী।

**উপদুর্গ**—প্রধান দুর্গের নিকটস্থ বা বহির্ভাগস্থ অপেক্ষাকৃত ক্ষুদ্র দুর্গ। দুর্গের সমীপ, নিত্য। সং ; ক্লী।

**উপদেব**—উপদেবতা। উপনত (অর্থাৎ হীন) দেব, নিত্য। সং ; পু।

**উপদেবতা**—দেবযোনি, ভূত, প্রেত, যক্ষ, প্রভৃতি। নিত্য। সং ; স্ত্রী।

**উপদেশ**—১। প্রবর্ত্তনবাক্য, শিক্ষাবাক্য। উপ—দিশ+অল্ র্ম্ম। ২। শিক্ষাদান ; উদ্দেশ ; আদেশ, অনুশাসন ; মন্ত্রদান ; দীক্ষা।...+অল্ ভা। ৩। নাম।...+অল্ ণ। সং ; পু।

**উপদেশক**—১। উপদেশকর্ত্তা, উপদেষ্টা ; শিক্ষাদাতা, শিক্ষক। উপ—দিশ+ণক ক। বিণ ; ত্রি। ২। গুরু। সং ; পু। স্ত্রী,—শিকা।

**উপদেশনীয়**—উপদেশের যোগ্য, উপদেশ্য, শিক্ষণীয়। উপ—দিশ+অনীয় র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী উপদেশনীয়া।

**উপদেশমূলক**—যাহার মূলে উপদেশ আছে। বহু। বিণ ; ত্রি। স্ত্রী উপদেশমূলকা।

**উপদেশী** (—দেশিন্)—উপদেশক, উপদেষ্টা, শিক্ষক। উপ—দিশ+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী উপদেশিনী।

**উপদেশ্য, উপদেষ্টব্য**—যাহাকে উপদেশ দেওয়া আবশ্যক, উপদেশলাভের যোগ্য, শিক্ষণীয়, শিষ্য। উপ—দিশ+ঘ্যণ্, তব্য র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—দেশ্যা,—দেষ্টব্যা।

**উপদেষ্টা** (—দেষ্টৃ)—১। উপদেশকর্ত্তা, উপদেশক ; শিক্ষাদাতা, শিক্ষক। উপ—দিশ+তৃন্ ক। বিণ ; পু। ২। গুরু। সং ; পু। স্ত্রী উপদেষ্ট্রী।

**উপদ্রব**—উৎপাত, দৌরাত্ম্য ; রোগবিকারবিশেষ। উপ—দ্রু+অল্ ভা। সং ; পু।

**উপদ্রষ্টা** (—দ্রষ্টৃ)—১। উপদর্শক, তত্ত্বাবধায়ক। উপ—দৃশ+তৃন্ ক। বিণ ; পু। ২। দ্বাররক্ষক ; দ্বারী। সং ; পু। স্ত্রী উপদ্রষ্ট্রী।

**উপদ্রুত**—১। যাহার উপর উপদ্রব করা হইয়াছে, উৎপীড়িত, উপদ্রবগ্রস্ত। উপ—দ্রু+ক্ত র্ম্ম। ২। ব্যাকুল।...+ক্ত ক। বিণ ; ত্রি।

**উপদ্বীপ**—ক্ষুদ্রদ্বীপ ; প্রায়োদ্বীপ, যে ভূভাগের প্রায় চারিদিক্ জল দ্বারা বেষ্টিত (Peninsula)। দ্বীপের সদৃশ, নিত্য। সং ; ক্লী।

**উপধর্ম্ম**—১। হীনধর্ম্ম, কাল্পনিক ধর্ম্ম ; সিদ্ধ পুরুষ ব্যতিরিক্ত জনকর্ত্তৃক প্রচারিত ধর্ম্ম। [যেমন প্রাচীনকালে বেদ ব্যতিরিক্ত বিষয় উপধর্ম্ম বলিয়া গৃহীত হইত, কারণ তখন মুনিঋষিগণ তত্ত্বজ্ঞান-প্রভাবে যাহা জ্ঞাত হইতেন, তাহাই বেদ বলিয়া সমাদৃত হইত]। হীন যে ধর্ম্ম, নিত্য। ২। ধর্ম্মভ্রষ্ট ব্যক্তি, পাষণ্ড, নাস্তিক। বহু। সং ; পু।

**উপধা**—১। (ব্যাকরণে) অন্ত্যবর্ণের পূর্ব্ব বর্ণ। উপ—ধা+ঙ র্ম্ম। ২। ধর্ম্মাদি দ্বারা মন্ত্রিপ্রভৃতি ভৃত্য পরীক্ষা ; ছলনা, ছল।...+ঙ ভা। ৩। উপায়।...+ঙ ণ। সং ; স্ত্রী।

**উপধাতু**—ধাতুজাতীয় পদার্থ,—স্বর্ণমাক্ষিক, তারমাক্ষিক, তুথ, কাংস্য, পিত্তল, সিন্দুর ও শৈলেয় ; শরীরস্থ ধাতুসদৃশ দ্রব্য, স্বেদাদি, স্তনদুগ্ধাদি। ধাতুর সদৃশ, নিত্য। সং ; পু।

**উপধান**—১। শিরোধান, বালিশ। উপ—ধা+অনট্ অধি। ২। ধারণ।...+অনট্ ভা। ৩। প্রণয় ; ব্রতবিশেষ।...+অনট্ র্ম্ম। ৪। বিষ।...+অনট্ ণ। সং ; ক্লী।

**উপধানীয়**—শিরোধান, বালিশ। উপ—ধা+অনীয় অধি। সং ; ক্লী।

**উপধায়ক**—জনক, উৎপাদক। উপ—ধা+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী,—ধায়িকা।

**উপধায়ী** (—ধায়িন্)—উৎপাদক, জনক। উপ—ধা+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী,—ধায়িনী।

**উপধি**—১। প্রতারণা; ছল। উপ—ধা+কি ভা। ২। রথচক্র।…+কি ক। সং; পু।

**উপধূপিত**—আসন্নমৃত্যু, মুমূর্ষু, ধুক্ ধুক্ করিতেছে এরূপ। উপ—ধূপ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,—তা। [স্ত্রী।

**উপধৃতি**—রশ্মি, কিরণ। উপ—ধৃ+ক্তি। সং;

**উপনগর**—১। নগরের নিকটবর্ত্তী স্থান, নগরোপকণ্ঠ। নগরের সমীপে, অব্যয়ী। ২। ক্ষুদ্র নগর, ছোট সহর। নগরের সদৃশ, নিত্য। সং; ক্লী।

**উপনত**—উপস্থিত; প্রাপ্ত; অধিগত; শরণাগত। উপ—নম+ক্ত ক। বিণ; ত্রি।

**উপনতি**—উপস্থিতি। উপ—নম (নত হওয়া) +ক্তি ভা। সং; স্ত্রী।

**উপনদ**—১। ক্ষুদ্র নদ, শাখানদ। উপগত যে নদ, নিত্য। সং; পু। ২। নদীর সমীপস্থ স্থান। নদের সমীপে, অব্যয়ী। সং; ক্লী।

**উপনদি**—নদীর নিকটস্থ স্থান। নদীর সমীপে, অব্যয়ী। সং; ক্লী।

**উপনদী**—ক্ষুদ্র নদী, শাখা নদী; (ভূগোলে) যে নদী পর্ব্বতাদি হইতে নির্গত হইয়া অন্য কোন নদীতে পড়িয়াছে (Tributary)। উপগতা যে নদী, নিত্য। সং; স্ত্রী।

**উপনন্দ**—১। শ্রীকৃষ্ণের পালকপিতা গোপরাজ নন্দের অনুজ। ২। বাসুদেবের পুত্র, মদিরার গর্ভসম্ভূত। ৩। বৌদ্ধশাস্ত্রোক্ত নাগরাজবিশেষ। ৪। কাশীরাজ ব্রহ্মদত্তের পুত্র। রাজপুরোহিতের কনিষ্ঠ ভ্রাতা কুহনের সাহায্যে ইনি যুবরাজ নন্দের প্রাণবধের চেষ্টা করিয়াছিলেন। সং; পু।

**উপনম্র**—উপনত। উপ—নম+র ক। বিণ; ত্রি। স্ত্রী,—নম্রা। [ভা। সং; পু।

**উপনয়**—উপনয়ন। উপ—নী (লওয়া)+অল্

**উপনয়ন**—দ্বিজাতির যজ্ঞসূত্রধারণরূপ সংস্কার; [বৃহস্পতি রবি চন্দ্র ও তারাশুদ্ধিতে, হরি শয়ন ভিন্ন উত্তরায়ণে, গলগ্রহাদি দোষরহিত হইলে শুক্লপক্ষে, বেদ ও বর্ণের অধিপতি গ্রহ শুদ্ধ হইলে দশযোগভঙ্গ যুতযামিত্রবেধরহিতে, রবি, বৃহস্পতি ও শুক্রবারে, দ্বিতীয়া, তৃতীয়া, পঞ্চমী, একাদশী, দ্বাদশী ও দশমী তিথিতে, পুষ্যা, হস্তা, অশ্বিনী, উত্তরফল্গুনী, উত্তরভাদ্রপদ, স্বাতী, শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষা, চিত্রা, অনুরাধা, মৃগশিরা, রেবতী, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া, পূর্ব্বভাদ্রপদ নক্ষত্রে উপনয়ন প্রশস্ত, মতান্তরে সোম ও বুধবার বিহিত]; উপস্থিতি; আগমন; প্রাপ্তি। উপ—নী (লওয়া)+অনট্ ভা। সং; ক্লী।

**উপনাম** (—নামন্)—কল্পিত নাম; উপায়বিশেষে প্রাপ্ত উপাধি। উপগত যে নাম, নিত্য। সং; ক্লী।

**উপনায়**—উপনয়ন, যজ্ঞসূত্র ধারণ। উপ—নী +ঘঞ্ ভা। সং; পু।

**উপনায়ক**—১। নায়কের গুণোৎকর্ষ-কথক। নায়ককে উপগত, ২তৎ। ২। হীননায়ক; উপপতি। হীন যে নায়ক, নিত্য। সং; পু।

**উপনায়ন**—উপনয়নার্থ আচার্য্যের নিকট আনা; যজ্ঞসূত্র ধারণ করান। উপ—ণিজন্ত নী (=নায়ি)+অনট্ ভা। সং; ক্লী।

**উপনাহ**—১। বীণার তন্ত্রিবন্ধনস্থান। উপ—নহ (বাঁধা)+ঘঞ্ র্ম্ম। ২। প্রলেপ, পুল্টিস্ প্রভৃতি। উপ—নহ+ঘঞ্ ণ। সং; পু।

**উপনিধান**—উপস্থাপন; বিন্যাস; গচ্ছিত রাখা; ন্যাসধারণ। উপ—নি—ধা+অনট্। সং; ক্লী।

**উপনিধি**—স্তব্ধদ্রব্য, ন্যাস, গচ্ছিত বস্তু। উপ—নি—ধা+কি র্ম্ম। সং; পু।

**উপনিপাত**—সীমাপগমন, নিকটে উপস্থিতি। উপ—নি—পৎ+ঘঞ্ ভা। সং; পু।

**উপনিমন্ত্রণ**—কর্ত্তব্য কার্য্যে প্রবর্ত্তন। উপ—নি—মন্ত্র্+অনট্ ভা। সং; ক্লী।

**উপনির্গম**—১। নির্গমন। উপ—নির্—গম (গমন করা)+অল্ ভা। ২। নির্গমনপথ। +অল্ ণ। সং; পু।

**উপনিবেশ**—কৃষিবাণিজ্যাদির নিমিত্ত যে দূর দেশে লোক বসান যায়, বা লোক স্বতঃপ্রবৃত্ত হইয়া বাস করে (Colony)। উপ—নি—বিশ+অল্ অধি। সং; পু।

**উপনিবেশিত**—কৃতোপনিবেশ, দূরদেশে নিবাসিত। উপ—নি—ণিজন্ত বিশ (=বেশি) +ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

**উপনিষৎ** (উপনিষদ্)—১। বেদশিরোভাগ, জ্ঞানকাণ্ড, বেদান্ত; ব্রহ্মবিদ্যা; বিদ্যা; ধর্ম্ম। উপ—নি—সদ+কিপ্ ণ। ২। সমীপস্থান; বিজন স্থান। +কিপ্ অধি। সং; স্ত্রী।

**উপনিষ্কর**—পুরপথ, সহরের রাস্তা; রাজপথ। উপ—নির—কৃ+অল্ ণ। সং; ক্লী।

**উপনিষ্ক্রমণ**—১। নিষ্ক্রমণ, নির্গমন; রাজপথ। প্রাদি। ২। নিষ্ক্রমণ নামক সংস্কার। নিত্য। সং; ক্লী।

**উপনিহিত**—নিহিত, স্থাপিত, রক্ষিত; ন্যস্ত, গচ্ছিত। প্রাদি। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

**উপনীত**—১। উপনয়নসংস্কৃত, ধৃত-যজ্ঞসূত্র, যাহার উপনয়ন সংস্কার হইয়াছে এরূপ; আনীত; উপায়নীকৃত; প্রাপিত। উপ—নী+ক্ত র্ম্ম। ২। উপস্থিত, আগত।…+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উপনীতা। ৩। উপনয়ন।…+ক্ত ভা। সং; ক্লী।

**উপনীতি**—উপনয়ন; উপস্থিতি, আগমন। উপ—নী+ক্তি ভা। সং; স্ত্রী।

**উপনেতা** (—নেতৃ)—উপনয়নকর্ত্তা, আনয়নকারী; উপায়নদাতা; উপনায়ক; প্রাপক। উপ নী+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপনেত্রী। [সদৃশ, নিত্য। সং; ক্লী।

**উপনেত্র** নেত্রপ্রতিনিধি, চসমা। নেত্রের

**উপন্যস্ত**—বিন্যস্ত; আবদ্ধ; উল্লিখিত; ন্যস্ত, গচ্ছিত; দত্ত। উপ—নি—অস (ক্ষেপণ করা) +ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—ন্যস্তা।

**উপন্যাস**—১। বাক্যারম্ভ; উল্লেখ; দান। উপ—নি—অস+ঘঞ্ ভা। ২। প্রস্তাব; পাঠক বা শ্রোতার মনোরঞ্জনার্থ কল্পিত গল্প, উপকথা।…+ঘঞ্ র্ম্ম। সং; পু।

**উপন্যাসকার**—উপন্যাসরচয়িতা, উপকথার লেখক। উপ; উপন্যাস শব্দ—কৃ+ষণ্ ক। বিণ; ত্রি। স্ত্রী,—কারী।

**উপন্যাসমূলক**—যাহার মূল উপন্যাস অর্থাৎ কল্পিত গল্প। বহু। বিণ; ত্রি।

**উপন্যাসিকা**—ক্ষুদ্র উপন্যাস, ছোট গল্প। উপন্যাস+কণ্+আপ্। সং; স্ত্রী।

**উপপতি**—স্ত্রীলোকের বিবাহিত ভিন্ন অন্য পতি, অধর্ম্মপতি, জার। হীন যে পতি, নিত্য। সং; পু।

**উপপত্তি**—যুক্তি; সঙ্গতি; উৎপত্তি; সিদ্ধি; কারণ, মীমাংসা; (গণিতে) সপ্রমাণকরণ (Demonstration)। উপ—পদ (গমন করা)+ক্তি ভা। সং; স্ত্রী।

**উপপত্তিমান্** (মৎ)—যুক্তিযুক্ত, যৌক্তিক, যথোচিত; সঙ্গতিবিশিষ্ট, সংলগ্ন। উপপত্তি +মতু আছে অর্থে। বিণ; পু। স্ত্রী,—মতী।

**উপপত্নী**—বিবাহিতা ভার্য্যা ভিন্ন অন্য যে নারীর প্রতি পত্নীবৎ ব্যবহার করা হয়; রক্ষিতা বেশ্যা। উপ (হীনা) পত্নী, নিত্য। সং; স্ত্রী। [সং; পু।

**উপপথ**—অপ্রসিদ্ধ পথ, অজানা রাস্তা, গুপ্ত পথ।

**উপপদ**—পদসমীপস্থ পদ; পূর্ব্বপদ; অপ্রধান পদ; জাতীয় বা বংশগত উপাধি। সমীপ যে পদ, নিত্য। সং; ক্লী।

**উপপদ সমাস**—সমাস দেখ।

**উপপন্ন**—যুক্তিযুক্ত; সম্ভাবিত; সিদ্ধ; সপ্রমাণীকৃত, সম্পন্ন, উৎপন্ন; মিলিত; আগত। উপ পদ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী,—পন্না।

**উপপর্শুকা**—শাখা পর্শুকা, পর্শুকার পাখাস্থি, পাঁজরার পাশের হাড়। উপস্থিত যে পর্শুকা, নিত্য। সং; স্ত্রী।

**উপপাতক**, উপপাপ—পাপবিশেষ, গোবধাদি উনপঞ্চাশ প্রকার পাপ। উপ যে পাতক, নিত্য। সং; ক্লী। [উপপাতক উনপঞ্চাশ প্রকার ১। গোহত্যা। ২। অযাজ্যযাজন। ৩। পরদারগমন। ৪। আত্মবিক্রয়। ৫। গুরুত্যাগ। ৬। মাতৃত্যাগ। ৭। পিতৃত্যাগ। ৮। স্বাধ্যায়ত্যাগ। ৯। অগ্নিত্যাগ। ১০। [illegible]। (প্রত্যেকের প্রতি দেকন

ব্যবহার নির্দ্দিষ্ট আছে, তাহা না করাকেই ত্যাগ বলে)। ১১। পরিবিত্তিতা (কনিষ্ঠ অগ্রে বিবাহ করিলে জ্যেষ্ঠের বিবাহকরণ)। ১২। পরিবেদন (অবিবাহিত জ্যেষ্ঠসত্বে বিবাহকরণ)। ১৩। ঐরূপ ব্যক্তিকে কন্যাদান। ১৪। ঐরূপ স্থলে পৌরোহিত্য। ১৫। কন্যাদূষণ। ১৬। বার্দ্ধুষ্য। ১৭। ব্রতলোপ। ১৮। তড়াগবিক্রয়। ১৯। আরামবিক্রয়। ২০। দারবিক্রয়। ২১। অপত্যবিক্রয়। ২২। ব্রাত্যতা। ২৩। বান্ধবত্যাগ। ২৪। ভৃতাধ্যাপন। ২৫। ভৃতাধ্যয়ন। ২৬। অপণ্যবিক্রয়। ২৭। সর্ব্বাকরাধিকার। ২৮। মহাযন্ত্রপ্রবর্ত্তন। ২৯। ওষধিহিংসন। ৩০। স্ত্র্যাজীব। ৩১। অভিচার। ৩২। ইন্ধনার্থ অশুষ্ক দ্রুমচ্ছেদ। ৩৩। মন্ত্রৌষধ দ্বারা বশীকরণ। ৩৪। আত্মার্থ ক্রিয়ারম্ভ। ৩৫। অবৈধভোজন। ৩৬। অনাহিতাগ্নিতা। ৩৭। স্তেয়। ৩৮। ঋণাশোধন। ৩৯। অসৎশাস্ত্রাভিগমন। ৪০। কৌশীলব্যক্রিয়া। ৪১—৪৩। ধান্য-পশু ও কুপ্যস্তেয়। ৪৪। মদ্যপস্ত্রীনিষেবণ। ৪৫—৪৮। স্ত্রী শূদ্র-বৈশ্য-ক্ষত্রিয়-হত্যা। ৪৯। নাস্তিকতা]।

**উপপাতকী** (-পাতকিন্)—উপপাতকযুক্ত, ঊনপঞ্চাশ প্রকার উপপাতকের মধ্যে কোন প্রকার পাপকারী। উপপাতক+ইন্ আছে অর্থে। বিণ; পু। স্ত্রী উপপাতকিনী।

**উপপাদক**—সম্পাদক, মীমাংসক। উপ—ণিজন্ত পদ (=পাদি)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপপাদিকা।

**উপপাদন**—সম্যক্ প্রতিপাদন; যুক্তি দ্বারা সমর্থন। উপ—ণিজন্ত পদ (=পাদি)+অনট্ ভা। সং; ক্লী।

**উপপাদনীয়, উপপাদ্য**—যুক্তি দ্বারা সমর্থনীয়, প্রামাণ্য। উপ—ণিজন্ত পদ (=পাদি)+অনীয়,য র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—নীয়া,—দ্যা।

**উপপাদিত**—যুক্তি দ্বারা সমর্থিত; সপ্রমাণীকৃত; কৃত; উৎপাদিত। উপ—ণিজন্ত পদ (=পাদি)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

**উপপাদ্য**—উপপাদনীয় দেখ।

**উপপাপ**—উপপাতক দেখ।

**উপপুর**—উপনগর, শাখানগর, বৃহৎ নগরের উপকণ্ঠস্থ ক্ষুদ্র নগর। পুরের সমীপ, নিত্য। সং; ক্লী।

**উপপুরাণ**—অষ্টাদশ ক্ষুদ্র পুরাণ, যথা—আদি, নৃসিংহ,বায়ু, শিবধর্ম্ম, দুর্ব্বাসঃ,নারদ, নন্দিকেশ্বর, উশনঃ, কপিল, বরুণ, শাম্ব, কালিকা, মহেশ্বর, পদ্ম, দৈব, পরাশর, মরীচি, ভাস্কর। ["সংস্কৃত ও বাঙ্গালা পুস্তকের সংক্ষিপ্ত বিবরণ" নামক ভাগে এই সকল পুরাণের বিবরণ দেখ]। উপ (ক্ষুদ্র) যে পুরাণ, নিত্য। সং; ক্লী।

**উপপ্রদান**—উৎকোচ, ঘুষ। উপ—প্র—দা (দেওয়া)+অনট্ র্ম্ম। সং; ক্লী।

**উপপ্লব**—উল্কাপাতাদি উপদ্রব; বিপত্তি; রাষ্ট্রবিপ্লব, প্রভুশক্তির প্রতিকূলে প্রজাবর্গের অভ্যুত্থান; চন্দ্রগ্রহণ, সূর্য্যগ্রহণ; প্রতিবন্ধ; ভয়। উপ—প্লু+অল্ ভা। সং; পু।

**উপপ্লুত**—উপদ্রুত; পীড়িত; রাহুগ্রস্ত; ভীত। উপ—প্লু+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।

**উপবন্ধ**—কোন ব্যক্তির বন্ধনোদ্দেশে ছল করিয়া তাহার নিকট অন্য বস্তুর বন্ধন। উপ—বন্ধ+অল্ ভা। সং; পু।

**উপভঙ্গ**—রণে ভঙ্গ, যুদ্ধ হইতে পলায়ন। উপ—ভন্জ্+ঘঞ্ ভা। সং; পু।

**উপভাষা**—হীনভাষা, অপভাষা, প্রদেশ বিশেষের ভাষা বা বুলি। সং; স্ত্রী।

**উপভুক্ত**—যাহা ভোগ করা হইয়াছে এরূপ; ভক্ষিত; ব্যবহৃত। উপ—ভুজ্ (ভোজন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী, ক্তা।

**উপভুজ্যমান**—যাহা উপভোগ করা হইতেছে। উপ—ভুজ্+শান ম্ম। বিণ; ত্রি।

**উপভুঞ্জান**—উপভোগ করিতেছে এরূপ; উপভোগকারী। উপ—ভুনজ্+শান ক। বিণ; ত্রি। স্ত্রী,—ভুঞ্জানা।

**উপভূষণ**—ঘণ্টাচামরাদি গৌণ বা আনুষঙ্গিক অলঙ্কার। হীন যে ভূষণ, নিত্য। সং; ক্লী।

**উপভৃৎ**—বটকাষ্ঠনির্ম্মিত গোলাকার যজ্ঞপাত্র। উপ—ভৃ+কিপ্ অধি। সং; স্ত্রী।

**উপভোক্তা** (—ভোক্তৃ)—উপভোগকারী; উপযোগী। উপ—ভুজ+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপভোক্ত্রী।

**উপভোগ**—সুখাদিভোগ; ভক্ষণ; ব্যবহার। উপ—ভুজ্+ঘঞ্ ভা। সং; পু।

**উপভোগ্য**—উপভোগযোগ্য; যাহা উপভোগ করিতে হইবে এরূপ। উপ—ভুজ্ (ভোজন করা)+ণ্যৎ র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী,—গ্যা।

**উপম**—(অন্য শব্দের পরবর্ত্তী হইলে) তুল্য বা সদৃশ। উপ—মা (পরিমাণ করা)+ড ক। বিণ; ত্রি। স্ত্রী উপমা।

**উপমন্যু**—আয়োদধৌম্য মুনির শিষ্য উপমন্যু অতিশয় গুরুভক্ত ছিলেন। ইনি গুরুর আদেশে তাঁহার গোচারণ করিতেন, এবং সেই সময় মধ্যে ভিক্ষা করিয়া উদরপূর্ত্তি করিতেন। একদা গুরু উপমন্যুকে স্থূলকায় দেখিয়া কারণ জিজ্ঞাসা করিলে উপমন্যু আপনার ভিক্ষাবৃত্তির কথা জানাইলেন। তখন গুরু বলিলেন, "দেখ উপমন্যু, আমাকে না জানাইয়া ভিক্ষা-দ্রব্য উপভোগ করা তোমার উচিত হয় নাই।" তদবধি উপমন্যু ভিক্ষা করিয়া যাহা কিছু পাইতেন, গুরুর নিকট আনিয়া দিতেন। অতঃপর উপমন্যু এক দিন গোচারণকালে ক্ষুধার অত্যন্ত কাতর হইয়া অর্কপত্র ভক্ষণ করাতে অন্ধ হন। এই অবস্থায় ইনি ইতস্ততঃ ঘুরিতে ঘুরিতে এক কূপমধ্যে নিপতিত হন। এদিকে আয়োদধৌম্য শিষ্যকে যথাসময়ে গৃহাগত না দেখিয়া অন্বেষণ করিতে করিতে সেই কূপসমীপে আসিয়া উচ্চৈঃস্বরে ডাকিতে লাগিলেন। তখন উপমন্যু কূপমধ্য হইতে আপনার অবস্থা নিবেদন করিলে আয়োদধৌম্য তাঁহাকে দেবচিকিৎসক অশ্বিনীকুমারদ্বয়ের স্তব করিতে উপদেশ দিলেন। উপমন্যুর স্তবে তুষ্ট হইয়া অশ্বিনীকুমারদ্বয় ইঁহার চক্ষু দান করিয়া দিলেন। আয়োদধৌম্যও শিষ্যের এবংবিধ গুরুভক্তি দর্শনে পরম প্রীত হইয়া তাঁহাকে সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত করিলেন]

**উপমর্দ্দ**—নিষ্পীড়ন, নিঙড়ান; আলোড়ন; হিংসা। উপ—মৃদ্+অল্ ভা। সং; পু।

**উপমা**—১। তুল্য, সদৃশ। উপম দেখ। বিণ; স্ত্রী। ২। সাদৃশ্য; অর্থালঙ্কারবিশেষ [অলঙ্কার দেখ]। উপ—মা+ঙ ভা। ৩। উপমান। +অ ণ। সং; স্ত্রী।

**উপমাতা** (—মাতৃ)—১ উপমাকর্ত্তা, তুলনাকারী। উপ—মা+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপমাত্রী। ২। মাতৃস্থানীয়া স্ত্রী; ধাত্রী, ধাই; মাতৃসদৃশী স্ত্রী, যথা—মাসী, পিসী, ইত্যাদি। মাতার সদৃশী, নিত্য। সং; স্ত্রী।

**উপমান**—১। উপমা, সাদৃশ্য। উপ—মা+অনট্ ভা। ২। যাহার সহিত উপমা দেওয়া যায়। +অনট্ ণ। সং; ক্লী।

**উপমালঙ্কার**—অলঙ্কার দেখ। সং; পু।

**উপমিত**—তুলিত; সদৃশ, অনুরূপ। উপ—মা (পরিমাণ করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

**উপমিত সমাস**—সমাস দেখ।

**উপমিতি**—উপমা; সাদৃশ্য জ্ঞান। উপ—মা (পরিমাণ করা)+ক্তি ভা। সং; স্ত্রী।

**উপমেয়**—উপমার বিষয়ীভূত, যাহার উপমা দেওয়া হয়। উপ—মা+য র্ম্ম। বিণ; ত্রি। [যাহার উপমা দেওয়া যায়, তাহাকে উপমেয়, এবং যদ্দ্বারা উপমা দেওয়া যায়, তাহাকে উপমান বলে। চন্দ্রের ন্যায় মুখ, এখানে চন্দ্র উপমান, এবং মুখ উপমেয়]।

**উপমেয়োপমা**—অর্থালঙ্কারবিশেষ, যেখানে উপমান ও উপমেয় উভয়েরই পর্য্যায়ক্রমে উপমান উপমেয় ভাব লক্ষিত হয়, তথায় ঐ অলঙ্কার হয়। যেমন মতির ন্যায় কমলা এবং কমলার ন্যায় মতি। সং; স্ত্রী।

**উপযন্তা** (—যন্তৃ)—পতি, স্বামী। উপ—যম+তৃন্ ক। সং; পু।

**উপবস্ত্র**—ক্ষুদ্র বস্ত্র; শাখাবস্ত্র; আনুষঙ্গিক বস্ত্র। হীন যে বস্ত্র, নিত্য। সং; ক্লী।

**উপযম**—বিবাহ। উপ—যম+অল্ ভা। সং ; পু।

**উপযাচক**—স্বয়ং যাচক, যে নিজে কাহারও নিকট যাইয়া যাচ্ঞা করে। উপ—যাচ (যাচ্ঞা করা)+ণক ক। বিণ ; ত্রি।

**উপযাচন**—স্বয়ং উপস্থিত হইয়া ভিক্ষা করণ ; প্রার্থনা, চাওয়া। উপ—যাচ+অনট্ ভা। সং ; ক্লী।

**উপযাচিকা**—স্বয়ং যাচিকা বা ভিক্ষাকারিণী ; স্বয়ং পরপুরুষের নিকট যাইয়া সম্ভোগ প্রার্থনা করে এরূপ (স্ত্রী)। উপযাচক+স্ত্রীলিঙ্গে আপ্। বিণ ; স্ত্রী।

**উপযাচিত**—প্রার্থিত ; নিজ ইষ্টলাভের নিমিত্ত দেবোদ্দেশে প্রদত্ত। উপ—যাচ (যাচ্ঞা করা)+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

**উপযাচিতক**—প্রার্থিত (বস্তু) ; ইষ্টসিদ্ধির জন্য দেবোদ্দেশে মানিত। উপযাচিত শব্দ+কণ্ স্বার্থে। বিণ ; ত্রি।

**উপযাত**—উপগত, সমীপাগত ; প্রাপ্ত। উপ—যা (যাওয়া)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

**উপযান**—নিকটে গমন ; প্রাপ্তি। উপ—যা (যাওয়া)+অনট্ ভা। সং ; ক্লী। [পু।

**উপযাম**—বিবাহ। উপ—যম+ঘঞ্ ভা। সং ;

**উপযুক্ত**—ন্যায্য ; যোগ্য, উপযোগী ; ভুক্ত। উপ—যুজ (যোগ করা)+ক্ত ক। বিণ ; ত্রি।

**উপযুক্ততা**—ন্যায্যতা ; যোগ্যতা ; উপযোগিতা। উপযুক্ত শব্দ+তা ভাবে। সং ; স্ত্রী।

**উপযোগ**—১। আনুকূল্য ; উপকার ; ব্যয় ; ভোজন ; ভোগ ; উপযোগিতা ; নৈকট্য। উপ—যুজ (যোগ করা)+ঘঞ্ ভা। ২। কারণ।...+ঘঞ্ ণ। সং ; পু।

**উপযোগিতা,—ত্ব**—উপযুক্ততা, যোগ্যতা ; উপকারিতা ; হিতকরত্ব ; প্রয়োজনীয়তা, প্রয়োজন ; আনুকূল্য। উপযোগীর ভাব এই অর্থে উপযোগিন্ শব্দ+তা, ত্ব। সং ; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

**উপযোগী** (—যোগিন্)—উপযুক্ত, যোগ্য ; হিতকর, উপকারী ; অনুকূল। উপ—যুজ+ঘিনুণ্ ক। স্ত্রী উপযোগিনী।

**উপর, উপরে**—১। ঊর্দ্ধে ; ঊর্দ্ধে সংলগ্নভাবে ; উঁচু বা উঁচুতে ; বাড়া ; অধিক, বেশী, জেয়াদা ; প্রতি। দেশজ। ব্য। ২। উপরিভাগ। সং।

**উপরআলা**—ঊর্দ্ধতন (কর্ম্মচারী)।

**উপরক্ত**—১। পীড়িত ; রাহুগস্ত। উপ—রন্‌জ+ক্ত র্ম। ২। অনুরক্ত ; রক্তবর্ণ।...+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী উপরক্তা। ৩। রাহুগ্রস্ত চন্দ্র বা সূর্য্য ; রাহুগ্রহ। সং ; পু।

**উপরক্ষ**—সৈন্যের সমীপস্থ রক্ষক, যে ব্যক্তি সেনাদলের কাছে কাছে থাকিয়া রক্ষণাবেক্ষণ করে। উপ—রক্ষ্+অন্ ক। সং ; পু।

**উপরক্ষণ**—রক্ষার্থে সৈন্যস্থাপন, ঘাঁটি বসান, চৌকি। উপ—রক্ষ+অনট্ ভা। সং ; ক্লী।

**উপর-চড়া**—ঊর্দ্ধ হইতে বা বাহির হইতে আক্রমণ। সং। [আদেশ। সং।

**উপর-চাপ**—ঊর্দ্ধস্থিত বস্তুর চাপ, উপর আলার

**উপর চা'ল**—সতরঞ্চ খেলায় খেলাড়ের অতিরিক্ত চা'ল চলন। সং।

**উপরঞ্জক**—উপরঞ্জনকর্ত্তা, যে উপরে রঙ্গ করে ; চিত্রকর। উপ—রন্‌জ+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী,—রঞ্জিকা।

**উপরঞ্জন**—উপরে রঞ্জিতকরণ বা রঙ্গ মাখান ; চিত্রণ। উপ—রন্‌জ+অনট্ ভা। সং ; ক্লী।

**উপরত**—নিবৃত্ত ; মৃত, মৃত্যুপ্রাপ্ত। উপ—রম (ক্রীড়া করা)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী,—তা।

**উপরতস্পৃহ**—বীতস্পৃহ, স্পৃহারহিত, বাসনাহীন, ইচ্ছাশূন্য। উপরতা স্পৃহা যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী,—স্পৃহা।

**উপরতি**—ক্ষান্তি ; নিবৃত্তি ; মৃত্যু ; বৈরাগ্য। উপ—রম+ক্তি ভা। সং ; স্ত্রী।

**উপরত্ন**—রত্নসদৃশ চাকচিক্যময় বস্তু, যথা—কাচ, কর্পূর, প্রস্তর, মুক্তা, শুক্তি, শঙ্খ ইত্যাদি, ইহাদের গুণও রত্নের ন্যায়, তবে কিছু ইতরবিশেষ আছে। রত্নের সদৃশ, নিত্য। সং ; ক্লী। [কুদৃষ্টি। সং।

**উপর-নজর**—ঊর্দ্ধ হইতে বা দিকে দৃষ্টি,

**উপর নজরিয়া,—নজুরে**—ঊর্দ্ধে দৃষ্টি যার, নারীর মুখের দিকে দৃষ্টি যার ; সুতরাং শিষ্টাচার-বিরুদ্ধ। বিণ। [দেশজ। ব্য।

**উপরন্তু, উপরন্ত**—অধিকন্তু, তদ্ব্যতীত।

**উপরপড়া**—ঊর্দ্ধ হইতে পড়া, অযাচিত হস্তক্ষেপ ; অনধিকার চর্চ্চা। সং।

**উপরম, উপরাম**—নিবৃত্তি ; মৃত্যু ; বৈরাগ্য। উপ—রম+অল্, ঘঞ্ ভা। সং ; পু।

**উপরাগ**—সূর্য্যগ্রহণ ; চন্দ্রগ্রহণ ; বিপদ্ ; অপবাদ ; বিরাগ ; প্রবৃত্তি ; সম্বন্ধ। উপ—রন্‌জ (রং করা)+ঘঞ্ ভা। সং ; পু।

**উপরাম**—উপরম দেখ।

**উপরি**—১। ঊর্দ্ধে, উপরে, অনন্তর, পরে। ঊর্দ্ধ শব্দ+রি। ব্য। ২। অতিরিক্ত, যেমন বহির্ভূত ; বাহির হইতে আগত। বিণ।

**উপরিগত**—ঊর্দ্ধে গত, উপরে গিয়াছে এরূপ ; আরূঢ়। ২তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,—গতা।

**উপরিচর**—পুরুবংশীয় জনৈক রাজা। ইনি ইন্দ্রধ্বজ পূজার প্রবর্ত্তক। ইনি বিমানে আরোহণ করিয়া আকাশে বিচরণ করিতেন বলিয়া ইঁহার নাম উপরিচর হয়।

উপরিচর রাজার রাজধানীর নিকটে শক্তিমতী নামে একটী নদী ছিল। রাজা কোলাহল নামক পর্ব্বত বিদীর্ণ করিলে শক্তিমতী সেই বিদীর্ণ পথ দিয়া বহির্গত হইলেন। সেই পর্ব্বতের এক পুত্র ও এক কন্যা জন্মে। শক্তিমতী পুত্রকন্যা লইয়া রাজাকে অর্পণ করেন। পুত্রটি সেনানীর কার্য্যে নিযুক্ত হইলেন। যথাকালে গিরিবালা গিরিকা ঋতুস্নাতা হইয়া আপনার অবস্থা রাজার গোচর করিলেন। সে দিন রাজার পিতৃলোক তাঁহাকে মৃগয়া করিবার অনুমতি করেন। রাজা তাঁহাদিগের কথায় মৃগয়া করিতে বাহির হইলেন বটে, কিন্তু গিরিকার অলোকসামান্য রূপলাবণ্যের কথা অনুক্ষণ স্মৃতিপথে উদিত হওয়ায় তিনি মৃগয়ার কথা ভুলিয়া গেলেন, এবং গিরিকাবিরহে নিতান্ত অধীর হইয়া এক বৃক্ষমূলে উপবেশন করিলেন। তথায় তাঁহার রেতঃস্খলন হইল। তখন রাজা অতি যত্নসহকারে সেই রেতঃ শোধন করিয়া শ্যেনপক্ষীকে দিয়া তাঁহার মহিষীর নিকট লইয়া যাইতে বলিলেন। শ্যেনপক্ষী রেতঃ লইয়া আকাশপথে যাইবার সময়ে অপর এক শ্যেন তাহার চঞ্চুস্থিত শুক্রকে মাংসখণ্ড মনে করিয়া তাহাকে আক্রমণ করিল। পরস্পরের বিবাদে রেতঃ চঞ্চুভ্রষ্ট হইয়া যমুনা নদীর জলে পতিত হইল। মৎস্যরূপা অদ্রি সেই রেতঃ ভক্ষণ করিল। এই ঘটনার দশমাস পরে জনৈক ধীবর সেই মৎস্যকে ধরিয়া তুলিলে তাহার উদর হইতে এক পুত্র ও এক কন্যা বহির্গত হইল। মৎস্যজীবী সেই পুত্রকন্যা লইয়া উপরিচর রাজাকে অর্পণ করিল। রাজা পুত্রকন্যাকে গ্রহণ করিলেন। পুত্রটি মৎস্যরাজ এবং কন্যাটি মৎস্যগন্ধা নামে বিখ্যাত হন ; এই মৎস্যগন্ধাই ব্যাসদেবের জননী।

**উপরিজ**—ঊর্দ্ধে জাত, যাহা উপরে জন্মিয়াছে ; উচ্চ, উচ্ছ্রিত, উন্নত। উপ ; উপরি—জন+ড ক। বিণ ; ত্রি। স্ত্রী উপরিজা।

**উপরিতন**—ঊর্দ্ধতন, উপরিস্থ। উপরি শব্দ+ষ্টন ভবার্থে। বিণ ; ত্রি। স্ত্রী উপরিতনী।

**উপরিতল**—গৃহের ছাদ ; উপরতলা ; ঊর্দ্ধ পৃষ্ঠ, উপরস্থিত মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; ক্লী।

**উপরিদৃষ্টি**—ভূতাবেশ। দেশজ। সং।

**উপরিভাগ**—উপরের অংশ ; তল, পৃষ্ঠ (surface)। কর্ম্মধা। সং ; পু।

**উপরিভাব**—ভূতে পাওয়ার মত ভাব, ভূতাবেশ, উপরিদৃষ্টি। দেশজ। সং।

**উপরিলিখিত**—উপরে যাহা লিখা হইয়াছে ; পূর্ব্বোক্ত, উল্লিখিত। ৭তৎ। বিণ ; ত্রি।

**উপরিষ্টাৎ**—ঊর্দ্ধে, উপরে ; অনন্তর, পরে। ব্য।

**উপরিসৎ** (—সদ্)—সোমক্ষেত্রনামক দেশবিশেষ। উপরি—সদ+ক্বিপ্ ক। সং ; পু।

**উপরিস্থ, উপরিস্থিত**—ঊর্দ্ধে অবস্থিত, যাহা উপরে আছে। ৭তৎ। বিণ ; ত্রি।

**উপরুদ্ধ**—অনুরুদ্ধ ; প্রতিবদ্ধ ; প্রতিবিদ্ধ ;

আবৃত ; উৎপীড়িত। উপ—রুধ (রোধ করা)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,—দ্ধা।
উপরূপক—রূপক ও উপরূপক ভেদে দৃশ্যকাব্য-সমূহ দুই ভাগে বিভক্ত। (কাব্য দেখ)। উপরূপক আবার অষ্টাদশ ভাগে বিভক্ত, —১। নাটিকা। ২। ত্রোটক। ৩। গোষ্ঠী। ৪। সট্টক। ৫। নাট্যরাসক। ৬। প্রস্থান। ৭। উল্লাপ্য। ৮। কাব্য। ৯। প্রেক্ষণ। ১০। রাসক। ১১। সংলাপক। ১২। শ্রীগদিত। ১৩। শিল্পক। ১৪। বিলাসিকা। ১৫। দুর্মল্লিকা। ১৬। প্রকরণিকা। ১৭। হল্লীশা। ১৮। ভাণিকা।
উপরে—উপর দেখ।
উপরোক্ত—'উপর্যুক্ত' শব্দের পরিবর্তে অসাধু প্রয়োগ। উপর্যুক্ত দেখ।
উপরোধ—অনুরোধ; প্রতিবন্ধ; আবরণ; পীড়া। উপ—রুধ+অল্ ভা। সং; পু।
উপরোধক—১। উপরোধকর্তা, অনুরোধকারী। উপ—রুধ+ণক ক। বিণ; ত্রি। ২। অন্তর্গৃহ, ভিতরের ঘর; বাসগৃহ। সং; ক্লী। স্ত্রী,—ধিকা।
উপর্যুক্ত—উপরে কথিত, উল্লিখিত,পূর্ববর্ণিত। উপরি উক্ত, ৭তৎ। বিণ; ত্রি। স্ত্রী,—ক্তা।
উপর্যুপরি—ক্রমাগত, পর পর। উপরি+উপরি। ব্য।
উপল—প্রস্তর; রত্ন। উপ—লা (গ্রহণ করা) +ড ক। সং; পু।
উপলক্ষ, উপলক্ষ্য—অবলম্বন; প্রয়োজন; উদ্দেশ্য। প্রাদি বা নিত্য। সং; পু।
উপলক্ষক—উদ্ভাবক; লক্ষণা দ্বারা অধিকার্থবোধক। উপ—লক্ষ (দর্শন করা)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী,—ক্ষিকা।
উপলক্ষণ—লক্ষণাদ্বারা অধিকার্থবোধন। উপ—লক্ষ+অনট্ ণ। সং; ক্লী।
উপলক্ষিত—সূচিত; অনুমিত; যুক্ত, বিশিষ্ট। উপ—লক্ষ+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।
উপলক্ষ্য—উপলক্ষ দেখ।
উপলব্ধ—অনুভূত, জ্ঞাত; প্রাপ্ত। উপ—লভ (লাভ করা)+ক্ত র্ম। বিণ; ত্রি।
উপলব্ধার্থা—উপদেশযুক্ত কথা, আখ্যায়িকা। উপলব্ধ অর্থ যাহার (যে স্ত্রীর), বহু। সং; স্ত্রী। [+ক্তি ভা। সং; স্ত্রী।
উপলব্ধি—জ্ঞান, অনুভূতি; প্রাপ্তি। উপ—লভ
উপলভোগ—শর্করাভোগ, চিনির নৈবেদ্য; অন্যের প্রদত্ত ভোগ। প্রা, ক।
উপলভ্য—অনুভবনীয়, জ্ঞেয়; প্রাপ্য; সাধ্য। উপ—লভ+যর্ম। বিণ; ত্রি। স্ত্রী,—ভ্যা।
উপলম্ভ—উপলব্ধি; তিরস্কার। উপ—লভ (লাভ করা)+ঘঞ্ ভা। সং; পু।
উপলম্ভ্য—শ্লাঘ্য; প্রশংসনীয়। উপ—লভ (লাভ করা)+ক্যপ্ র্ম। বিণ; ত্রি।

উপলা—প্রস্তরময় ভূমি; শর্করা। উপল+অ আছে অর্থে+আপ্। সং; স্ত্রী।
উপলিঙ্গ—উপদ্রব; অরিষ্ট। উপ—লিন্গ (গমন করা)+অ ক। সং; ক্লী।
উপলিপ্ত—উপরিভাগে কৃতলেপন, উপরে লেপা। উপ—লিপ+ক্ত র্ম। বিণ; ত্রি।
উপলেপ, উপলেপন—এক বস্তুর দ্বারা অন্য বস্তুর উপরিভাগে লেপ দেওয়া। উপ—লিপ +অল্, অনট্ ভা। সং; ক্রমে পু ও ক্লী।
উপবক্তা (—বক্তৃ)—উপদেষ্টা; যজ্ঞাদি কার্যে উপদেশক ঋত্বিক্। উপ—বচ্+তৃন্ ক। সং; পু। [ভূমি। সং; পু।
উপবঙ্গ—বঙ্গদেশের উপকণ্ঠ; বঙ্গের সমীপস্থ
উপবন—১। উদ্যান, বৃক্ষবাটিকা, বাগান। বনের সদৃশ, নিত্য। সং; ক্লী। ২। বনসমীপে। বনের সমীপে, অব্যয়ী। ব্য।
উপবর্ণন—সূক্ষ্ম বর্ণনা। প্রাদি। সং; ক্লী।
উপবর্তন—দেশ; জনপদ; জনপদসমূহ; দেশের একাংশ, প্রদেশ। উপ—বৃত+অনট্ অধি। সং; ক্লী।
উপবর্ষ—পাণিনি, কাত্যায়ন প্রভৃতি বৈয়াকরণগণের অধ্যাপক ঋষিবিশেষ। সং, পু।
উপবর্হ—উপাধান, বালিশ। উপ—বর্হ+অল্ ক। সং; পু। [অধি। সং; পু।
উপবসথ—গ্রাম। উপ—বস (বাস করা)+অথ
উপবস্ত—উপবাস। উপ—বস+ক্ত ভা। সং; ক্লী। [ভা। সং, পু।
উপবাদ—অপবাদ, নিন্দা। উপ—বদ+ঘঞ্
উপবাস—অনাহার, অনশন; বাস। উপ—বস (বাস করা)+ঘঞ্ ভা। সং; পু।
উপবাসী (—বাসিন্)—কৃতোপবাস, অনাহারী। উপবাস শব্দ+ইন্ অস্ত্যর্থে। বিণ, পু। স্ত্রী উপবাসিনী।
উপবাহ্য—রাজবাহন; রাজবাহক হস্তী। উপ—বহ (বহন করা)+ণ্যৎ ক। সং; পু।
উপবিদ্যা—হীন বিদ্যা, অপবিদ্যা। হীনা যে বিদ্যা, নিত্য। সং; স্ত্রী।
উপবিধি—গৌণ বা অপ্রধান বিধি, অধীন বিধান, শাখা নিয়ম। হীন যে বিধি, নিত্য। সং; পু।
উপবিষ—বিষবিশেষ, কৃত্রিম বিষ; উপবিষ সাত প্রকার, যথা—আকন্দ, সেহুণ্ড, ধুস্তুরা, বিষলাঙ্গলা, করবীর, গুঞ্জা (কুঁচ) ও অহিফেন। হীন যে বিষ, নিত্য। সং; পু বা ক্লী।
উপবিষ্ট—আসীন, বসিয়াছে এরূপ। উপ—বিশ (প্রবেশ করা)+ক্ত ক। বিণ; ত্রি।
উপবীত—বামাংসস্থাপিত যজ্ঞসূত্র, পৈতা। উপ—বী+ক্ত ক। সং; ক্লী।
উপবীতী (—বীতিন্)—যজ্ঞসূত্রধারী। উপবীত+ইন্ অস্ত্যর্থে। বিণ; পু।

উপবেদ—বেদসদৃশ বিদ্যা, যথা—আয়ুর্বেদ, ধনুর্বেদ, গন্ধর্ববেদ, স্থাপত্যবেদ। বেদের সদৃশ, নিত্য। সং; পু।
উপবেশ—১। আসনগ্রহণ, বসা; আসক্তি। উপ—বিশ+অল্ ভা। ২। আসন গ্রহণ করান, বসান। উপ—ণিজন্ত বিশ (=বেশি)+অল্ ভা। সং; পু।
উপবেশক—১। উপবেষ্টা, উপবেশনকর্তা, যে বসে। উপ—বিশ+ণক ক। ২। উপবেশয়িতা, যে বসায়। উপ—ণিজন্ত বিশ (=বেশি)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপবেশিকা।
উপবেশন—১। আসনগ্রহণ, বসা। উপ—বিশ+অনট্ ভা। ২। বসান, স্থাপন। উপ—ণিজন্ত বিশ (=বেশি)+অনট্ ভা। সং; ক্লী।
উপবেশয়িতা (—য়িতৃ)—যে বসাইয়া দেয়। উপ—ণিজন্ত বিশ (=বেশি)+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী উপবেশয়িত্রী।
উপবেশিত—যাহাকে বসান হইয়াছে এরূপ, স্থাপিত। উপ—ণিজন্ত বিশ (=বেশি) +ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।
উপব্যাঘ্র—চিত্রক, চিতাবাঘ; বৃক, নেকড়ে। ব্যাঘ্রের সদৃশ, নিত্য। সং; পু।
উপশম—শান্তি; নিবৃত্তি; লাঘব; ইন্দ্রিয়নিগ্রহ। উপ—শম+অল্ ভা। সং; পু।
উপশমক—উপশমকারক। উপ—ণিজন্ত শম (=শমি)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপশমিকা।
উপশমনীয়—উপশমের যোগ্য, যাহার উপশম করিতে হইবে। উপ—ণিজন্ত শম (=শমি) +অনীয় র্ম। বিণ; ত্রি। স্ত্রী,—নীয়া।
উপশমিত—কৃতোপশম, যাহার উপশম করা হইয়াছে। উপ—ণিজন্ত শম (=শমি)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,—তা।
উপশয়—১। নিকটে শয়ন; পথ্যাদি দ্বারা রোগের প্রশমন। উপ—শী+অল্ ভা। ২। মৃগমারণার্থে ব্যাধের গুপ্তভাবে শয়নস্থান, গর্তবিশেষ। +অল্ অধি। সং; পু। ৩। হস্তসমীপে, হাতের কাছে। অব্যয়ী; ব্য। ৪। সুখকর, আরামজনক। বিণ; ত্রি।
উপশল্য—গ্রামের প্রান্তভাগ, গ্রামান্ত। শল্য অর্থাৎ ভাগাড়, তাহার সমীপ, সামীপ্যার্থে অব্যয়ী। ব্য বা সং; ক্লী।
উপশান্ত—উপশমপ্রাপ্ত, নিবৃত্ত। উপ—শম (শান্ত হওয়া)+ক্ত ক। বিণ; ত্রি।
উপশান্তি—উপশম, নিবৃত্তি। উপ—শম (শান্ত হওয়া)+ক্তি ভা। সং; স্ত্রী।
উপশায়—চৌকিদারের পালাক্রমে শয়ন; রাত্রিকালে কোন কার্যে বহু লোক নিযুক্ত হইলে তাহাদিগের পর্যায়ক্রমে শয়ন। উপ—শী+ণঞ্ ভা। সং, পু।

উপশিষ্য—শিষ্যের শিষ্য। হীন যে শিষ্য, নিত্য। সং; পুং।

উপশোভিত—সম্যক্ শোভিত, সমলঙ্কৃত, বিভূষিত। প্রাদি। বিণ; ত্রি। স্ত্রী,–তা।

উপশ্রুত—প্রতিশ্রুত, অঙ্গীকৃত। উপ–শ্রু (শ্রবণ করা)+ক্ত র্ম। বিণ; ত্রি।

উপশ্রুতি—প্রতিশ্রুতি, অঙ্গীকার; স্বীকার; উপকার; দৈব শুভাশুভ প্রশ্ন। উপ–শ্রু+ক্তি ভা। সং; স্ত্রী।

উপশ্লেষ—আশ্লেষ, আলিঙ্গন; একদেশসম্বন্ধ; বন্ধনা। উপ–শ্লিষ (আলিঙ্গন করা)+অল্ ভা। সং; পুং।

উপষ্টম্ভ—১। উপক্রম, আরম্ভ; স্তম্ভন; আড়ম্বর; উপলক্ষ। উপ–স্তম্ভ+অল্ ভা। ২। স্তম্ভ।...+অল্ ণ। সং; পুং।

উপষ্টম্ভক—আধিক্য, আতিশয্য। উপষ্টম্ভ+কণ্। সং; পুং। [প্রাদি। সং; পুং।

উপসংক্ষেপ, উপসঙ্ক্ষেপ—সংক্ষিপ্তসার, চুম্বক।

উপসংখ্যান, উপসঙ্খ্যান—গণনা; সংগ্রহ; (ব্যাকরণে) সমানার্থক পদ। উপ–সম্–খ্যা (বলা)+অনট্ ভা। সং; ক্লী।

উপসংগ্রহ, উপসঙ্গ্রহ—পাদস্পর্শপূর্ব্বক নমস্কার, প্রণাম, অভিবাদন। উপ–সম্–গ্রহ+অল্ ভা। সং; পুং।

উপসংগ্রাহ্য, উপসঙ্গ্রাহ্য—পাদস্পর্শ পূর্ব্বক প্রণম্য, অভিবাদনীয়; পূজ্য, মান্য। উপ–সম্–গ্রহ+ঘ্যণ্ র্ম। বিণ; ত্রি।

উপসংযম—উপসংহার, সমাপ্তি; নিবারণ; নিবৃত্তি; ইন্দ্রিয়দমন। উপ–সম্–যম্+অল্ ভা। সং; পুং।

উপসংবাদ—অঙ্গীকারপূর্ব্বক কথন; প্রতিশ্রুতি বর্ণন। উপ–সম্–বদ্+ঘঞ্ ভা। সং; পুং।

উপসংহরণ—উপসংহার (সকল অর্থে)। উপ–সম্–হৃ+অনট্ ভা। সং; ক্লী।

উপসংহার—সমাপ্তি; মৃত্যু; নিবর্ত্তন; সংগ্রহ; আক্রমণ। উপ–সম্–হৃ (হরণ করা)+ঘঞ্ ভা। সং; পুং।

উপসংহৃত—যাহার উপসংহার করা হইয়াছে এরূপ, সমাপিত। উপ–সম্–হৃ (হরণ করা)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,–তা।

উপসংহৃতি—উপসংহার (সকল অর্থে)। উপ–সম্–হৃ+ক্তি ভা। সং; স্ত্রী।

উপসত্তি—নিকটে গমন; আসন্নতা; মিলন, সঙ্গ; প্রতিপাদন; পরিচর্য্যা, সেবা; দান। উপ–সদ+ক্তি ভা। সং; স্ত্রী।

উপসদ—১। সমীপে গমন, নিকটবর্ত্তিতা; দান। উপ–সদ+অল্ ভা। সং; পুং। ২। সমীপগামী, নিকটবর্ত্তী। উপ–সদ+অন্ ক। বিণ; ত্রি। স্ত্রী,–দা।

উপসদন—১। সমীপে গমন, নিকটবর্ত্তিতা, উপস্থিতি। উপ–সদ+অনট্ ভা। সং; ক্লী। ২। গৃহের নিকটস্থ স্থান; প্রতিবেশ। সদনের সমীপে, অব্যয়ী। ব্য বা সং; ক্লী।

উপসন্তান—সন্তানতুল্য ব্যক্তি; একবংশোদ্ভব, সগোত্র, উত্তরপুরুষ। সন্তানের সদৃশ, নিত্য। সং; পুং।

উপসন্ন—উপনীত, উপস্থিত; সমীপাগত, আসন্ন, নিকটবর্ত্তী। উপ–সদ+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী উপসন্না।

উপসম্পত্তি—অভিনব সম্পত্তি। অধিকা যে সম্পত্তি, নিত্য। সং; স্ত্রী।

উপসম্পন্ন—১। পক্ব; পর্য্যাপ্ত; মৃত। উপ–সম্–পদ+ক্ত ক। ২। লব্ধ, প্রাপ্ত; প্রস্তুত; যজ্ঞার্থে হত।...+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী উপসম্পন্না।

উপসর—নির্গমন; অভিগমন; গোগবীসঙ্গম। উপ–সৃ+অল্ ভা। সং; পুং।

উপসর্গ—১। উপদ্রব, উৎপাত; ব্যাধি; রোগবিকার, রোগের আগন্তুক ধর্ম্ম। উপ–সৃজ+ঘঞ্ ভা। ২। (ব্যাকরণে) প্র, পরা প্রভৃতি বিংশতি অব্যয় শব্দ।...+ঘঞ্ ক। সং; পুং।

উপসর্জ্জন—১। সমীপে গমন; বর্জ্জন; পরিহার; অতিক্রমণ; উপসর্গ, উৎপাত, উপদ্রব। উপ–সৃজ+অনট্ ভা। ২। অপ্রধান ব্যক্তি বা বস্তু, প্রতিনিধি।...+অনট্ ক। সং; ক্লী।

উপসর্প—সমীপে গমন; অনুসরণ, পশ্চাদ্গমন। উপ–সৃপ+অল্ ভা। সং; পুং।

উপসর্পক—সমীপগামী, নিকটবর্ত্তী; অনুসরণকর্ত্তা, পশ্চাদ্গামী। উপ–সৃপ+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপসর্পিকা।

উপসর্পণ—সমীপে গমন; উপনীতি, উপস্থিতি; আস্তে আস্তে সরিয়া পড়া; অনুসরণ। উপ–সৃপ+অনট্ ভা। সং; ক্লী।

উপসর্পণা—উপসর্পণ (সকল অর্থে)। উপ–সৃপ+অন ভা+আপ্। সং; স্ত্রী।

উপসর্য্যা—ঋতুমতী গবী; যুবতী। উপ–সৃ+য ক+আপ্। সং; স্ত্রী।

উপসাগর—সাগর সদৃশ জলাংশ, যে সাগরাংশে প্রায় চতুর্দ্দিকে স্থল দ্বারা বেষ্টিত (Gulf, Strait)। নিত্য। সং; পুং।

উপসার্য্য—সমীপগমনীয়, যাহার নিকটে যাইতে হইবে বা যাওয়া আবশ্যক। উপ–সৃ+ঘ্যণ্ র্ম। বিণ; ত্রি। স্ত্রী উপসার্য্যা।

উপসুন্দ—১। নরকাসুরের সেনাপতি, ইনি শ্রীকৃষ্ণের হস্তে নিধনপ্রাপ্ত হন।

২। একজন প্রতাপান্বিত দৈত্য। ইহার পিতার নাম নিকুম্ভ ও জ্যেষ্ঠ ভ্রাতার নাম সুন্দ। উভয় ভ্রাতা কঠোর তপস্যা করিয়া ব্রহ্মার নিকট এই বর লাভ করে যে, ইহারা অন্যের অবধ্য হইবে, কেবল পরস্পরের হস্তে নিধনপ্রাপ্ত হইবে। তাহারা দেবদ্বিজদ্বেষী হইয়াছিল বলিয়া তাহাদিগের বধের নিমিত্ত বিশ্বকর্ম্মা যাবতীয় রত্নের তিল তিল লইয়া তিলোত্তমা নাম্নী এক অলোকসামান্যা রমণীর সৃষ্টি করিলেন। অতঃপর ব্রহ্মার আদেশে তিলোত্তমা দৈত্যভ্রাতৃদ্বয়ের সমক্ষে উপস্থিত হইলে, তাঁহাকে লাভ করিবার নিমিত্ত দুই ভ্রাতা যুদ্ধে প্রবৃত্ত হইয়া নিহত হইল।

উপসূর্য্যক—১। সূর্য্যের মণ্ডল। সূর্য্যকে উপগত=উপসূর্য্য (২৩৫); উপসূর্য্য+ক স্বার্থে। ২। চন্দ্রের মণ্ডল। উপসূর্য্য+ক তুল্যার্থে। সং; ক্লী।

উপসৃষ্ট—১। উপসর্গযুক্ত, উৎপাতগ্রস্ত; যুক্ত; ব্যাপ্ত; বিসৃষ্ট; আক্রান্ত; কামুক। উপ–সৃজ+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী,–সৃষ্টা। ২। মৈথুন। উপ–সৃজ+ক্ত ভা। সং; ক্লী।

উপসেক—জলসেচনপূর্ব্বক মৃদুতাসম্পাদন, জল দিয়া নরম করা। উপ–সিচ+ঘঞ্ ভা। সং; পুং।

উপসেচন—উপসেক (তাহা দেখ)। উপ–সিচ+অনট্ ভা। সং; ক্লী।

উপসেবক—উপভোগকারী; পরস্ত্রীতে আসক্ত। উপ–সেব+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী উপসেবিকা।

উপসেবন—সেবা, পরিচর্য্যা; উপাসনা, আরাধনা; সম্ভোগ; আসক্তি। উপ–সেব+অনট্ ভা। সং; ক্লী।

উপসেবা—পূজা; চাকরি; সম্ভোগ। নিত্য। সং; স্ত্রী।

উপসেবিত—সেবিত; আরাধিত, উপাসিত, পূজিত উপভুক্ত; সম্ভুক্ত। উপ–সেব+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী উপসেবিতা।

উপসেবী (–সেবিন্)—সেবাকারক, উরিচর্য্যাকারী। উপ–সেব+ণিন্ ক। বিণ; পুং। স্ত্রী উপসেবিনী।

উপস্কর, উপস্কার—রন্ধনার্থ পিষ্ট ধন্যাকসর্ষপাদি, বাটা মসলা, বাটনা, বেসার; অসম্পূর্ণ বাক্যের অর্থবোধের নিমিত্তে অন্য শব্দের অধ্যাহার। উপ–কৃ (করা)+অল্, ঘঞ্ ণ ক ভা। সং; পুং।

উপস্করণ—১। উপকরণ, উপাদান। উপ–কৃ+অনট্ ণ। ২। হিংসা, হিংসাকরণ; সজ্জীকরণ, বিভূষণ, অলঙ্কৃতি।...+অনট্ ভা। সং; ক্লী।

উপস্কার—উপস্কর দেখ।

উপস্তম্ভ—জীবনের প্রধান অবলম্বন, খাদ্য-নিদ্রাদি। উপ–স্তন্ভ+অন্ ক। সং; পুং।

উপস্তুতি—সন্নিধানে স্তুতি, সাক্ষাতে প্রশংসা। উপ–স্তু+ক্তি ভা। সং; স্ত্রী।

উপস্ত্রী—উপপত্নী। স্ত্রীর সদৃশী, নিত্য। সং; স্ত্রী।

উপস্থ—১। পুংচিহ্ন, শিশ্ন; স্ত্রীচিহ্ন, যোনি;

প্রশস্ত, বিস্তৃত; অসঙ্কুচিত; বহুল; যথেচ্ছ, দেদার। দেশজ। বিণ।
ঢালাই—ঢালা কর্ম্ম। দেশজ। সং।
ঢালাও—ফলাও; প্রশস্ত, বিস্তীর্ণ; বহুল, দেদার। দেশজ। বিণ।
ঢালান—ঢালা ক্রিয়া (অন্যের দ্বারা) করান (ঢালা দেখ)। দেশজ। ক্রি।
ঢালী (ঢালিন্)—১। ঢালযুক্ত,ফলকধারী,চর্ম্মী। ঢাল+ইন্ আছে অর্থে। বিণ; পু। স্ত্রী ঢালিনী। ২। ঢালধারী যোদ্ধা। সং।
ঢালু—ক্রমনিম্ন। দেশজ। বিণ।
ঢিট, ঢীট—১। দুরন্ত, শায়েস্তা, শাসিত। দেশজ। ২। চতুর,শঠ, ধূর্ত্ত; ধৃষ্ট,নির্লজ্জ। প্রা, ক। বিণ।
ঢিটপণা—শঠতা, ধূর্ত্ততা। প্রা, ক। সং।
ঢিটামি, ঢিটামি—চাতুরী। প্রা, ক। সং।
ঢি-ঢি—ধিক্-ধিক্ রব, অপযশ। দেশজ। সং।
ঢি-ঢিকার—ধিক্কার রব। দেশজ। সং।
ঢিপ, ঢিপ-ঢিপ—১। স্তূপে প্রহার বা আঘাত শব্দ। দেশজ। ব্য। ২। স্তূপ, ঢিপী। সং।
ঢিপী—উচ্চ ভূমিখণ্ড; স্তূপ। দেশজ। সং।
ঢিমা—মন্থর, মন্দগতি। দেশজ। বিণ।
ঢিল—লোষ্ট্র, ঢেলা। দেশজ। সং।
ঢিলা—১। শিথিল, আলগা, অব্যবস্থিত। দেশজ। বিণ। ২। শৈথিল্য,আলস্য। সং।
ঢিলাম—আলস্য, শৈথিল্য। দেশজ। সং।
ঢীট—ঢিট দেখ।
ঢুঁড়া, ঢুঁঢ়া—অন্বেষণ করা,খুঁজা। হিন্দী। ক্রি।
ঢুণ্ঢন অন্বেষণ, খোজা, ঢোঁড়া। ঢুন্ঢ্ (অন্বেষণ করা)+অনট্ ভা। সং; ক্লী।
ঢুণ্ঢি—কাশীস্থ গণেশবিশেষ। ঢুন্ঢ্ (অন্বেষণ করা)+ই খ। সং; পু।
ঢুলা—ঝিমান, ঝুঁকিয়া পড়া। দেশজ। ক্রি।
ঢুলান—আন্দোলিত করা, সঞ্চালিত করা, বীজন করা। দেশজ। ক্রি।
ঢুলী—ঢোলবাদক, ঢোলী। দেশজ। সং।
ঢু—পশুযুদ্ধে মাথায় মাথায় আঘাত। দেশজ। সং। [ব্য।
ঢু-ঢু—কিছু নয়, তৃণহীন বালুকামাত্র। দেশজ।
ঢেঁকলী—কূপাদি হইতে জল তুলিবার ঢেঁককল, লাঠ্যা। দেশজ। সং।
ঢেঁক, ঢেঁকী—ধান্যাদি কুটিবার পদচালিত স্থূল কাষ্ঠখণ্ড। দেশজ। সং।
ঢেঁকিশাল, ঢেঁকশাল—ঢেঁকি থাকিবার জায়গা বা ঘর। গ্রাম্য। সং। [সং।
ঢেঁটরা, ঢেঁড়া—আনদ্ধ বাদ্যবিশেষ, ভেরি।
ঢেঁড়স—তরকারি ফলবিশেষ, ঢেঁড়ি। দেশজ। সং। [কাষ্ঠযন্ত্র। দেশজ। সং।
ঢেঁড়া—পাট বা শণ পাকাইয়া দড়ি করিবার
ঢেঁড়ি—কর্ণাভরণবিশেষ; ঢেঁড়স ফল; ঢোল সহরৎ। দেশজ; সং।

ঢেওানা—তরঙ্গিত করা, ঢেউ দিয়া উপরের তৃণাদি সরান। দেশজ। ক্রি।
ঢেউ—তরঙ্গ, লহরী। দেশজ। সং।
ঢেউ-খেলানা,-খেলানিয়া—তরঙ্গিত। বিণ।
ঢেকা—ধাক্কা। দেশজ। সং।
ঢেঙ্গা—লম্বা, দীর্ঘাকার। দেশজ। বিণ।
ঢেপসা—স্তূপসদৃশ, কদাকার। দেশজ। বিণ।
ঢেমন—কুচরিত্র;জারজ। দেশজ। বিণ বা সং।
ঢেমনা—নির্বিষ দণ্ডাকার সর্পবিশেষ। দেশজ। সং। [(বিধবা হইতে)। দেশজ। বিণ।
ঢেমনা-বেধো—জারজ (গালিতে)। বেধো
ঢেমনী—উপপত্নী। দেশজ। সং।
ঢের—অধিক, প্রচুর। দেশজ। বিণ।
ঢেরা—পাট ও শণের দড়ি কাটিবার কাঠের চতুর্ভুজ যন্ত্রবিশেষ; + এইরূপ চিহ্ন, বজ্র-চিহ্ন। দেশজ। সং।
ঢেরাসই,ঢেরাসহি—দলীলাদিতে নিরক্ষর ব্যক্তির ঢেরাচিহ্ন করিয়া দেওয়া। দেশজ। সং।
ঢেলা—ঢিল, লোষ্ট্র। দেশজ। সং।
ঢেলাভাঙ্গানি—ঢেলামারা হইতে রক্ষা পাইতে মিষ্টান্ন কিংবা অর্থদান। প্রাদে। সং।
ঢেলামারা—ঢিলদ্বারা প্রহার; বিবাহের দিন বরযাত্রীকে ঢেলাদ্বারা প্রহার। প্রাদে। সং।
ঢোঁক—গিলন; একেবারে যে পরিমাণ গিলা যায়। দেশজ। সং।
ঢোঁড়া—ডুণ্ডুভ, নির্বিষ ভীরু সর্পবিশেষ। সং।
ঢোল—স্বনামখ্যাত বাদ্যযন্ত্র। ঢুল (উৎক্ষেপণ করা)+অন্ ক। সং; পু।
ঢোলক—ক্ষুদ্র ঢোল, ঢোলের ন্যায় আকারবিশিষ্ট ক্ষুদ্রাকৃত বাদ্যযন্ত্রবিশেষ। ঢোল+কণ্ অল্পার্থে। সং; পু।
ঢোল সমুদ্র—১। বঙ্গদেশে ফরিদপুর জেলায় অবস্থিত জলাভূমি। সং। ২। ছোটি বস্তুশাকবিশেষ। সং।
ঢোল সহরৎ,—সোহরৎ—উচ্চনাদে ঢোল পিটাইয়া ঘোষণা। বৈদেশিক। সং।
ঢোলী—ঢুলী (তাহা দেখ)।
ঢোলা—স্ফীত; শিথিল। বিণ।
ঢোম্বর—শঠ; ধূর্ত্ত। বিণ।
ঢৌকন—১। উৎকোচ, ঘুষ। ঢৌক+অনট্ ণ। ২। গমন। ঢৌক+অনট্ ভা। সং; ক্লী।

ণ—১। পঞ্চদশ ব্যঞ্জনবর্ণ, ইহার উচ্চারণস্থান মূর্দ্ধা। ২। নির্গুণ। বিণ;ত্রি। ৩। নির্ণয়; জ্ঞান; ভূষণ; জলাশয়। সং; পু। ণকারের তন্ত্রোক্ত নাম, যথা—নির্গুণ, রতি, জ্ঞান, জম্ভন, পক্ষিবাহন প্রভৃতি।
ণত্ব—(ব্যাকরণে) দন্ত্য ন মূর্দ্ধন্য ণ হওয়া। ণ বর্ণ+ত্ব ভাবার্থে। সং; স্ত্রী।
ণত্ববিধান—(ব্যাকরণে) দন্ত্য ন মূর্দ্ধন্য ণ হইবার নিয়ম। ৬তৎ। সং; স্ত্রী।
ণিচ্—প্রত্যয়-বিশেষ; ধাতুর উত্তর প্রেরণার্থে, কখন কখন স্বার্থে, এই প্রত্যয় হয়, ণ, চ্ ইৎ, ই থাকে। ইহাকে ক্রি প্রত্যয়ও বলে।
ণিজন্ত—যাহার উত্তর ণিচ্ প্রত্যয় করা হইয়াছে, ক্রান্ত। ণিচ্ অন্তে যাহার,বহু। বিণ;ত্রি।
ণেহ—স্নেহ। প্রা, ক। সং।
ণ্য—ব্রহ্মলোকস্থ সরোবরবিশেষ। সং; পু।

ত—১। ষোড়শ ব্যঞ্জনবর্ণ, ইহার উচ্চারণস্থান দন্ত। ২। অমৃত; ক্রোড়; পুচ্ছ; চৌর; ম্লেচ্ছ। তক (হাস্য করা, সহ্য করা)+ড ক। সং; পু। ৩। পুণ্য। তৃ+ড ণ। ৪। তরণ। তৃ (উত্তীর্ণ হওয়া)+ড ভা। সং।
তইও—তবুও, তথাপি; তেমনি। প্রা, ক।
তঁহি—তিনি, সে; তথায়। প্রা, ক।
তঁহু—তিনি, সে। প্রা, ক।
তক্—পর্য্যন্ত, অবধি। বৈদেশিক। ব্য।
তকর—তাহার। প্রা, ক।
তকরবি—১। প্রতারণা, ছলনা। বৈদেশিক। সং। ২। কৌশলময়। প্রা, ক।
তক্ত—রাজ-সিংহাসন। বৈদেশিক। 'তখ্ত' শব্দজ। সং। [দেশজ। ব্য।
তক্তক—পরিষ্কার পরিচ্ছন্ন, দীপ্তিশালী।
তক্তকিয়া, তক্তকে—তক্তক দীপ্তিশালী। দেশজ। বিণ। [দেশজ। সং।
তক্তা—প্রশস্ত কাষ্ঠফলক, চেরা চওড়া কাঠ।
তক্তাপোষ—কাষ্ঠময় খট্বা, কাঠের খাট। দেশজ। সং। [বৈদেশিক। সং।
তক্মা, তখ্মা—চাপরাস, পরিচয়-চিহ্ন, নিদর্শন।
তক্র—পাদাম্বুসংযুক্ত দধি; ঘোল। তক (সহ্য করা)+রক্ ক। সং; ক্লী।
তক্রকূর্চ্চিকা—আমিক্ষা, দুগ্ধবিকার, ছানা। তক্রযুক্ত যে কূর্চ্চিকা (গাঢ় দুগ্ধ), মধ্যপদলোপী কর্ম্মধা। সং; স্ত্রী। [কর্ম্মধা। সং; পু।
তক্রপিণ্ড—আমিক্ষা, ছানা। তক্র দুষ্ট পিণ্ড, মধ্যপদলোপী
তক্রমাংস—ঘোলের সহিত পক্ব মাংস, এখ্নি। তক্র পক্ব মাংস, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; স্ত্রী।
তক্রবিজ্ঞান—তক্রবিষয়ে বিশেষ জ্ঞান, তক্রের গুণাগুণ সম্বন্ধে বোধ। তক্র প্রধানতঃ তিন প্রকার—তক্র, উদশ্বিৎ ও ঘোল। তিন-ভাগ দধিতে এক ভাগ জল মিশ্রিত করিয়া মন্থন করিলে তাহাকে তক্র বলে। অর্দ্ধাংশ জল মিশ্রিত করিয়া মন্থন করিলে তাহাকে উদশ্বিৎ বলে। সরযুক্ত দধিতে জল মিশ্রিত না করিয়া মন্থন করিলে তাহাকে ঘোল বলে। তক্র মধুর ও অম্লরসবিশিষ্ট। ইহা উষ্ণবীর্য্য, রুক্ষ, অগ্নিবর্দ্ধক। বিষ,

শোথ, অতিসার, গ্রহণী, পাণ্ডু, অর্শ, প্লীহা, গুল্ম, অরুচি, বিষম জ্বর, তৃষ্ণা, বমন, শূল, বায়ু প্রভৃতি রোগে হিতকর। ইহা মুখপ্রিয় ও মূত্রকৃচ্ছ্র, অতিপান বা অতিভোজনজনিত রোগে উপকারক। তক্রশুণ্ঠী সৈন্ধবযুক্ত হইলে বায়ুপ্রশমনকর, চিনিসংযুক্ত হইলে পিত্তনাশক এবং ত্রিকটুযুক্ত হইলে কফাধিক্য শান্তিকর। ঘোল, হিং, জীরা ও সৈন্ধবলবণযুক্ত হইলে অর্শনাশক, বায়ুপ্রশামক, অতিসার-নিবারক, বস্তিশূলনাশক, এবং রুচি, পুষ্টি ও বলকারক হয়। গুড়যুক্ত হইলে মূত্রকৃচ্ছ্র নিবারক, এবং চিতাযুক্ত হইলে পাণ্ডুরোগ নাশক। গ্রীষ্মকালে, ক্ষতরোগে, মূর্চ্ছা, ভ্রম, দাহ ও রক্তপিত্ত রোগে এবং দুর্ব্বল শরীরে তক্র অহিতকর। তক্র-বিষয়ক বিজ্ঞান, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; স্ত্রী।

**তক্রাট**—তক্রমন্থন করিবার দণ্ড। তক্র শব্দ—অট (গমন করা) + অন্ ক। সং ; পু।

**তক্রার**—তর্ক, বাদানুবাদ ; প্রতিবাদ ; বাজি ধরা। দেশজ। সং।

**তক্লিষ**—কষ্ট, নাকাল। বৈদে। সং।

**তক্ষ**—জনৈক নৃপ, ভরতের পুত্র। তক্ষ + অন্ ক। সং ; পু।

**তক্ষক**—১। সূত্রধর ; বিশ্বকর্ম্মা। তক্ষ (ত্বগ্মোচন করা) + ণক ক। সং ; পু। ২। জনৈক নাগ। মহর্ষি কশ্যপের ঔরসে কদ্রুর গর্ভে ইঁহার জন্ম। দেবরাজ ইন্দ্রের সহিত ইঁহার সখ্য ছিল। খাণ্ডবারণ্যে ইঁহার আবাস ছিল। নাগবর একদা স্ত্রী ও পুত্র অশ্বসেনকে আবাসে রাখিয়া কুরুক্ষেত্রে গমন করেন। সেই সময়ে অগ্নিদেব কৃষ্ণার্জ্জুনের সহায়তায় খাণ্ডববনদাহ করায় তক্ষকের স্ত্রী, পুত্রসহ পলাইবার চেষ্টা করে, কিন্তু অর্জ্জুনের শরে মৃত্যুমুখে পতিত হন। অশ্বসেন ইন্দ্রের সাহায্যে রক্ষা পান।

উতঙ্কমুনি গুরুদক্ষিণা প্রদানের নিমিত্ত যে সময়ে পৌষ্যরাজপত্নীর কুণ্ডলদ্বয় প্রার্থনা করিয়া আনিতেছিলেন, সেই সময়ে তক্ষক পথে তাহা হরণ করেন। অতঃপর উতঙ্ক পাতালে গমনপূর্ব্বক অনেক চেষ্টায় তাহা পুনঃপ্রাপ্ত হন। তদবধি তিনি তক্ষকের প্রতি জাতক্রোধ হইয়া রহিলেন।

শৃঙ্গীনামক ঋষিকুমার মহারাজ পরীক্ষিৎকে তক্ষকদষ্ট হইবার অভিশাপ প্রদান করিলে, সেই শাপ সফল করিবার অভিপ্রায়ে তক্ষক হস্তিনাভিমুখে যাত্রা করেন। পথে কশ্যপ নামে এক ব্রাহ্মণের সহিত ইঁহার সাক্ষাৎ হয়। ব্রাহ্মণ বিষবিদ্যায় সুপণ্ডিত ছিলেন। তিনি সর্পদষ্ট পরীক্ষিৎকে মন্ত্রবলে পুনর্জীবিত করিবার অভিপ্রায়ে হস্তিনাপুরে যাইতেছিলেন। ব্রাহ্মণের অভিপ্রায় অবগত হইয়া তক্ষক তাহার প্রমাণ চাহিলেন। তক্ষক একটি সজীব বৃক্ষকে দংশন করায় বৃক্ষটি বিশুষ্ক হইয়া গেল। ব্রাহ্মণ মন্ত্রবলে বৃক্ষকে পুনর্জীবিত করিলেন। তখন তক্ষক ব্রাহ্মণকে অর্থলোভী জানিতে পারিয়া তাঁহাকে প্রভূত অর্থ প্রদানপূর্ব্বক হস্তিনাগমনে প্রতিনিবৃত্ত করেন। অনন্তর তক্ষক অতি সূক্ষ্ম দেহ ধারণপূর্ব্বক ফলমধ্যে অবস্থিত হইয়া পরীক্ষিতের নিকট উপস্থিত হইলেন। রাজা ফলটি ভক্ষণার্থ ছেদন করিবামাত্র তক্ষক তাঁহাকে দংশন করিয়া শমনভবনে প্রেরণ করিলেন।

অতঃপর পরীক্ষিৎ তনয় মহারাজ জনমেজয় প্রতিহিংসার বশবর্ত্তী হইয়া সতক্ষক নাগকুল নির্ম্মূল করিবার অভিপ্রায়ে সর্পযজ্ঞের অনুষ্ঠান করিলে তক্ষক ভয়ে ইন্দ্রের উত্তরীয়মধ্যে আশ্রয় গ্রহণ করেন। ইন্দ্র আত্মরক্ষার্থে ইঁহাকে পরিত্যাগ করিলে, ইনি যাজ্ঞিকগণের মন্ত্রবলে অগ্নিতে পতিত হইতে যাইতেছিলেন, এমন সময় নাগরাজ বাসুকিপ্রেরিত আস্তিক মুনির অনুরোধে জনমেজয় সর্পযজ্ঞ রহিত করিলে তক্ষক পরিত্রাণ লাভ করেন।

**তক্ষণ**—কাষ্ঠাদির উপরিভাগ মসৃণকরণ, চাঁচা, রেঁদা করা ; কৃশ করণ। তক্ষ (ত্বগ্মোচন করা) + অনট্ ভা। সং ; পু।

**তক্ষণি**—তৎক্ষণাৎ। দেশজ। ব্য।

**তক্ষণী**—সূত্রধরের অস্ত্রবিশেষ, রেঁদা, বাইশ। তক্ষ (ত্বগ্মোচন করা) + অনট্ ণ + স্ত্রীলিঙ্গে ঈপ্। সং ; স্ত্রী।

**তক্ষন্**—তক্ষা দেখ।

**তক্ষশিলা**—নগরীবিশেষ, ভরতপুত্র তক্ষরাজের রাজধানী, পঞ্জাব প্রদেশের অন্তর্গত, এই স্থানে মহারাজ জনমেজয় সর্পযজ্ঞের অনুষ্ঠান করেন। এই তক্ষশিলা একদিন ঋষিগণের জ্ঞান ও বিদ্যাচর্চ্চার প্রধান স্থান ছিল। গোনর্দ্দিতনয় পাণিনি এই স্থানে জন্মপরিগ্রহ করেন। এই স্থানেই সে সময়ে ভারতের বিশ্ববিদ্যালয় ছিল। নীতিশাস্ত্রবিশারদ চাণক্য পণ্ডিতের এই স্থানে জন্ম হয়। কেহ কেহ পাণিনিকে শালাতুরীয় বলেন।

পঞ্জাব প্রদেশে রাওলপিণ্ডি তহশীলের অধীনে ঢেরি সাহান বা সা ডেরি নামে একটি গ্রাম আছে। জেনারেল কানিংহাম বলেন, এই গ্রামই প্রাচীন তক্ষশিলা। গ্রামে যে সকল ভগ্নাবশেষ অধুনা দৃষ্ট হয়, তাহার বিস্তৃতি ছয় মাইল। স্তূপ ও মঠ গুলির সংখ্যা ও আয়তন প্রত্নতত্ত্ববিদ্‌গণের বিশেষ আদর ও মনোযোগের বিষয়। তক্ষ বা তক্ষক-নামক তুরানী জাতি এই প্রদেশে পুরাকালে বাস করিত বলিয়া অনুমিত হয়। কেহ কেহ বলেন, শালিবাহন রাজা এই তক্ষ জাতিসম্ভূত। পুরাণের মতে তক্ষ রাজা শ্রীরামচন্দ্রের ভ্রাতা ভরতের পুত্র। কথা-সরিৎ-সাগরের ও তাহার আদর্শ বৃহৎ কথার জনশ্রুতি অনুসারে জানিতে পারা যায় যে, দক্ষিণাপথের বরু (ভরু) কচ্ছ নামক স্থানে শালি-(শাত) বাহন রাজার রাজধানী ছিল। রাজা সংস্কৃতজ্ঞ ছিলেন না, বার্ত্তিক-সিদ্ধ সর্ব্ববর্ম্মাচার্য্য শালিবাহনকে সংস্কৃত শিখাইবার উদ্দেশ্যে কাতন্ত্র বা কলাপব্যাকরণ প্রণয়ন করিয়াছিলেন। এই জাতি এক সময়ে সিন্ধুসাগর দোয়াবের অধিকারী ছিল। এই জাতির নাম হইতে তক্ষশিলার নাম উৎপন্ন। গ্রীক্ ঐতিহাসিক আরিয়ান (Arian) তক্ষশিলা সমৃদ্ধিশালী ও বহুজনপূর্ণ নগর বলিয়া বর্ণনা করিয়াছেন। নগরটি মারগলা (Margala) নামক গিরিসঙ্কটের কয়েক মাইল পূর্ব্বদিকে অবস্থিত ছিল। এখনও সেইস্থানে প্রধান প্রধান অট্টালিকার ভগ্নাবশেষ দৃষ্ট হয়। আলেকজাণ্ডার এই স্থানে তিন দিবস বিশ্রাম করেন এবং তদানীন্তন রাজা কর্ত্তৃক সমারোহের সহিত সমাদৃত হন। খৃষ্টীয় ৪০০ অব্দে চৈন বৌদ্ধ পরিব্রাজক ফাহিয়ান এই স্থানে আগমন করেন। তিনি স্থানটী বিশেষ ভাবে পবিত্র বলিয়া বর্ণনা করিয়াছেন। ৬৩০ এবং আবার ৬৪৩ খৃঃ অঃ হুয়েন্থ্ সাং এইস্থানে উপস্থিত হইয়াছিলেন ; কিন্তু তখন রাজধানী কাশ্মীরে উঠিয়া গিয়াছিল। তক্ষশিলার ধ্বংসাবশেষ ছয়টি পৃথক্‌ভাবে বিভক্ত। (১) "বী স্তূপ" ; এইটী ঢেরি সাহান গ্রামের সন্নিকট ; এখানে প্রত্নতত্ত্ববিদ্‌গণের অভিলষিত বিস্তর মুদ্রা ও প্রস্তর ইষ্টকাদি পাওয়া যায় ; (২) হাতিয়াল ; মারগল পর্ব্বতশ্রেণীর একাংশে অবস্থিত প্রাচীন দুর্গ। (৩) শিরকাপ ; এটি পূর্ব্বোক্ত দুর্গের সহিত সংযুক্ত অতিরিক্ত দুর্গ বলিয়া অনুমিত। (৪) কাপ-কোট ; সম্ভবতঃ এইখানে যুদ্ধের সময়ে হস্তী ও অন্যান্য পশু রক্ষিত হইত। (৫) বাবরখানা ; এটী অশোক-নির্ম্মিত স্তূপ বলিয়া কানিংহাম সাহেব অনুমান করেন ; হুয়েন্থ্ সাং এই স্তূপের উল্লেখ করিয়াছেন। (৬) বহুদূর বিস্তৃত মঠ ও বৃহদায়তন অট্টালিকার সমষ্টি। সং ; স্ত্রী।

**তক্ষা** (তক্ষন্)—সূত্রধর ; বিশ্বকর্ম্মা ; চিত্রা-

নক্ষত্র। তক্ষ (ত্বগ্মোচন করা)+কনিন্ ক। সং; পু। [দেশজ। ব্য।

তখন—তৎকালে, সেই সময়ে; সেই কারণে।

তখনকার—সে সময়কার, তৎকালীন, তদানীন্তন। দেশজ।

তখ্ত—রাজসিংহাসন। বৈদেশিক। সং।

তগ্মা—তক্মা দেখ।

তগর—১। টগর ফুলের গাছ। ত (ক্রোড়)-গৃ (গ্রাস করা)+অন্ ক। সং; পু। ২। টগর ফুল। তগর+ক ইদমর্থে। সং; ক্লী।

তগল্লব—বঞ্চনা। বৈদেশিক। সং।

তগল্লবী—বঞ্চনাপূর্ণ। বৈদেশিক। বিণ।

তঙ্ক—১। পাথর কাটা বাটালি। সং; পু। ২। আতঙ্ক। প্রা, ক।

তঙ্কন—অতি কষ্টে জীবনধারণ। তন্ক+অনট্ ভা। সং; ক্লী।

তঙ্কা—টাকা। টঙ্কা শব্দের অপব্যবহার।

তচ্নচ—নষ্ট। দেশজ। বিণ।

তছরূপ—ক্ষতি। বৈদেশিক। সং।

তচ্ছু—তাহার। প্রা, ক।

তজবিজ—বিচার, বিবেচনা। বৈদেশিক। সং।

তজ্জনিত—তাহা দ্বারা উৎপাদিত; তৎপ্রসূত। তাহা দ্বারা জনিত। (তদ্+জনিত), ৩তৎ। বিণ; ত্রি।

তজ্জন্য—তৎকারণে, সেই নিমিত্ত, তদ্ধেতু। তদ্+জন্য। ব্য।

তজ্জাত—তাহা হইতে উদ্ভূত, তৎসম্ভূত। তাহা হইতে জাত (তদ্+জাত), ৫তৎ। বিণ; ত্রি।

তঞ্চক—বঞ্চক, প্রতারক। দেশজ। বিণ।

তঞ্চকতা—বঞ্চনা, প্রতারণা, শঠতা, জুয়াচুরী। দেশজ। সং। [দেশজ। বিণ।

তঞ্চকী—প্রতারণাপূর্ণ, শঠতাময়, জুয়াচুরী।

তট—১। নদ্যাদির কিনারা, কূল, তীর; সানু। তট্+অন্ ক। সং; পু বা ক্লী। ২। ক্ষেত্র। সং; ক্লী। ৩। শিব। সং, পু।

তটস্থ—১। তীরস্থিত; সমীপস্থ; উদাসীন, নির্লিপ্ত, না শত্রু না মিত্র, অপক্ষপাতী; অগণাক্রান্ত; শাস্ত্রোক্ত লক্ষণাবিশেষ। তটে থাকে যে এই বাক্যে উপ; তট-স্থা (থাকা)+ড ক। বিণ; ত্রি। স্ত্রী তটস্থা। ২। অভিভূত; সঙ্কুচিত, লজ্জিত। দেশজ। বিণ।

তটাক, তটাগ—তড়াগ, বৃহৎ পুষ্করিণী। তট (তীর)-অক বা অগ (বক্রভাবে গমন করা)+অন্ ক। সং; পু বা ক্লী।

তটাঘাত—বপ্রক্রীড়া, তটাদিতে হস্তীর শুণ্ডাঘাত। তটে আঘাত, ৭তৎ। সং; পু।

তটারূঢ়—তীরে উত্থিত। তটকে আরূঢ় ইতি ২তৎ, বা তটে আরূঢ় ইতি ৭তৎ। বিণ; ত্রি।

তটিনী—নদী। তট আছে ইহার এই অর্থে তট+ইন্+স্ত্রীলিঙ্গে ঈপ্। সং; স্ত্রী।

তটী—তট, তীর, কূল; সানু অথবা নদ। তট শব্দ+স্ত্রীলিঙ্গে ঈপ্। সং; স্ত্রী।

তড়কা—আক্ষেপরোগ, মৃগী রোগের ন্যায় লক্ষণবিশিষ্ট রোগবিশেষ, (convulsion)। সং।

তড়াক, তড়াগ—বৃহৎ জলাশয়। তড় (আঘাত করা)+আক, আগ ক। সং; পু বা ক্লী। [পঞ্চশত ধনু (২০০০ হাত) পরিমিত জলাশয়কে তড়াগ বলে]।

তড়াক—অতিবেগে। দেশজ। ব্য।

তড়ি—১। আঘাতকারী। তড় (আঘাত করা) +ই ক। ২। আঘাত। তড়+ই ভা। সং; পু। [সদ্যঃ। দেশজ।

তড়ি-ঘড়ি—তৎক্ষণাৎ, অবিলম্বে, ঝটিতি;

তড়িৎ—সৌদামিনী, বিদ্যুৎ। তড় (দীপ্ত পাওয়া)+ইৎ ক। সং; স্ত্রী।

তড়িত্বান্ (তড়িত্বৎ)—১। বিদ্যুদ্-বিশিষ্ট। তড়িৎ+বতু অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী তড়িত্বতী। ২। মেঘ। সং; পু।

তড়িদ্গর্ভ—১। বিদ্যুদ্বিশিষ্ট। তড়িৎ আছে গর্ভে (মধ্যে) যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তড়িদ্গর্ভা। ২। মেঘ। সং; পু।

তড়িন্ময়—বিদ্যুন্ময়, বিদ্যুৎপূর্ণ; সৌদামিনী-স্বরূপ। তড়িৎ শব্দ+ময়ট্। বিণ; ত্রি। স্ত্রী তড়িন্ময়ী।

তণ্ডক—১। বহুরূপী। তন্ড (তাড়না করা)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী তণ্ডিকা। ২। খঞ্জন পক্ষী; ফেন; তরুস্কন্ধ; মায়া। সং; পু। ৩। পারস্কার। সং; পু বা ক্লী।

তণ্ডু—শিবের জনৈক অনুচর। তন্ড (তাড়না করা)+উ ক। সং; পু।

তণ্ডুল—চাউল। তন্ড+উল ণ্ম। সং; পু।

তণ্ডুল-পরীক্ষা—চোর সন্দেহে কর্ত্তব্য পরীক্ষা বিশেষ। কাত্যায়ন লিখিয়াছেন, তণ্ডুল উত্তমরূপে ধৌত করিয়া নূতন মৃন্ময় পাত্র-মধ্যে দেবতার স্নানজলে শুচিভাবে ভিজাইয়া রাখিবে। পর দিবসে সাক্ষ্য ব্যক্তিদিগকে স্নান করাইয়া শুদ্ধাচারে পূর্ব্বমুখে উপবিষ্ট করাইবে। পরে ভূর্জ্জপত্রে, তদভাবে পিপ্পলপত্রে নিম্নলিখিত মন্ত্রটী লিখিবে,

> "আদিত্যচন্দ্রাবনিলোঽনলশ্চ
> দ্যৌর্ভূমিরাপো হৃদয়ং যমশ্চ।
> অহশ্চ রাত্রিশ্চ উভে চ সন্ধ্যে
> ধর্ম্মো হি জানাতি নরস্য বৃত্তম্।"

এই পত্রিকা উপবিষ্ট ব্যক্তিদের মস্তকে রাখিয়া পূর্ব্বোক্ত তণ্ডুল চর্ব্বণ করিতে দিবে। এই সময় যাহার গাত্রকম্প হইবে ও তালু শুষ্ক হইবে, এবং তণ্ডুল চর্ব্বণানন্তর ভূর্জ্জপত্রে বা পিপ্পলপত্রে নিষ্ঠীবন ত্যাগ কারলে তাহাতে রক্ত দৃষ্ট হইবে, তাহাকেই দোষী জানিবে। ৬তৎ। সং; স্ত্রী।

তণ্ডুলাম্বু—তণ্ডুলোদক, চাউল ধোয়া জল, চেলুনি। তণ্ডুলক্ষালিত অম্বু, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী।

তণ্ডুলীয়—নটেশাক, অল্পমারিষ। তণ্ডুল+ঈয় ভবার্থে [পচাচাউল ও তাহার ধোয়া-জলে এই শাকের উৎপত্তি হয়]। সং; পু।

তণ্ডুলোত্থ—তণ্ডুলাম্বু (তাহা দেখ)। তণ্ডুল-উদ্-স্থা+ড ক। সং; ক্লী।

তণ্ডুলোদক—তণ্ডুলাম্বু (তাহা দেখ)। তণ্ডুল-ক্ষালিত উদক, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী।

তৎ—তদ্ দেখ।

তত—১। বীণাদি বাদ্য। সং; ক্লী। ২। বায়ু। তন+ক্ত ক। সং; পু। ৩। বিস্তৃত; ব্যাপ্ত। তন্+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী তত। ৪। সেই পরিমাণ। দেশজ। বিণ বা সং।

ততহি—তাহাতে; তৎপরে, অনন্তর। প্রা, ক।

ততি—১। সেই পরিমিত। তদ্+ডতি। বিণ; ত্রি। ২। শ্রেণী; সমূহ। তন (বিস্তৃত করা)+ক্তি ভা। সং; স্ত্রী।

ততেক—তাবৎপরিমিত। ক, প্র। বিণ।

ততোধিক—তদপেক্ষা বেশী। বিণ।

তৎকাল—১। সেই সময়; বর্ত্তমান কাল। কর্ম্মধা। সং; ক্লী। ২। তৎক্ষণাৎ, সদ্যঃ, শীঘ্র। দেশজ।

তৎকালধী—প্রত্যুৎপন্নমতি, উপস্থিত-বুদ্ধি। তৎকালে (উপযুক্ত সময়ে) উৎপন্না হয় ধী (বুদ্ধি) যাহার, বহু। বিণ; ত্রি।

তৎকালীন—সেই সময়ের, তখনকার, তদানীন্তন। তৎকাল+ঈন ভবার্থে। বিণ; ত্রি।

তৎক্রিয়—তৎকার্য্যকারক; তদ্ব্যবসায়ী; বিনা বেতনে তৎকর্ম্মকারক। সা (সেই) ক্রিয়া যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তৎক্রিয়া।

তৎক্ষণাৎ—সেই সময়েই, তখনই, অবিলম্বে। সংস্কৃত মতে তৎক্ষণ শব্দের ৫মীর ১ বচন, ল্যবর্থে পঞ্চমী, অর্থাৎ "তৎক্ষণকে পাইয়া" এইরূপ অর্থে। বাঙ্গালায় এই পদটিকে অব্যয় বলা যাইতে পারে।

তত্ত্ব, তত্ত—১। স্বরূপ, প্রকৃতি, অবস্থা; পদার্থ; ব্রহ্ম; নৃত্য; পারমার্থ, ধর্ম্ম; সাধারণ। (সাংখ্যমতে) মূল প্রকৃতি, মহৎ, অহঙ্কার, মনঃ, পঞ্চ তন্মাত্র, পঞ্চ মহাভূত, পঞ্চ জ্ঞানেন্দ্রিয়, পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, এই চতুর্বিংশতি প্রকার। তদ্+ত্ব ভাবার্থে। সং; ক্লী। ২। খোঁজ, সন্ধান, খবর, সংবাদ; আত্মীয়-স্বজনালয়ে প্রেরিত উপহার সামগ্রী। দেশজ। সং।

তত্ত্বজিজ্ঞাসা—তত্ত্বজ্ঞান লাভের বাসনা, ব্রহ্ম-বিষয় জানিবার ইচ্ছা। ৬তৎ। সং; স্ত্রী।

তত্ত্বজিজ্ঞাসু—তত্ত্বজ্ঞানপিপাসু, ব্রহ্মবিষয় জানিতে ইচ্ছুক। ২তৎ। বিণ ; ত্রি।

তত্ত্বজ্ঞ—তত্ত্বজ্ঞানসম্পন্ন, ব্রহ্মবিষয়ক জ্ঞানলাভ করিয়াছে এরূপ ; যাথার্থ্যবিৎ, স্বরূপবেত্তা। (জ্ঞা)+ড ক। বিণ ; ত্রি। স্ত্রী তত্ত্বজ্ঞা।

তত্ত্বজ্ঞান—ব্রহ্মবিষয়ে জ্ঞান ; যাথার্থ্যজ্ঞান, স্বরূপ-বোধ। ৬তৎ। সং ; ক্লী।

তত্ত্বজ্ঞানী (–জ্ঞানিন্)—ব্রহ্মজ্ঞানসম্পন্ন ; যাথার্থ্য-বিৎ, স্বরূপজ্ঞ। তত্ত্বজ্ঞান আছে ইহার এই অর্থে তত্ত্বজ্ঞান+ইন্। বিণ ; পু। স্ত্রী,–জ্ঞানিনী।

তত্ত্ব-তালাস—খোঁজ-খবর। দেশজ। সং।

তত্ত্বদর্শিতা—তত্ত্বদর্শীর ভাব বা কার্য্য ; তত্ত্ব-জ্ঞতা ; বিচক্ষণতা। তত্ত্বদর্শী দেখ। তত্ত্বদর্শিন্+তা ভাবার্থে। সং ; স্ত্রী।

তত্ত্বদর্শী (–দর্শিন্)—তত্ত্বজ্ঞ ; যাথার্থ্যবিৎ ; বিচক্ষণ। তত্ত্ব দর্শন করে যে, উপ ; তত্ত্ব –দৃশ (দেখা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী,–দর্শিনী।

তত্ত্বনিরূপণ—ব্রহ্মনির্ণয়, ঈশ্বরসম্বন্ধীয় সমস্ত বিষয় স্থিরীকরণ ; পদার্থসমূহের যাথার্থ্যনির্ণয়, স্বরূপনির্ণয়। ৬তৎ। সং ; ক্লী।

তত্ত্বনির্ণয়—১। তত্ত্বনিরূপণ (সকল অর্থে) জৈনগ্রন্থ-বিশেষ। ২। সাংখ্যোক্ত চতু-র্বিংশতি তত্ত্বের অবধারণ। ৩। সিদ্ধান্ত। ৬তৎ। সং ; পু। [সং ; পু।

তত্ত্বন্যাস—তন্ত্রে কথিত পূজাঙ্গ ন্যাসবিশেষ।

তত্ত্ববাদী (–বাদিন্)—তত্ত্বভাষী ; যথার্থ-বাদী ; স্পষ্টবাদী। তত্ত্ব–বদ্+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী তত্ত্ববাদিনী।

তত্ত্ববিৎ (–বিদ্)—তত্ত্বজ্ঞ (সকল অর্থে)। তত্ত্ব –বিদ্ (জানা)+ক্বিপ্ ক। বিণ ; পু।

তত্ত্ববিবেক- জ্যোতিঃশাস্ত্রবিষয়ক গ্রন্থবিশেষ। এই গ্রন্থে কমলাকরকৃত গ্রহাদির স্ফুট ও অস্ফুট এই দুই প্রকার গণিত এবং উত্তরের সিদ্ধান্ত প্রভৃতি লিখিত আছে। সং ; পু।

তত্ত্বহীন—তত্ত্বজ্ঞানশূন্য, ঈশ্বরজ্ঞানরহিত। ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী তত্ত্বহীনা।

তত্ত্বানুসন্ধান—প্রকৃত অবস্থার অন্বেষণ, যথার্থ ব্যাপার কি তাহা জানিবার নিমিত্ত খোঁজ লওয়া, যাথার্থ্যনিরূপণের প্রয়াস। তত্ত্বের অনুসন্ধান, ৬তৎ। সং ; ক্লী।

তত্ত্বানুসন্ধায়ী (–য়িন্)—স্বরূপ অনুসন্ধান-কারী, আত্মজ্ঞানান্বেষী। তত্ত্ব–অনু–সম্ –ধা+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী তত্ত্বানু-সন্ধায়িনী। [সং ; স্ত্রী।

তত্ত্বালোচনা—তত্ত্বজ্ঞানের অনুশীলন। ৬তৎ।

তত্ত্বাবধান—কোন ব্যাপার যথাযথরূপে সম্পন্ন হইতেছে কি না তাহা মনোযোগের সহিত পর্য্যবেক্ষণ, কর্তৃত্বকরণ, অধ্যক্ষতাকরণ। তত্ত্বের অবধান, ৬তৎ। সং ; ক্লী।

তত্ত্বাবধায়ক—তত্ত্বাবধানকারী, যাহার উপর কোন বিষয় দেখিবার ভার থাকে। তত্ত্বের অবধায়ক, ৬তৎ। বিণ বা সং ; পু। স্ত্রী তত্ত্বাবধায়িকা।

তত্ত্বাবধারক—তত্ত্বনিরূপণকর্তা, কার্য্য-পরি-দর্শক ; স্বরূপনির্ণয়কারী। তত্ত্বের অবধারক, ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,–ধারিকা।

তত্ত্বাবধারণ—স্বরূপনির্ণয়, যাথার্থ্যনিরূপণ। তত্ত্বের অবধারণ, ৬তৎ। সং ; ক্লী।

তৎপর—১। আসক্ত, নিষ্ঠ ; যত্নবান্ ; ব্যগ্র ; ত্বরান্বিত, ক্ষিপ্রকারী ; দক্ষ। তাহাতে পর (আসক্ত), ৭তৎ। ২। তৎপ্রধান। তৎ (তাহা) পর (প্রধান) যাহার, বহু। বিণ ; ত্রি।

তৎপরতা—ব্যগ্রতা ; দক্ষতা ; ত্বরা, ক্ষিপ্র-কারিতা, যত্ন। তৎপর+তা ভাবার্থে। সং ; স্ত্রী।

তৎপরায়ণ—তৎপ্রধান ; তদাসক্ত ; তদাশ্রিত। তৎ (তাহাই) হইয়াছে পর (প্রধান) অয়ন (আশ্রয়) যাহার, বহু। বিণ ; ত্রি।

তৎপুরুষ—সমাসবিশেষ। সমাস দেখ। সং ; পু।

তত্র—তথায়, সেখানে ; সেই বিষয়ে। তদ্ শব্দ +ত্র ৭মী স্থানে। ব্য।

তত্রত্য—তৎস্থানস্থ, তৎস্থানজাত, সেখানকার। তত্র দেখ ; তত্র+ত্য ভবার্থে। বিণ ; ত্রি।

তত্রভবৎ—তত্রভবান দেখ।

তত্রভবতী—মান্যা, পূজ্যা। তত্রভবান্ দেখ। তত্রভবৎ+স্ত্রীলিঙ্গে ঈপ্। বিণ ; স্ত্রী।

তত্রভবান্ (–ভবৎ)—মান্য, পূজ্য। তত্র–ভা (দীপ্তি পাওয়া)+ডবতু যুম্মদর্থে। বিণ ; পু। স্ত্রী তত্রভবতী।

তত্রাচ—তথাচ, তথাপি, তবুও। তত্রচ শব্দের অসাধু ব্যবহার। [+অপি। ব্য।

তত্রাপি—তত্রচ, তথাচ, তথাপি, তবুও। তত্র

তত্ত্ব—তত্ত্ব দেখ।

তথা—সাদৃশ্য ; সেই প্রকার ; সেই হেতু ; তত্র, সেখানে, সেই বিষয়ে ; স্বীকার ; সমুচ্চয়, এবং ; নিশ্চয় ; তাহাই। তদ্+থাচ্। ব্য।

তথাগত—১। তথাভূত। ৩তৎ। ২। সেইরূপে, সেই প্রকারে আগত। তথা (সেই প্রকারে) আগত, ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী তথাগতা। ৩। বুদ্ধদেব। তথা (সত্য) গত (জ্ঞান) যাহার, বহু। অথবা পূর্ব্ব পূর্ব্ব বুদ্ধের অনুশাসন অনুসারে, গৌতম বুদ্ধ অনুশাসন করিয়াছিলেন বলিয়া তাঁহার নাম "তথা-গত" হইয়াছে। সং ; পু। [+চ। ব্য।

তথাচ—তথাপি, তাহা হইলেও, তবুও। তথা

তথাপি—তত্রাপি, তাহা হইলেও, তবুও। তথা +অপি। ব্য।

তথাভূত—তথাগত ; সেই প্রকারে সম্পন্ন। তথা দেখ ; তথা–ভূ+ক্ত ক। বিণ ; ত্রি।

তথাবিধ—সেই প্রকারের, সেই ভাবের, তাদৃশ। তথা হইয়াছে বিধা (প্রকার) যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী তথাবিধা। [+অস্তু। ব্য।

তথাস্তু—তাহাই হউক, সেইরূপই ঘটুক। তথা

তথি—অপিচ, আরও ; তথায়, সেখানে ; তাহাতে। প্রা, ক।

তথৈব—সেই প্রকারই। তথা+এব। ব্য।

তথৈবচ—সেই প্রকারই, সেইরূপই ; বড় সুবিধা-জনক নয়, রীতিসম্মত নয়, অমনি এক রকম। তথা+এব+চ। ব্য।

তথ্য—১। যাথার্থ্য ; প্রকৃত অবস্থা বা ব্যাপার। তথা+য্য ভাবার্থে। সং ; ক্লী। ২। যথার্থ ; সত্য, অবিসংবাদী। বিণ ; ত্রি।

তথ্যভাষী (–ভাষিন্)—প্রকৃত বিষয়ের বক্তা, সত্যবাদী। তথ্য (সত্য) ভাষে (বলে) যে এই বাক্যে উপ। তথ্য–ভাষ (বলা) +ণিন ক। বিণ ; পু। স্ত্রী তথ্যভাষিণী।

তথ্যবাদী (–বাদিন্)—তথ্যভাষী (তাহা দেখ)। তথ্য (সত্য) বদে (বলে) যে এই বাক্যে উপ ; তথ্য–বদ্ (বলা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী তথ্যবাদিনী।

তথ্যানুসন্ধান—যথার্থ বিষয়ের অনুসন্ধান, সত্যের অন্বেষণ, স্বরূপ নির্ণয়ের চেষ্টা, যাথার্থ্যনিরূপণের প্রয়াস। ৬তৎ। সং ; ক্লী।

তথ্যানুসন্ধায়ী (–য়িন্)—প্রকৃত ব্যাপারের অনু-সন্ধানকারী, তত্ত্বনিরূপণ-প্রয়াসী। তথ্যের অনুসন্ধায়ী, ৬তৎ। বিণ ; পু। স্ত্রী,–য়িনী।

তদ্ (তৎ)—১। তিনি, সে, তাহা, প্রসিদ্ধ। তন্+অদ্ ক। সর্ব্ব ; ত্রি। ২। ব্রহ্ম। সং ; ক্লী।

তদতিরিক্ত—তদ্ব্যতীত, তাহার অধিক, তদ্ভিন্ন, তাহা ছাড়া। তাহা হইতে অতিরিক্ত, ৫তৎ। বিণ ; ত্রি। স্ত্রী,–ক্তা।

তদনন্তর—তৎপরে, তাহার পর। তাহার অনন্তর, ৬তৎ। ব্য।

তদনুগামী (–গামিন্)—তাহার অনুগমনকারী, তদনুযায়ী, তদনুবর্ত্তী। তাহার অনুগামী, ৬তৎ। বিণ ; পু। স্ত্রী তদনুগামিনী।

তদনুযায়ী (–যায়িন্)—১। তদনুগামী (তাহা দেখ)। তাহার অনুযায়ী, ৬তৎ। বিণ ; পু। স্ত্রী,–যায়িনী। ২। তদনুসারে, সেই মত। বাঙ্গালা ব্য।

তদনুরূপ—তাহার তুল্য, তৎসদৃশ ; তাহার উপযুক্ত, সেইমত। তাহার অনুরূপ, ৬তৎ। বিণ ; ত্রি। স্ত্রী তদনুরূপা।

তদনুবর্ত্তী (–বর্ত্তিন্)—তদনুগামী, তাহার অনুবর্ত্তী, ৬তৎ। বিণ ; পু। স্ত্রী,–বর্ত্তিনী।

তদনুসারে—সেইমত, তদনুযায়ী। তাহার অনু-সার আছে যাহাতে, বহু। ক্রি বিণ।

তদন্ত—১। তাহার শেষ। তাহার অন্ত, ৬তৎ। ২। অনুসন্ধান, তত্ত্বাবধারণের প্রয়াস,

স্বরূপনির্ণয়চেষ্টা। তাহার অন্ত হয় যাহাতে বা যদ্দ্বারা, বহু। সং; স্ত্রী।

তদন্য—তাহা হইতে পৃথক্, তদ্ভিন্ন, তাহা ছাড়া অপর। তাহা হইতে অন্য, ৫তৎ। বিণ; ত্রি।

তদপি—১। তাহাও। তৎ+অপি। ২। তথাচ, তাহা হইলেও। তদ্+অপি। ব্য।

তদর্থে—তাহার নিমিত্তে, সেই কারণে; তাহার উদ্দেশ্যে। তাহার অর্থে, ৬তৎ। ব্য।

তদবধি—তদা প্রভৃতি; সেই হইতে, সেই পর্য্যন্ত। তৎ (তাহা) অবধি (সীমা) যাহার, বহু। ব্য।

তদবস্থ—সেই অবস্থাপন্ন, পূর্ব্বোক্ত দশায় অবস্থিত, আগেও যেমন ছিল এখনও সেই রকম আছে এইরূপ ভাবাপন্ন। তদ্ (তাহা) অবস্থা যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তদবস্থা।

তদবস্থা—১। সেইরূপ অবস্থাপন্না। বহু; তদবস্থ দেখ। বিণ; স্ত্রী। ২। সেইরূপ অবস্থা, পূর্ব্ব দশা। তদ্ (সেই) অবস্থা, কর্ম্মধা। সং; স্ত্রী। [কালার্থে। ব্য।

তদা—তখন, সেই সময়ে। তদ্ শব্দ+দা

তদাকার—সেই আকৃতিবিশিষ্ট; সেই ভাবাপন্ন; তদ্রূপ। তৎ (তাহা) আকার যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তদাকারা।

তদাত্মা (তদাত্মন্)—তৎস্বরূপ। সেই হইয়াছে আত্মা (স্বরূপ) যাহার, বহু। বিণ; পু বা স্ত্রী। [তদা শব্দ+ত্ব। সং; ক্লী।

তদাত্ব—তৎকাল, বর্ত্তমান সময়। তদা দেখ;

তদানীন্তন—তৎকালীন, সেই সময়ের। তদানীম্ শব্দ+তন ভবার্থে। বিণ; ত্রি। স্ত্রী তদানীন্তনী। [+দানীম্ কালার্থে। ব্য।

তদানীম্ (তদানীং)—তখন, সেই সময়। তদ্

তদাপ্রভৃতি—তদবধি, সেই সময় হইতে। ব্য।

তদারক, তাদারক—তত্ত্বাবধান, পরিদর্শন, দেখা শুনা; তদন্ত, অনুসন্ধান। বৈদেশিক। সং।

তদিতর—তদন্য, তদ্ভিন্ন, তাহা ছাড়া। তাহা হইতে ইতর (অন্য), ৫তৎ। বিণ; ত্রি।

তদীয়—তৎসম্বন্ধীয়, তদধিকৃত, তাহার। তদ্ +ীয় ইদমর্থে। বিণ; ত্রি।

তদুৎপন্ন—তাহা হইতে উদ্ভূত, তজ্জাত, তৎ সম্ভূত। তাহা হইতে উৎপন্ন, ৫তৎ। বিণ; ত্রি। [ব্য।

তদুপরি—তাহার উপর; অধিকন্তু। ৬তৎ।

তদেক—তাহা হইতে ভেদ-রহিত। তাহার সহিত এক, ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী তদেকা।

তদেকাত্মা (–কাত্মন্)—তাহার সহিত অভিন্নাত্মা, একাত্মা। তাহার সহিত এক হইয়াছে আত্মা যাহার, বহু। বিণ; পু বা স্ত্রী।

তদ্গত—তদাসক্ত, তন্নিষ্ঠ, তাহাতেই নিবিষ্ট। তাহাকে গত, ২তৎ। বিণ; ত্রি। স্ত্রী, –তা।

তদ্গতচিত্ত—তদাসক্তমনাঃ, তাহাতে একান্ত অভিনিবিষ্ট। তদ্গত হইয়াছে চিত্ত যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তদ্গতচিত্তা।

তদ্গতচিত্তে—তদাসক্ত হৃদয়ে, একাগ্র মনে, নিবিষ্টচিত্তে। তদ্গত চিত্ত যাহাতে, বহু। ক্রি-বিণ।

তদ্গুণ—১। তাহার গুণ। ৬তৎ। ২। প্রসিদ্ধ গুণ। তৎ (প্রসিদ্ধ) যে গুণ, কর্ম্মধা। ৩। কাব্যালঙ্কারবিশেষ। সং; পু।

তদ্দণ্ড—সেই ক্ষণ, সেই মুহূর্ত্ত। কর্ম্মধা। সং।

তদ্দিন—সেই দিন। কর্ম্মধা। সং; ক্লী।

তদ্ধন—কৃপণ, ব্যয়কুণ্ঠ। তৎ (সেই) হইয়াছে ধন যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তদ্ধনা।

তদ্ধর্ম্মা (তদ্ধর্ম্মন্)—পূর্ব্বোক্ত ধর্ম্ম-বিশিষ্ট। তাহা হইয়াছে ধর্ম্ম যাহার, বহু। বিণ।

তদ্ধিত—১। তাহার মঙ্গল। তাহার নিমিত্ত হিত (মঙ্গল), ৪তৎ। সং; ক্লী। ২। তাহার যোগ্য, প্রিয় বা মঙ্গলজনক। তাহার হিত (তদ+হিত), ৬তৎ। বিণ; ত্রি। ৩। শব্দোত্তর জায়মান প্রত্যয়, অর্থাৎ শব্দের উত্তর যে সকল প্রত্যয় হইলে পুনরায় শব্দ উৎপন্ন হয়, তাহাদিগকে তদ্ধিত প্রত্যয় বলে। তাহাতে (মূল শব্দে) হিত (বিহিত) হয় যাহা, অথবা হিত (প্রাপ্ত) হয় যাহার, বহু। সং; পু।

তদ্ভিন্ন—১। তাহা হইতে পৃথক্, তদন্য। তাহা হইতে ভিন্ন, ৫তৎ। বিণ; ত্রি। ২। তদ্ব্যতীত, তাহা ছাড়া। বাঙ্গালা ব্য।

তদ্রূপ—সেই রূপ, সেই প্রকার, তদ্বিধ। তৎ হইয়াছে রূপ যাহার, বহু। বিণ; ত্রি।

তদ্বৎ—তত্তুল্য, তাহার ন্যায়, তৎসদৃশ, সেই রূপ, সেই মত। তদ্+বৎ তুল্যার্থে। ব্য।

তদ্বিধ—সেই প্রকার, সেই রকমের, সেই ভাবের। তদ্ (তাহা) বিধা (প্রকার) যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী তদ্বিধা।

তদ্বির, তদ্বির্—অনুষ্ঠান, নির্ব্বাহ; উপায়, তদারক। বৈদেশিক। সং।

তদ্ব্যতিরিক্ত—তদ্ব্যতীত (তাহা দেখ)। তাহা হইতে ব্যতিরিক্ত, ৫তৎ। বিণ; ত্রি

তদ্ব্যতীত—তদতিরিক্ত, তাহা ছাড়া; তদ্ভিন্ন, তদন্য, তদিতর। তাহাকে ব্যতীত, ২তৎ। বিণ; ত্রি। স্ত্রী তদ্ব্যতীতা।

তনয়—পুত্র। তন (বিস্তার করা) +কয়ন্ ক, যে বংশাদি বিস্তার করে। সং; পু।

তনয়বৎসল—পুত্রবৎসল, পুত্রের প্রতি অত্যন্ত স্নেহশীল। তনয়ে বৎসল, ৭তৎ। বিণ; ত্রি।

তনয়-বৎসলতা, –বাৎসল্য—পুত্রপ্রেম, সন্তানের প্রতি মমতা, অপত্যস্নেহ। ৭মীতৎ। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী। [স্ত্রী।

তনয়া—কন্যা, দুহিতা। তনয়+আপ্। সং;

তনাদি—ধাতুপাঠোক্ত তনাদিগণ, তন্ হইতে আরম্ভ করিয়া কতিপয় ধাতু।

তনিকা—রজ্জু; কাছি। তন (বিস্তার করা) ণক ক+আপ্। সং; স্ত্রী।

তনিমা (তনিমন্)—কৃশত্ব; সূক্ষ্মতা। তনু (কৃশ)+ইমন্ ভাবার্থে। সং; পু।

তনু—১। শরীর; মূর্ত্তি। তন (বিস্তার করা) +উ ক। সং; স্ত্রী। ২। অল্প; সূক্ষ্ম; কৃশ; কোমল। বিণ; ত্রি। স্ত্রী তন্বী, তনু।

তনুচ্ছদ—বর্ম্ম, সাঁজোয়া। তনু (শরীর)–ছদ (আচ্ছাদন করা)+অন্ ক; সং; পু।

তনুজ, তনূজ—পুত্র। তনু হইতে জন্মে যে এই বাক্যে উপ; তনু বা তনূ–জন (জন্মা)+ড ক। সং; পু।

তনুজা, তনূজা—কন্যা। তনুজ বা তনূজ শব্দ +আপ্। সং; স্ত্রী।

তনুতা, –ত্ব—অল্পতা, ক্ষুদ্রতা; সূক্ষ্মতা; কৃশতা, কার্শ্য; কোমলত্ব। তনু+তা, ত্ব ভাবার্থে। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

তনুত্যাগ—দেহপরিত্যাগ, মৃত্যু। তনুর (শরীরের) ত্যাগ, ৬তৎ। সং; পু।

তনুত্র, তনুত্রাণ—বর্ম্ম, সাঁজোয়া। তনুকে ত্রাণ করে যে এই বাক্যে উপ; তনু (শরীর)–ত্রৈ (রক্ষা করা)+ড, অন ক। সং; ক্লী।

তনুত্ব—তনুতা দেখ।

তনুভৃৎ—শরীরধারী, দেহী, জীব, প্রাণী। তনু –ভৃ+কিপ্ ক। সং; পু বা স্ত্রী।

তনুমৎ, তনুমতী—তনুমান্ দেখ।

তনুমধ্যা—কৃশমধ্যা স্ত্রী, যে নারীর কটিদেশ ক্ষীণ অর্থাৎ সরু; মধ্যক্ষামা; ষড়ক্ষর ছন্দোবিশেষ। তনু (কৃশ) হইয়াছে মধ্য যাহার (যে স্ত্রীর), বহু। সং; স্ত্রী।

তনুমান্ (–মৎ)—শরীরবিশিষ্ট, দেহী, শরীরী। তনু+মতু আছে অর্থে। বিণ; পু। স্ত্রী তনুমতী।

তনুরস—ঘর্ম্ম, ঘাম। ৬তৎ। সং; পু।

তনুরুচি—১। শরীরের দীপ্তি, কান্তি; দেহের শোভা। ৬তৎ। সং; স্ত্রী। ২। ক্ষীণানুরাগবিশিষ্ট। তনু (ক্ষীণ) হইয়াছে রুচি (অনুরাগ) যাহার, বহু। বিণ; ত্রি।

তনুরুহ—গাত্রলোম; পতত্র; পক্ষ; পাখীর পালক। তনু–রুহ্+ক ক। সং।

তনুবার—বর্ম্ম, সাঁজোয়া। তনু শব্দ–বৃ (আবৃত করা)+ণঞ্ ণ। সং; পু।

তনূ—দেহ, শরীর। তন (বিস্তৃত করা বা হওয়া)+উ ক। সং; স্ত্রী।

তনূজ—তনুজ দেখ।

তনূজনি—পুত্র। তনূ (শরীর) হইতে জনি (উৎপত্তি) যাহার, বহু। সং; পু।

তনূজা—তনুজা দেখ

তনূরুহ—লোম; পক্ষীর পালক। তনূ (শরীর)–রুহ (জন্মা)+ক ক। সং; পু বা ক্লী। ২। পুত্র। সং; পু।

তন্‌কা, তন্‌খা—বেতন, মাসিক প্রাপ্য টাকা। বৈদেশিক। সং।

তন্ত—তন্ত্র। প্রা, ক।

তন্তু—সূত্র, সূতা; সন্তান। তন (বিস্তৃত হওয়া বা করা)+তুন্ ক। সং; পু।

তন্তুকাষ্ঠ—১। তাঁতের কাঠ। ৬তৎ। ২। বুরুষ। তন্তু সংযুক্ত কাষ্ঠ, মপী কর্ম্মধা। সং; ক্লী।

তন্তুকীট—গুটিপোকা; কোষকার কীট। তন্তু-কারক যে কীট, মপী কর্ম্মধা। সং; পু।

তন্তুনাভ—উর্ণনাভ, মাকড়সা। তন্তু (সূত্র) আছে নাভিতে যাহার, বহু। সং; পু।

তন্তুপর্ব্ব (—পর্ব্বন্)—শ্রাবণ মাসের পূর্ণিমা। তন্তু (সূত্র, যজ্ঞোপবীত), তাহার পর্ব্ব (উৎসব) হইয়াছিল যে সময়ে, বহু; (ঐ তিথিতে বামনদেবের উপবীত ধারণ হয়)। অথবা তন্তুধারক পর্ব্ব, মপী কর্ম্মধা। সং; ক্লী।

তন্তুর, তন্তুল—মৃণাল। তন্তু (সূত্র)+র বা ল অস্ত্যর্থে। সং; ক্লী।

তন্তুবাপ, তন্তুবায়—তাঁতি; মাকড়সা। তন্তু (সূত্র)—বপ বা বে (বয়ন করা)+ষণ্ ক। সং; পু। [স্ত্রী।

তন্তুশালা—বয়নগৃহ, তাঁতঘর। ৬তৎ। সং;

তন্তুসন্তত—বোনা (কাপড়); সেলাই করা (কাপড়)। তন্তু (সূত্র) হইয়াছে সন্তত যাহাতে, বহু। বিণ; ত্রি। অথবা তন্তুর সন্তত (আতান বিতান), ৬তৎ। সং; ক্লী।

তন্ত্র—১। শাস্ত্রবিশেষ, শিব ও শক্তির উপাসনা-বিষয়ক শাস্ত্র; বেদের শাখাবিশেষ; সিদ্ধান্ত; ঔষধ; পরিচ্ছেদ; প্রধান; হেতু; রাজ্য; স্বরাজ্য-চিন্তা; ইতিকর্ত্তব্যতা; বস্ত্রবয়ন-সামগ্রী, তাঁত; তন্তু; সমূহ; কুল; কুটুম্ব-ভরণ; উভয় কার্য্যার্থ সকৃৎ প্রবৃত্তিহেতু। তন (বিস্তৃত করা বা হওয়া)+ষ্ট্রন্ ক। সং; ক্লী। ২। অধীন। বিণ; ত্রি। স্ত্রী তন্ত্রা। [সং; ক্লী।

তন্ত্রক—নববস্ত্র। তন্ত্র (তাঁতির তাঁত)+কণ্।

তন্ত্রকাষ্ঠ—তন্তুবায়ের তুরি। তন্ত্রযোগ্য কাষ্ঠ, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী।

তন্ত্রতা—১। অধীনতা। তন্ত্র+তা ভাবার্থে। সং; স্ত্রী। ২। অনেককে উদ্দেশ করিয়া একবার প্রবৃত্তি। যেমন অনেক ব্রহ্মহত্যার জন্য একবার ব্রহ্মহত্যাজনিত পাপের প্রায়শ্চিত্ত করিলেই শুদ্ধ হয়।

তন্ত্রধারক—যে ব্যক্তি কর্ম্মকাণ্ডের পদ্ধতিবিষয়ক গ্রন্থ দেখিয়া পূজাদি কর্ম্মে নিযুক্ত ব্যক্তিকে মন্ত্র পাঠ করায়। ৬তৎ। সং; পু।

তন্ত্রবাপ, তন্ত্রবায়—তাঁতি; মাকড়সা। তন্ত্র (তন্তু)—বপ বা বে (বয়ন করা)+ষণ্ ক। সং; পু।

তন্ত্রসংস্থিতি—রাজ্যশাসন প্রণালী। তন্ত্রের (রাজ্যের) সংস্থিতি হয় যদ্দ্বারা, বহু। সং; স্ত্রী।

তন্ত্র-হোম—তন্ত্রশাস্ত্রানুসারী হোম। তন্ত্রসম্মত হোম, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

তন্ত্রাবাপ—স্বরাজ্য ও পররাজ্যবিষয়িণী চিন্তা। তন্ত্রের আবাপ, ৬তৎ। সং; পু।

তন্ত্রিত—অলস, অবসন্ন। তন্দ্র+ইত জাতার্থে। বিণ; ত্রি। স্ত্রী তন্দ্রিতা।

তন্ত্রিপাল—বিরাট রাজ্যে গুপ্তভাবে অবস্থান-কালে সহদেব গৃহীত নাম। সং; পু।

তন্ত্রিপালক—রাজা জয়দ্রথ। সং; পু।

তন্ত্রী—বীণাদির তাঁত; তার; রজ্জু। তন্ত্র (ধারণ করা)+ঈ ণ। সং; স্ত্রী।

তন্দুর—পাঁউরুটি সেঁকিবার উনান। বৈদে। সং।

তন্দ্রা—অল্প নিদ্রা, নিদ্রাবেশ, ঝিমান; অব-সন্নতা; আলস্য। তন্দ্র+অ ভা+আপ্। সং; স্ত্রী [আলু অস্ত্যর্থে। বিণ; ত্রি।

তন্দ্রালু—নিদ্রালু, অলস। তন্দ্রা দেখ; তন্দ্রা+

তন্দ্রি, তন্দ্রিকা—অল্প নিদ্রা, নিদ্রাবেশ; আলস্য, মূর্চ্ছা। তন্দ্রি=তন্দ্র+ক্রিন্ ভা। তন্দ্রিকা=তন্দ্রি+কণ্+আ। সং; স্ত্রী।

তন্দ্রী—তন্দ্রা, অল্প নিদ্রা; আলস্য; মূর্চ্ছা। তন্দ্র+ক্রিন্ ভা। সং; স্ত্রী। [বা।

তন্ন—তাহা নহে। তৎ (তাহা)+ন (না)।

তন্ন তন্ন—তাহা নহে তাহা নহে এবম্প্রকার অনুসন্ধানযুক্তভাবে; বিশেষরূপে; সূক্ষ্মানু-সূক্ষ্ম। দেশজ। তন্ন দেখ।

তন্নিবন্ধন—১। সেই হেতু, সেই কারণ। তৎ (সেই) নিবন্ধন (কারণ), কর্ম্মধা। সং; ক্লী। ২। সেই কারণপ্রযুক্ত, সেই হেতুতে। তৎ (তাহাই) নিবন্ধন, যাহার বা যাহাতে, বহু। ক্রি-বিণ।

তন্মন—১। তন্ময়; অনন্যমনস্ক, একাগ্রচিত্ত। বিণ। ২। অবধান, মনোযোগ, যত্ন, প্রাণ। দেশজ। সং।

তন্মনস্ক—তদেকাগ্রচিত্ত, প্রণিহিতমনাঃ; তদ্গতচিত্ত। তাহাতেই মনঃ যাহার, বহু। বিণ; ত্রি। [বিণ; ত্রি। স্ত্রী তন্ময়ী।

তন্ময়—তদাত্মক; তৎস্বরূপ। তদ্ শব্দ+ময়ট্।

তন্ময়তা, তন্ময়ত্ব—তদ্ভাবপূর্ণতা, তৎস্বরূপত্ব, তদাত্মকত্ব। তন্ময় শব্দ+তা, ত্ব ভাবার্থে। সং; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

তন্মাত্র—১। তদাত্মক; কেবল তাহাই। তদ্ (তাহা বা সেই) মাত্রা (পরিমাণ) যাহার, বহু; কিংবা তদ্ শব্দ+মাত্র। বিণ; ত্রি। স্ত্রী তন্মাত্রা। ২। (সাংখ্যমতে) অমিশ্র ভূতপঞ্চক। তদ্ (তাহাই) মাত্রা যাহার, বহু। সং; ক্লী। [স্ত্রী। তন্বী দেখ।

তন্বী—কৃশাঙ্গী। তনু (কৃশ)+ঈপ্। বিণ;

তপ—১। গ্রীষ্মকাল; সূর্য্য; রৌদ্র; আতপ। তপ (দাহ করা)+অন্ ক। সং; পু। ২। তাপদায়ক। বিণ; ত্রি। স্ত্রী তপা। ৩। তপস্যা। সংস্কৃত তপঃ পদের বাঙ্গালায় বিসর্গ লোপ।

তপঃ (তপস্)—১। আচরণ। তপ+অস্ ভা। ২। তপস্যা, ধর্ম্মসাধনোদ্দেশে ক্লেশময় কর্ম্ম; চান্দ্রায়ণাদি ব্রত [তপঃ তিন প্রকার—শারীর, বাচিক ও মানসিক। দেবতা, দ্বিজ, গুরু ও প্রাজ্ঞ ব্যক্তির পূজা, শৌচ, ঋজুতা, ব্রহ্মচর্য্য ও অহিংসাকে শারীর তপঃ বলে। অনুদ্বেগকর, সত্য, প্রিয় ও হিতকর বাক্য কথন এবং বেদাভ্যাসকে বাচিক তপঃ বলে। মনের প্রসন্নতা, সৌম্যত্ব, মৌন, আত্মসংযম ও ভাব-সংশুদ্ধিকে মানস তপঃ বলা যায়]; ধর্ম্ম; অদৃষ্ট; লোকবিশেষ। তপ+অস্ ণ। ৩। মাঘমাস; শিশির ঋতু। সং; ক্লী।

তপঃক্লেশ—তপস্যা সাধনের কষ্ট। তপঃজনিত ক্লেশ, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

তপঃক্লেশসহ—তপস্যার কষ্টসহনক্ষম। তপঃ-ক্লেশ সহে যে এই বাক্যে উপ; তপঃক্লেশ—সহ (সহ্য করা)+অন্ ক। বিণ; ত্রি। স্ত্রী,—সহা।

তপঃসাধন—তপশ্চর্য্যা, তপস্যা। ৬তৎ। সং; ক্লী।

তপৎ—তপন্ দেখ।

তপতী—সূর্য্যপত্নী, ছায়া; সূর্য্যতনয়া, ছায়ার গর্ভসম্ভূতা, সংবরণ রাজার সহিত ইঁহার বিবাহ হইলে ইঁহার গর্ভে কুরুরাজের জন্ম হয়; দক্ষিণ ভারতবর্ষস্থ নদীবিশেষ, তাপ্তী নদী। তপৎ+ঈপ্। সং; স্ত্রী।

তপন্ (তপৎ)—তাপদ; প্রকাশযুক্ত। তপ+শতৃ ক। বিণ; ত্রি। স্ত্রী তপন্তী।

তপন—১। সূর্য্য; সূর্য্যকান্তমণি; আকন্দগাছ; গ্রীষ্মকাল; নরকবিশেষ। তপ+অন ক। সং; পু। ২। তাপজনক। বিণ; ত্রি।

তপনতনয়—সূর্য্যের পুত্র—যম, শনি, কর্ণ। ৬তৎ। সং; পু।

তপনতনয়া—সূর্য্যের কন্যা, যমুনা নদী; শমী-বৃক্ষ। ৬তৎ। সং; স্ত্রী।

তপনতাপন—১। সূর্য্যকিরণ। ৬তৎ। ২। তাপপ্রদ সূর্য্য। তপন (তাপদায়ক) যে তাপন (সূর্য্য), কর্ম্মধা। সং; পু। ৩। সূর্য্যবৎ তাপদায়ক। মপী কর্ম্মধা। বিণ; ত্রি।

তপনেষ্ট—সূর্য্যপ্রিয়, তাম্র। তপনের (সূর্য্যের) ইষ্ট (অভিলষিত), ৬তৎ। সং; ক্লী।

তপশ্চরণ, তপশ্চারণ—তপঃসাধন, তপস্যার অনুষ্ঠান। তপের চরণ বা চারণ (তপঃ+চরণ, চারণ), ৬তৎ। সং; ক্লী।

তপশ্চর্য্যা—তপস্যার অনুষ্ঠান, তপঃসাধন, তপস্যা। তপের চর্য্যা (তপঃ+চর্য্যা), ৬তৎ। সং; স্ত্রী।

তপস্—তপঃ দেখ। [ বৈদেশিক। সং।

তপসিল, তফসিল—বিবরণ, যাবতীয় পদ।

তপসী—কণ্টকপত্রী সামুদ্র মৎস্যবিশেষ (mango fish)। দেশজ। সং।

তপস্য—১। ফাল্গুন মাস। তপস্+য্য। সং; পু। ২। তপস্যারত। বিণ; ত্রি।

তপস্যা—তপঃসাধন, তপশ্চরণ, অরণ্যাদি বিজন স্থানে কঠোর নিয়মে দেবারাধনা; ব্রহ্মচর্য্য। তপস্ শব্দ+ক্য=তপস্য (নামধাতু), তদুত্তরে অ ভা+আপ্। সং; স্ত্রী।

তপস্বিনী—তপস্বী দেখ।

তপস্বী (তপস্বিন্)—তাপস, অরণ্যাদি বিজন স্থানে কঠোর নিয়মে দেবারাধনাকারী; ক্লেশসহিষ্ণু; ধর্ম্মপরায়ণ; অনুকম্প্য, দীন; নির্দ্দোষ। তপস্ শব্দ+বিন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী তপস্বিনী।

তপাত্যয়—আষাঢ় ও শ্রাবণ মাস, বর্ষাকাল। তপের (আতপের) অত্যয় (নাশ) হয় যাহাতে (যে কালে), বহু। সং; পু।

তপোধন—১। তপস্যারূপ ধন। রূপক কর্ম্মধা। সং; ক্লী। ২। তাপস, তপস্বী। তপঃ (তপস্যা) ধন যাহার, বহু। সং; পু।

তপোনিধি—তাপস, তপস্বী। তপঃ নিধি (শ্রে) যাহার, বহু। সং; পু।

তপোবন—পরে দেখ।

তপোবল—১। তপঃপ্রভাব, তপস্যার শক্তি, তপশ্চরণজনিত ক্ষমতা। তপঃ জনিত বল (তপঃ+বল), মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী। ২। তপস্যালব্ধ-শক্তিশালী। তপঃ বল যাহার, বহু। বিণ; ত্রি।

তপোভঙ্গ—তপস্যার ব্যাঘাত। তপের ভঙ্গ (তপঃ+ভঙ্গ), ৬তৎ। সং; পু।

তপোময়—১। পরমেশ্বর, সিদ্ধপুরুষ। সং; পু। ২। তপঃপ্রধান। তপস্ শব্দ+ময়ট্। বিণ; ত্রি। স্ত্রী তপোময়ী।

তপোলোক—পৃথিবীর কোটি যোজন ঊর্দ্ধস্থিত ভুবনবিশেষ। তপঃ নামক যে লোক, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

তপোবন—তপস্যাসাধনের বন; মুনিঋষিদিগের আশ্রম। তপের বন (তপঃ+বন), ৬তৎ। সং; ক্লী।

তপ্ত—তাপযুক্ত; খেদযুক্ত; উষ্ণ, গরম। তপ+ক্ত ক। বিণ; ত্রি। [ কর্ম্মধা। সং; ক্লী।

তপ্তকাঞ্চন—অগ্নিদগ্ধ সুবর্ণ, খাদশূন্য সোনা।

তপ্তকাঞ্চনবর্ণ—বিশুদ্ধ স্বর্ণতুল্য বর্ণবিশিষ্ট। তপ্ত কাঞ্চনের বর্ণের ন্যায় বর্ণ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী,—বর্ণা।

তপ্তকুণ্ড—নরকবিশেষ,—এই স্থানে সর্ব্বদা অগ্নিতাপে দগ্ধ হইতে হয়। কর্ম্মধা। সং; ক্লী। [ অসহ্য। সং; পু।

তপ্তকুম্ভ—নরকবিশেষ,—এই নরক তপ্তকুণ্ডবৎ

তপ্তকৃচ্ছ্র—প্রায়শ্চিত্তবিশেষ; ব্রতবিশেষ, এই ব্রতে প্রতি তিন দিন কেবল বায়ুতপ্ত দুগ্ধ, ঘৃত ও জল খাইতে হয়। তপ্তদ্বারা কৃচ্ছ্র, ৩তৎ। সং; পু।

তপ্তবালুক—নরকবিশেষ। তপ্তা বালুকা যে স্থানে, বহু। সং; পু।

তপ্পন—তর্পণ শব্দের অপভ্রংশ। গ্রাম্য।

তফসিল—তপসিল দেখ।

তফাৎ—অন্তর, ব্যবধান। বৈদেশিক। সং।

তফিল, তবিল—কোষ,মজুত টাকা। বৈদেশিক 'তহবীল' শব্দের অপভ্রংশ। সং।

তবলদার—কাষ্ঠচ্ছেদক,যে কাঠ কাটে বা চিরে। দেশজ। সং।

তবলা—বাদ্যযন্ত্রবিশেষ, তবলমৃদঙ্গ; এই যন্ত্রের ডাইনা ও বাঁয়া এই দুই অংশ। বৈদেশিক।

তম—১। অন্ধকার। তম+অল্ ক। সং; ক্লী। ২। রাহু। সং; পু বা ক্লী। ৩। তমোগুণ। তম+অস্ ণ। সং; পু। ৪। ক্লান্ত। বিণ; ত্রি। স্ত্রী তমা। ৫। (ব্যাকরণে) বহুর মধ্যে একের উৎকর্ষবোধক তদ্ধিত প্রত্যয়।

তমঃ (তমস্)—অন্ধকার, গুণবিশেষ, ইহা প্রকৃতির তৃতীয় গুণ, এই গুণের প্রাধান্য হইলে মানবের কামক্রোধাদি নীচ প্রবৃত্তি সমূহ প্রবল হয়; মোহ; শোক, পাপ। তম+অস্ ণ। সং; ক্লী।

তমঃস্থক—তমস্থক দেখ।

তমলুক—তাম্রলিপ্ত দেখ।

তমস—১। অন্ধকার। তম+অসচ্ ণ। সং; পু বা ক্লী। ২। কূপ। সং; পু। ৩। নগর। সং; ক্লী।

তমসা—নদীবিশেষ। এই নদীতীরেই বাল্মীকির মুখ হইতে প্রথম সংস্কৃত শ্লোক নির্গত হয়; অনন্তর বাল্মীকি ব্রহ্মা হইতে বর প্রাপ্ত হইয়া রামায়ণ রচনা করেন। সং; স্ত্রী।

তমসাচ্ছন্ন—অন্ধকারাবৃত। তমস দ্বারা আচ্ছন্ন, ৩তৎ। বিণ, ত্রি। স্ত্রী তমসাচ্ছন্না।

তমস্থক, তমঃস্থক—ঋণলেখ, কর্জ্জের দলিল, খত। বৈদেশিক। সং।

তমস্বিনী—১। তমোযুক্তা। তমস্বী দেখ; তমস্বিন্+স্ত্রীলিঙ্গে ঈপ্। বিণ; স্ত্রী। ২। অন্ধকারময়ী রাত্রি। সং; স্ত্রী।

তমস্বী (তমস্বিন্)—তমোযুক্ত, অন্ধকারবিশিষ্ট। তমস্ শব্দ+বিন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী তমস্বিনী। [ আপ্। সং; স্ত্রী।

তমা—রাত্রি, রজনী। তম+অন্ ক+স্ত্রীলিঙ্গে

তমাদি—নির্দ্দিষ্ট কালগত। বৈদে। সং।

তমাম, তামাম—সমস্ত, সমুদায়, বেলকুল। বৈদেশিক। বিণ।

তমাল—স্বনামখ্যাত বৃক্ষবিশেষ; তিলক; খড়্গ। তম+কালন্ ক। সং; পু।

তমালক—১। তমাল বৃক্ষ; তেজপাত; শুষুনি শাক। তমাল শব্দ+কণ্। সং; পু। ২। তমালপত্র। সং; ক্লী।

তমালপত্র—১। তমালগাছের পাতা। ৬তৎ। ২। তিলক, ফোঁটা, টিপ। সং; ক্লী।

তমালিকা, তমালিনী—তমলুক। তমাল শব্দ+ষ্ণিক+আপ্। পক্ষান্তরে তমাল+ইন্ অস্ত্যর্থে+ঈপ্। সং; স্ত্রী।

তমি, তমী—রজনী, রাত্রি। তম+ই ণ। সং; স্ত্রী।

তমিস্র—১। ঘোর অন্ধকার; অন্ধতমস; ক্রোধ; অজ্ঞান। তমস্ শব্দ+র। সং; ক্লী। ১। তমোযুক্ত। বিণ; ত্রি। স্ত্রী তমিস্রা।

তমিস্রপক্ষ—কৃষ্ণপক্ষ। কর্ম্মধা। সং; পু।

তমিস্রা—১। তমোযুক্তা। তমিস্র দেখ। বিণ; স্ত্রী। ২। অন্ধকারময়ী রাত্রি; অমাবস্যার রাত্রি; নিবিড় অন্ধকার। সং; স্ত্রী।

তমী—তমি দেখ।

তমু—তবু, তথাপি। গ্রা, ক।

তমোগুণ—প্রকৃতির তৃতীয় গুণ। তমঃ দেখ; তমঃই যে গুণ, কর্ম্মধা। সং; পু।

তমোঘ্ন—১। তমোনাশক, তমঃ নাশ করে যে, উপ; তমস্—হন (নাশ করা)+টক্ ক। বিণ; ত্রি। স্ত্রী তমোঘ্নী। ২। সূর্য্য; চন্দ্র; অগ্নি; প্রদীপ; জ্ঞান। সং; পু।

তমোজ্যোতিঃ (—তিস্)—খদ্যোত, জোনাকি। তমসি (অন্ধকারে) জ্যোতিঃ হয় যাহা হইতে, বহু। সং; পু।

তমোনুৎ (—নুদ), তমোনুদ—১। অন্ধকারনাশক; অজ্ঞাননাশক। উপ; তমস্—নুদ+ক্বিপ্, ক ক। বিণ, ত্রি। ২। সূর্য্য; চন্দ্র; অগ্নি; দীপ; গুরু, জ্ঞান। সং; পু।

তমোপহ—অন্ধকারনাশক; অজ্ঞাননাশক। তমস্—অপ—হন+ড ক। বিণ; ত্রি।

তমোভিৎ (—ভিদ্)—১। অন্ধকারভেদকারী। তমস্—ভিদ+ক্বিপ্ ক। বিণ; ত্রি। ২। খদ্যোত, জোনাকি পোকা। সং; পু।

তমোমণি—খদ্যোত, জোনাকি। তমসএ (অন্ধকারে) মণিসদৃশ, (তমঃ+মণি), উপমিত। সং; পু।

তমোময়—তিমিরাচ্ছন্ন, অন্ধকারময়; অজ্ঞানাচ্ছন্ন। তমস্ শব্দ+ময়ট্ প্রাচুর্য্যার্থে। বিণ; ত্রি। স্ত্রী তমোময়ী।

তমোরি—প্রদীপ; সূর্য্য; চন্দ্র; অগ্নি। তমস্এর অরি (শত্রু) তমঃ+অরি, ৬তৎ। সং; পু।

তমোবৃৎ (—বৃধ্)—১। অজ্ঞানবদ্ধ (জীব)। বিণ; ত্রি। ২। রাক্ষস; পেচক; মার্জ্জার। তমস্—বৃধ্ (বৃদ্ধি পাওয়া)+ক্বিপ্। সং।

তমোহর—১। সূর্য্য; চন্দ্র। তমঃ হরণ করে যে এই অর্থে উপ, তমস্—হৃ+অন্ ক।

সং ; পু। ২। অন্ধকারনাশক ; অজ্ঞান-নাশক। বিণ ; ত্রি। স্ত্রী তমোহরা।

তমোহা (–হন্)—অন্ধকারনাশক ; অজ্ঞান-নাশক। তমস্–হন+ক্বিপ্ ক। বিণ।

তম্বি—তর্জ্জন, ভর্ৎসনা, তিরস্কার। বৈদে। সং।

তয়, তহ—ভাঁজ বা পাট। দেশজ। সং।

তয়নাতি—বিশেষ কার্য্যের জন্য নিযুক্ত প্রহরী। বৈদে। সং। [সং।

তয়ফা—নর্ত্তকীদল ; নৃত্যবিশেষ। বৈদেশিক।

তয়ার—নির্ম্মিত, প্রস্তুত। বৈদে। বিণ।

তয়ারী—রচিত ; শিক্ষিত। বৈদে। বিণ।

তর—১। পারগামী। তৃ+অন্ ক। বিণ ; ত্রি। স্ত্রী তরা। ২। পারগমন, নদ্যাদি পার হওয়া ; সন্তরণ ; গতি। তৃ+অল্ ভা। ৩। পথ ; উড়ুপ, ভেলা ; বৃক্ষ। তৃ+অল্ ণ। সং ; পু। ৪। দুইএর মধ্যে একের উৎকর্ষ-বোধক তদ্ধিত প্রত্যয়। ৫। রকম, প্রকার, ভাব ; অপেক্ষা, বিলম্ব। গ্রাম্য। সং।

তরঃ ( তরস্ )—১। বল ; ভেলা, মাড়। তৃ+অস্ ণ। ২। বেগ। তৃ+অস্ ভা। ৩। তীর। তৃ+অস্ র্ম। সং ; ক্লী।

তরকারি—ব্যঞ্জন, বা তাহার উপকরণ। দেশজ। সং।

তরকারী—১। রন্ধন উপযোগী শাক, মূল, সব্জী প্রভৃতি। ২। জয়ন্তী বৃক্ষ। সং ; স্ত্রী।

তরক্ষু—বৃক, নেকড়ে বাঘ। তর ( পথ )–ক্ষি ( ক্ষয় করা )+ডু ক। সং ; পু।

তরঙ্গ—ঊর্ম্মি, ঢেউ ; ভঙ্গি, চুনট ; কম্প। তৃ ( পার হওয়া )+অঙ্গচ্ র্ম। সং ; পু।

তরঙ্গ-চঞ্চল—১। ঊর্ম্মিবৎ চঞ্চল, ঢেউএর ন্যায় অস্থির। মধ্যপদলোপী কর্ম্মধা। ২। ঢেউ হেতু বিচলিত। ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী তরঙ্গচঞ্চলা। [ ৩তৎ। সং ; ক্লী।

তরঙ্গ-তাড়ন—তরঙ্গাঘাত, ঢেউ দ্বারা প্রহার।

তরঙ্গ-ভঙ্গ—ঊর্ম্মিরচনা ; ঢেউউঠা ; ঊর্ম্মিভেদ। ৬তৎ। সং ; পু। [ সং ; স্ত্রী।

তরঙ্গমালা—লহরীপরম্পরা, ঢেউসকল। ৬তৎ।

তরঙ্গাকুল—ঊর্ম্মি দ্বারা ব্যাকুল, ঢেউহেতু অস্থির। তরঙ্গ দ্বারা আকুল, ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী তরঙ্গাকুলা।

তরঙ্গাভিঘাত—তরঙ্গতাড়ন। তরঙ্গ দ্বারা অভি-ঘাত, ৩তৎ। সং ; পু।

তরঙ্গায়িত—ঊর্ম্মিযুক্ত, তরঙ্গবিশিষ্ট। তরঙ্গায় নামধাতু+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী,–তা।

তরঙ্গিণী—নদী। তরঙ্গ শব্দ ( ঢেউ )+ইন্ অস্ত্যর্থে+ঈপ্। সং ; স্ত্রী।

তরঙ্গিত—চঞ্চল ; তরঙ্গযুক্ত ; ভঙ্গিযুক্ত। তরঙ্গ +ইত জাতার্থে। বিণ ; ত্রি। স্ত্রী তরঙ্গিতা।

তরঙ্গোচ্ছ্বাস—ঊর্ম্মির স্ফীতি, ঢেউ ফুলিয়া উঠা। তরঙ্গের উচ্ছ্বাস, ৬তৎ। সং ; পু।

তরজা—তর্জ্জা দেখ।

তরণ—১। পারগমন, নদ্যাদি পার হওন ; প্লবন ; গমন। তৃ+অনট্ ভা। সং ; ক্লী। ২। ডোঙ্গা ; ভেলা, মাড়। তৃ+অন ণ। সং ; পু।

তরণি—১। নৌকা। সং ; স্ত্রী। ২। সূর্য্য ; কিরণ। তৃ+অনি ক। ৩। ভেলক, ভেলা। তৃ+অনি ণ। সং ; পু বা স্ত্রী।

তরণী—নৌকা ; ভেলা, মাড়। তৃ+অনি ণ+ ঙীপ্। সং ; স্ত্রী।

তরণ্ড—১। ভেলক, ভেলা, মাড় ; নৌকা ; বড়িশ সূত্রবদ্ধ কাতা। তৃ+অণ্ডচ্ ণ। সং ; পু বা ক্লী। ২। দেশবিশেষ। সং ; পু।

তরতম—ন্যূনাধিক, কমবেশী। দ্বন্দ্ব। বিণ ; ত্রি। স্ত্রী তরতমা।

তরপণ্য—পারগমনের ভাড়া, খেয়ার কড়ি। ৬তৎ। সং ; ক্লী।

তরফ—পার্শ্ব, দিক্, ধার, সীমা ; পক্ষ ; ভূসম্পত্তি, তালুক, মহাল। বৈদেশিক। সং

তরফদার—পক্ষাবলম্বী, দলের লোক ; পক্ষপাতী জন ; ভূম্যধিকারী, জমিদার বা তালুকদার ; পদবীবিশেষ। বৈদে। সং।

তরমাণ—যে পার হইতেছে এরূপ ; পার হওয়া যাহার স্বভাব। তৃ+শতৃ ক ( তাচ্ছীল্যার্থে শতৃ স্থানে শান )। বিণ ; ত্রি। স্ত্রী,–মাণা।

তরমুজ, তরমুজ—ফলবিশেষ। সং ; ক্লী।

তরল—১। হারমধ্যমণি, গলার ধুকধুকি। সং ; পু। ২। চঞ্চল ; কম্পমান ; দ্রব ; জলবৎ ; লম্পট, কামুক। তৃ+অল ক। বিণ ; ত্রি।

তরলতা, –ত্ব—জলবত্ত্ব, দ্রবত্ব ; চঞ্চলতা, চাঞ্চল্য, কামুকতা, লাম্পট্য। তরল+তা, ত্ব ভাবার্থে। সং ; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

তরলত্রিপদী—বাঙ্গালা ছন্দোবিশেষ। ছন্দঃ দেখ। সং ; স্ত্রী।

তরলত্ব—তরলতা দেখ।

তরলপয়ার—ছন্দঃ দেখ।

তরল-প্রকৃতি—১। চঞ্চলস্বভাব। তরলা যে প্রকৃতি, কর্ম্মধা। সং ; স্ত্রী। ২। চঞ্চল-স্বভাববিশিষ্ট। তরলা প্রকৃতি যাহার, বহু। বিণ ; ত্রি।

তরল-মতি—১। চঞ্চল-বুদ্ধি। তরলা যে মতি, কর্ম্মধা। সং ; স্ত্রী। ২। চঞ্চল-বুদ্ধিবিশিষ্ট। তরলা মতি যাহার, বহু। বিণ ; ত্রি।

তরললোচনা—চপলনয়না, বামনয়না ; হরিণাক্ষী। তরল লোচন যাহার ( যে স্ত্রীর ), বহু। বিণ ; স্ত্রী।

তরলা—১। কম্পমানা ; চপলা, চঞ্চলা। তরল +আপ্। বিণ ; স্ত্রী। ২। অন্নমণ্ড। সং ; স্ত্রী।

তরবার—তরবারি। তর–ণিজন্ত বৃ ( –বারি ) +বণ্ ক। সং ; পু।

তরবারি—অসি, খড়্গ, তরওয়াল। তরকে ( সমাগত বিপক্ষবলকে ) বারণ করে যে, উপ ; তর–ণিজন্ত বৃ+ইন্ ক। সং ; পু।

তরবুজ—তরমুজ ফল। পারসী। সং।

তর-বে-তর—নানাবিধ। দেশজ। বিণ।

তরশু—তৃতীয় দিবসে। দেশজ। ব্য।

তরস্—তরঃ দেখ।

তরস—মাংস। তরস্+অ। সং ; ক্লী।

তরসা—শীঘ্র। তৃ+অসচ্ ণ। ব্য।

তরসি—বলপূর্ব্বক ; সবেগে। প্রা, ক।

তরস্ত—দ্রুত। গ্রাম্য। বিণ বা ক্রি-বিণ।

তরস্বিনী—বেগবতী ; বলশালিনী। তরস্বী দেখ। তরস্বিন্+স্ত্রীলিঙ্গে ঙীপ্। বিণ ; স্ত্রী।

তরস্বী ( তরস্বিন্ )—১। বেগবান্ ; বলিষ্ঠ। তরস্ শব্দ+বিন্ অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী তরস্বিনী। ২। বায়ু ; গরুড়। সং ; পু।

তরা—১। শীঘ্রতা। ত্বরা শব্দের অপভ্রংশ। ২। স্থল, ডাঙ্গা, চর বা চড়া ; অগভীর জল। প্রাদেশিক। সং। ৩। উত্তীর্ণ হওয়া, পার হওয়া ; ত্রাণ পাওয়া। দেশজ। ক্রি।

তরাই—পার করি ; ত্রাণ করি। দেশজ। ক্রি।

তরাগতি—শীঘ্রগমনে, ঝটিতি। প্রা, ক।

তরাজু—ওজন করিবার দাঁড়িপাল্লা বা নিক্তি। বৈদেশিক। সং।

তরান—পার করা ; ত্রাণ করা। দেশজ। ক্রি।

তরাল—তরবারি। সং।

তরাবারে—তরাইতে, পার করিতে, ত্রাণ করিতে। ক, প্র। ক্রি।

তরাস—ভয়, ডর। ত্রাস শব্দের অপভ্রংশ।

তরাসি—ত্রাসযুক্ত, ভীত, চকিত। প্রা, ক। বিণ।

তরি—১। নৌকা। তৃ ( পার হওয়া )+ই ণ। সং ; স্ত্রী। ২। উত্তীর্ণ হই, পার পাই, ত্রাণ পাই। ক, প্র। ক্রি।

তরিকা—নৌকা, ডিঙ্গী। তরী+কণ্+আপ্। সং ; স্ত্রী। [ পালন। বৈদেশিক। সং।

তরিবৎ—শিক্ষা, উপদেশ ; কায়দা ; শিষ্টতা,

তরী—নৌকা। তৃ ( পার হওয়া, ইত্যাদি ) +ই ণ+ঙীপ্। সং ; স্ত্রী।

তরু—বৃক্ষ। তৃ ( পার হওয়া )+উ ক, ণ, বা অপা। সং ; পু।

তরুণ—১। নূতন। বিণ ; ত্রি। স্ত্রী তরুণী। ২। যুবক। তৃ+উনন্ ক। সং ; পু।

তরুণিম—তারুণ্য, যৌবন। তরুণিমা পদের অপভ্রংশ। প্রা, ক।

তরুণিমা (–মন্)—নূতনত্ব, নবীনত্ব, যুবকত্ব, যৌবন। তরুণ+ইমন্ ভাবার্থে। সং ; পু।

তরুণী—নবীনা, যুবতী। তরুণ দেখ। বিণ ; স্ত্রী।

তরু দত্ত—ইনি কলিকাতা রামবাগানের দত্ত-বংশীয় গোবিন্দচন্দ্র দত্তের কনিষ্ঠা কন্যা। জন্ম ১৮৫৬ খৃঃ। পিতা, মাতা ও জ্যেষ্ঠা ভগিনী অরুর সহিত ১৮৬৯ খৃঃ বিদ্যাশিক্ষার্থে

ইনি ইংলণ্ডে গমন করেন। সেখানে ইংরাজি ও ফ্রান্সে ফরাসী ভাষা শিক্ষা করিয়া ১৮৭৩ খৃষ্টাব্দে কলিকাতায় ফিরিয়া আসেন। তরু এইখানে আসিয়া সংস্কৃত শিক্ষা করিতে আরম্ভ করেন এবং স্থানীয় সাময়িক পত্রিকায় আপনার রচিত ইংরাজী পদ্যাদি প্রকাশিত করেন। ফরাসী গ্রন্থ হইতে যে সকল গীতি কাব্য ইংরাজী ভাষায় অনুবাদিত করিয়াছিলেন, সেগুলি A sheaf gleaned from French Fields নাম দিয়া ১৮৭৬ খৃষ্টাব্দে পুস্তকাকারে প্রকাশিত করেন। ১৮৭৪ খৃষ্টাব্দে যক্ষ্মারোগে অরুর মৃত্যু হয়। ১৮৭৭ খ্রীষ্টাব্দের ৩০শে আগষ্ট এই রোগে তরুরও দেহত্যাগ ঘটে। ইঁহারা উভয়েই অবিবাহিতা এবং মাতাপিতার ন্যায় খৃষ্টধর্ম্মাবলম্বিনী ছিলেন। তরু অতি অল্প বয়সেই বিদ্যাবত্তার পরিচয় দিয়া ইংলণ্ড, ফ্রান্স ও ভারতের বিদ্বজ্জন-সমাজে বিশেষ প্রতিষ্ঠালাভ করিয়াছিলেন। De journal de Midlle. D, Anvers নামক একখানি উপন্যাস ইনি ফরাসী ভাষায় রচনা করিয়াছিলেন, কিন্তু ইঁহার জীবিতকালে সেখানি মুদ্রিত হয় নাই। ইঁহার পিতা ও মাতা ইঁহার মৃত্যুর পর পরলোক গমন করেন।

তরুমৃগ—বানর। তরুতে ভ্রমণকারী মৃগ (পশু), মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

তরুরাগ—নবপল্লব। তরুতে রাগ ( দীপ্তি ) হয় যাহা হইতে, বহু। সং ; পু।

তরুরাজ—বৃক্ষশ্রেষ্ঠ ; তালগাছ। তরুদিগের রাজা, ৬তৎ। সং ; পু।

তরুরুহ—এক বৃক্ষে জাত অন্য বৃক্ষ, পরগাছা। তরু ( বৃক্ষ )—রুহ ( জন্মা ) + ক ক। সং ; পু। স্ত্রী, —রুহা।

তরুলতা—উদ্যানজাত বর্ষায়ুঃ লতাবিশেষ, ইহার পাতা বিচ্ছিন্ন, পুষ্প রক্তবর্ণ ; বৃক্ষবল্লরী, গাড়াগাছ ও লতানিয়া গাছ। দ্বন্দ্ব। সং ; স্ত্রী।

তরুবর—বৃক্ষশ্রেষ্ঠ, বৃহৎ বৃক্ষ, বড় গাছ। তরু + বর শ্রেষ্ঠার্থে। সং ; পু।

তরুবল্লী—তরুরুহা, যে লতা তরু অবলম্বনে অবস্থিতি করে। তরুশ্রিতা লতা, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; স্ত্রী।

তরুবিলাসিনী—নবমল্লিকা। সং ; স্ত্রী।

তরুসার—কর্পূর। ৬তৎ। সং ; পু।

তরে—নিমিত্ত, জন্যে।

তরোয়াল—তরবারি, খড়্গ। দেশজ। সং।

তর্ক—১। বাক্‌বিতণ্ডা, বাদানুবাদ ; বিচার ; আশঙ্কা ; উৎপ্রেক্ষা। তর্ক + অল্‌ ভা। ২। ন্যায়শাস্ত্র ; হেতু, যুক্তি। তর্ক + অল্‌ ণ। সং ; পু। [ বিণ ; ত্রি। স্ত্রী তর্কিকা।

তর্কক—তর্ককারক ; যাচক। তর্ক + ণক ক।

তর্কজাল—১। তর্কসমূহ। ৬তৎ। ২। কূট তর্ক। তর্ক জালসদৃশ, উপমিত। সং ; স্ত্রী।

তর্কবিতর্ক—বাদানুবাদ। দ্বন্দ্ব। সং ; পু।

তর্কশাস্ত্র—ন্যায় ও বৈশেষিক দর্শন, প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ—এই খণ্ড চতুষ্টয়াত্মক শাস্ত্র। তর্ক-প্রতিপাদক শাস্ত্র, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; স্ত্রী।

তর্কাভাস—অকিঞ্চিৎকর তর্ক। তর্কের আভাস ( ঈষৎ সত্তা ) আছে যাহাতে, বহু। সং।

তর্কিণী—তর্কী দেখ।

তর্কিত—সম্ভাবিত ; বিচারিত ; উৎপ্রেক্ষিত ; অনুমিত। তর্ক + ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

তর্কী ( তর্কিন্ )—১। তর্ককারী। তর্ক + ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী তর্কিণী। ২। তর্কবিদ্যাবিৎ, নৈয়ায়িক। সং।

তর্কু—সূত্রনির্ম্মাণযন্ত্রবিশেষ, টেকো। কৃত ( ছেদন ) + উ ণ, নিপাতনে। সং ; স্ত্রী।

তর্কুলাসক—সূত্রনির্ম্মাণার্থ ব্যবহৃত চরকাবন্ধ। তর্কু—ণিজন্ত লস + ণক ক। সং ; পু।

তর্জন—ভর্ৎসন ; ভয়প্রদর্শন ; আস্ফালন ; রোষ, ক্রোধ। তর্জ + অনট্‌ ভা। সং ; স্ত্রী।

তর্জনগর্জন—রোষ সহকৃত গম্ভীর শব্দ বা চীৎকার। তর্জনযুক্ত গর্জন, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; স্ত্রী [ ণ + ঈপ্‌। সং ; স্ত্রী।

তর্জনী—অঙ্গুষ্ঠের পরের অঙ্গুলি। তর্জ + অনট্‌

তর্জ্জমা—অনুবাদ, ভাষান্তর। বৈদেশিক। সং

তর্জ্জা, তরজা—সঙ্গীতবিশেষ। ইহা কবির গানেরই এক অঙ্গ। দুই ব্যক্তি পরস্পর প্রতিযোগী হইয়া নানাবিধ পৌরাণিক আখ্যান অবলম্বনে ছড়ার আকারে তর্জ্জা গান করে, এই গানের সহিত ঢোলের সঙ্গত চলিতে থাকে, শ্লোকবিশেষ। দেশজ। সং

তর্জ্জিত—তিরস্কৃত, ভর্ৎসিত ; বিতাড়িত। তর্জ + ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী তর্জিতা।

তর্ণ, তর্ণক—সদ্যোজাত শিশু, বাছুর। তৃণ ( ভক্ষণ করা ) + অন্‌, ণক ক। সং, পু।

তর্ত্তব—ক্রম, একোত্তর সংখ্যা। বৈদে। সং

তর্তিব ওয়ারি—সংখ্যানুগত। বিণ।

তর্পণ—১। তৃপ্তি, সন্তোষ। তৃপ ( প্রীত হওয়া ) + অনট্‌ ভা। ২। প্রীণন, প্রীতকরণ ; রক্ষণ। ণিজন্ত তৃপ অর্থাৎ তর্পি ( প্রীত করা ) + অনট্‌ ভা। ৩। পিতৃযজ্ঞ, পূর্ব্বপুরুষগণের এবং দেব ও দেবকল্পদিগের প্রীত্যর্থে উদকদানব্যাপার [ পিতৃলোকের তৃপ্ত্যর্থে প্রত্যহ তর্পণ করিতে হয়। সমগ্র তর্পণে অশক্ত বা অবসরাভাব হইলে সংক্ষিপ্ত তর্পণ করা বিধেয়। "আব্রহ্মস্তম্বপর্য্যন্তং জগৎ তৃপ্যতু" এই মন্ত্রে তিনবার জলাঞ্জলি দানকে সংক্ষিপ্ত তর্পণ বলে। প্রেতপক্ষে ( ভাদ্রী কৃষ্ণা প্রতিপৎ হইতে মহালয়া অমাবস্যা পর্য্যন্ত ) তিলতর্পণ ও শ্রাদ্ধ করা আবশ্যক ; পিতা জীবিত থাকিলে তিলতর্পণ করিতে নাই ]। ণিজন্ত তৃপ + অনট্‌ ণ। সং ; স্ত্রী। ৪। তৃপ্তিজনক ; সুখকর। ণিজন্ত তৃপ + অন ক। বিণ ; ত্রি। স্ত্রী তর্পণা।

তর্পিত—সন্তোষিত। ণিজন্ত তৃপ (—তর্পি) + ক্ত র্ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী তর্পিতা।

তর্পী ( তর্পিন্ )—তৃপ্তিকারক ; তর্পণকারী। ণিজন্ত তৃপ ( তর্প ) + ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী তর্পিণী। [ স্ত্রী।

তর্ম্ম—যূপের অগ্রভাগ। তৃ + মন্‌ ক। সং ;

তর্ম্মিম—সংশোধন। বৈদেশিক। সং।

তর্ষ—তৃষ্ণা, পিপাসা ; অভিপ্রায়, ইচ্ছা। তৃষ ( তৃষ্ণার্ত্ত হওয়া ) + অল্‌ ভা। সং ; পু।

তর্ষণ—পিপাসা ; অভিলাষ। তৃষ + অনট্‌ ভা। সং ; স্ত্রী।

তর্ষিত—তৃষ্ণার্ত্ত, পিপাসিত। ণিজন্ত তৃষ বা তর্ষি ( তৃষ্ণার্ত্ত করা ) + ক্ত র্ম্ম। বিণ ; ত্রি।

তর্হি—তখন ; তবে। তদ্‌ শব্দ + র্হি। ব্য।

তল—১। অধোভাগ, তলা ; স্বরূপ ; পাতাল ; তেলো ; চালি ; উপরিভাগ ; পৃষ্ঠদেশ। তল + অন্‌ ক। সং ; পু বা স্ত্রী। ২। করতল, চপেট, চড় ; অঙ্গুল্যাদির মুষ্টি ; তালগাছ। সং ; পু।

তলত্র—চর্ম্মনির্ম্মিত দস্তানা। তল ( করতল ) ত্রাণ করে যে, উপ ; তল—ত্রৈ ( ত্রাণ করা ) + ড ক। সং ; স্ত্রী। [ সং ; পু।

তলধ্বনি—করতলের শব্দ, হাততালি। ৬তৎ।

তলপ—১। তলব, আহ্বান ; বেগ ; কড়াভাব। বৈদেশিক। সং। ২। শয্যা, বিছানা। তল্প শব্দের অপভ্রংশ। প্রা, ক।

তলপই—আস্থর হয়। প্রা, ক। ক্রি।

তলপ্রহার—চপেটাঘাত, চড় মারা। ৩তৎ। সং ; পু। ৬তৎ। সং ; পু।

তলভেদ—তলদেশে ছিদ্র করা। তলের ভেদ,

তলয়ার, তলোয়ার—খড়্গ। সং।

তলযুদ্ধ—চপেটাঘাত সহকারে যুদ্ধ ; চড়াচড়ি। ৩তৎ। সং ; স্ত্রী।

তললোক—ভূমির নিম্নস্থিত লোক, পাতালবাসী ; নাগলোক। ৭মী কর্ম্মধা। সং।

তলব—আমন্ত্রণ, আহ্বান ; আদালতের ডাক ; আজ্ঞা, আদেশ ; চাওয়া, তাগাদা ; কিস্তি, দফা ; বেতন, মাহিয়ানা ; বেগ ; ঝাঁজ, উগ্রতা, কড়া ভাব। বৈদেশিক। প্রা, ক।

তলবানা—তলব দেওয়ার মাশুল। বৈদেশিক।

তলবার—তলওয়ার, খড়্গ ; চামাটী ; খাপ। তল—ণিজন্ত বৃ + অণ্‌ ক। সং ; পু।

তলবারণ—জ্যাঘাতবারণার্থ হস্ততলবদ্ধ চর্ম্মবিশেষ, চামাটি ; তরবারি, তরওয়াল ; খাপ। তল (করতল)—ণিজন্ত বৃ (—বারি) + অন ক। সং ; স্ত্রী।

তলা—নিম্নভাগ ; গৃহতল। দেশজ।

জন্ম ; প্রভাব ; তেজঃ ; কিরণ । ধা ( ধারণ করা )+মন্ । সং ; ক্লী ।

ধামক—এক মাষা পরিমাণ । সং ; পু ।

ধামকেশী (—কেশিন্ )—সূর্য্য । ধাম (কিরণ) রূপ যে কেশ সে ধামকেশ, রূপক কর্ম্মধা । তাহা আছে ইহার এই অর্থে ধামকেশ+ইন্ । সং ; পু ।

ধামগুজারি—ধূমধাম, দাপাদাপি ; উপদ্রব, দৌরাত্ম্য । দেশজ । সং ।

ধামনিক—ধমনী-সংক্রান্ত । ধমনী+ষ্ণিক ইদমর্থে । বিণ ; ত্রি । স্ত্রী ধামনিকী ।

ধামনিধি—সূর্য্য । ধামের ( কিরণের তেজের ) নিধি ( আধার ), ৬তৎ । সং ; পু ।

ধামনী—ধমনী, নাড়ী । ধমনী+ষ্ণ স্বার্থে+ঈপ্ । সং ; স্ত্রী ।

ধামশঃ (—শস্ )—গৃহে গৃহে ; স্থানে স্থানে । ধামন্+চশস্ বীপ্সার্থে । ব্য ।

ধামসা—টিকারা নামক বাদ্যযন্ত্র । দেশজ । সং ।

ধামা—বেতের বড় চাঙ্গারি । দেশজ । সং ।

ধামালি—পরিহাস বাক্য । ক, প্র । সং ।

ধামার—রাগিণীবিশেষ । দেশজ । সং ।

ধামাল—১ । ধামার রাগিণী ; প্রভাব, তেজ, বীর্য্য । দেশজ । সং । ২ । অশান্ত, দুরন্ত । বিণ ।

ধামি, ধামী—ছোট ধামা । দেশজ । সং ।

ধায়—১ । ধারণকর্ত্তা । ধা ( ধারণ করা )+অ ক । বিণ ; ত্রি । স্ত্রী ধায়া । ২ । ধাবিত হয়, ছুটে ; চলে, যায় । ক, প্র । ক্রি ।

ধায়নি—সংমিশ্রণ । প্রা, ক । সং ।

ধায়লী, ধায়ালী—দ্রুতগতি, সত্বর গমনে, তাড়াতাড়ি । প্রাচীন কাব্যপ্রয়োগ ।

ধায়াঃ ( ধায়স্ )—ধারণকর্ত্তা । ধা (ধারণ করা) +অস্ ক । বিণ ; পু । স্ত্রী ধায়সী ।

ধায়ালী—ধায়ালী দেখ ।

ধায্য—ঋত্বিক্, পুরোহিত । ধা ( ধারণ করা ) +ঘ্যণ্ ক, নিপাতনে । সং ; পু ।

ধায্যা—অগ্নি জ্বালাইবার মন্ত্র । ধায্য+স্ত্রীলিঙ্গে আপ্ । সং ; স্ত্রী ।

ধার—১ । ঋণ, কর্জ্জ, দেনা, প্রান্ত ; অস্ত্রশস্ত্রের তীক্ষ্ণপ্রান্ত ; তীক্ষ্ণতা, প্রাখর্য্য । ধৃ (ধারণ করা)+ঘঞ্ ণ্ম । সং ; পু । ২ । ধারাকারে পতিত জল । ধারা+ক । সং ; ক্লী । ৩ । নগরবিশেষ ( ধারা দেখ ) ।

ধারক—১ । ধারণকর্ত্তা ; ঋণী, অধমর্ণ ; ভেদনিবারক । ধৃ ( ধারণ করা )+ণক ক । বিণ ; ত্রি । স্ত্রী ধারিকা । ২ । পাত্র, আধার ; কলস ; ভেদনিবারক ঔষধ ; পুরাণপুস্তক ধারণ করিয়া যে পুরাণপাঠকের ভ্রমাদি অপনোদন করে । সং ; পু ।

ধারকতা—ধারকের কার্য্য ; পুরাণাদি পাঠকালে বা দুর্গাপূজা প্রভৃতিতে পাঠকের বা পূজকের ভ্রম দূরীকরণার্থে ধারকের কার্য্য করা ; ভেদনিবারকতা । ধারক শব্দ+তা ভাবে । সং ; স্ত্রী । [ শব্দের দ্বিত্ব ।

ধারকর্জ্জ—দেনাস্থানি, ঋণ । বাঙ্গালায় একার্থক

ধারণ—অবলম্বন ; গ্রহণ ; ধরা ; রক্ষণ ; স্থাপন, বহন । ণিজন্ত ধৃ ( =ধারি )+অনট্ ভা । সং ; ক্লী ।

ধারণা—স্থিরতা ; নিশ্চয় ; চিত্তের একাগ্রতা ; বিশ্বাস ; সংস্কার ; সিদ্ধান্ত ; যমাদি গুণযুক্ত আত্মাতে মনঃসমর্পণ, অদ্বিতীয় ব্রহ্মবস্তুতে অন্তঃকরণের অভিনিবেশ ; মেধা । ণিজন্ত ধৃ (=ধারি)+অন ভা+আপ্ । সং ; স্ত্রী ।

ধারণাবান্ (—বৎ)—ধারণাবিশিষ্ট, সংস্কারযুক্ত, বিশ্বাসবান ; মেধাবী । ধারণা+বতু অস্ত্যর্থে । বিণ ; পু । স্ত্রী ধারণাবতী ।

ধারণী—শ্রেণী, নাড়ী, মন্ত্রবিশেষ । ণিজন্ত ধৃ ( =ধারি )+অনট্ ণ+ঈপ্ । সং ; স্ত্রী ।

ধারণীয়—ধারণযোগ্য ; রক্ষণীয় । ণিজন্ত ধৃ ( =ধারি )+অনীয় ণ্ম । বিণ ; ত্রি । স্ত্রী ধারণীয়া ।

ধারয়িতা (—য়িতৃ )—ধারক, ধারণকর্ত্তা । ণিজন্ত ধৃ ( =ধারি )+তৃন্ ক । বিণ ; পু । স্ত্রী ধারয়িত্রী ।

ধারয়িত্রী—১ । ধারণকর্ত্রী । ধারয়িতা দেখ, ধারয়িতৃ শব্দ+স্ত্রীলিঙ্গে ঈপ্ । বিণ ; স্ত্রী । ২ । ধরিত্রী, পৃথিবী । সং ; স্ত্রী ।

ধারয়িষ্ণু—ধারণশীল । ণিজন্ত ধৃ ( =ধারি )+ইষ্ণু ক শীলার্থে । বিণ ; ত্রি ।

ধারা—১ । বৃষ্টি, দ্রব দ্রব্যের অনবরত ক্ষরণ । ণিজন্ত ধৃ—ধারি (ধারণ করা )+অ ভা+আপ্ । ২ । অশ্বের বিবিধ গতি । ধারি+অ অধি+আপ্ । ৩ । লম্বমান জলবিন্দু ; নির্ঝর ; অস্ত্রের ধার ; সৈন্যের অগ্রভাগ ; প্রকার ; যশঃ ; সাদৃশ্য, উপমা ; প্রকরণ ; পরিচ্ছেদ, অধ্যায় ; সমূহ ; ক্রমাগত স্থিতি ; শ্রেণী ; পঙ্ক্তি, রীতি ; ব্যবস্থা ; উৎকর্ষ । ধারি+অ ণ+আপ্ । সং ; স্ত্রী । ৪ । মধ্য ভারতের ভোপাওয়ার এজেন্সির অধীন করদ রাজ্যবিশেষ । কেহ কেহ ইহাকে 'ধার' বলেন । কিংবদন্তী এই যে, "প্রমর" রাজপুতগণ ধারা বা উজ্জয়নী নগরে অবস্থান করিয়া সহস্রাধিক বৎসর যাবৎ মালবদেশে রাজত্ব করিয়াছিলেন । বর্ত্তমান ধারারাজ সুপ্রসিদ্ধ বিক্রমাদিত্যের বংশধর বলিয়া আপনার পরিচয় দান করেন । কেহ কেহ বলেন, এই বংশোৎপন্ন ভোজরাজ উজ্জয়নী ত্যাগ করিয়া ধারা নগরীতে রাজধানী স্থাপন করেন । অপর কাহারও কাহারও মতে দ্বিতীয় বৈরীসিংহ এই স্থানে রাজধানী প্রতিষ্ঠিত করেন । প্রমর রাজগণের শাসনকালে ধারা নগরী বিদ্যাচর্চ্চায় ও সভ্যতায় সবিশেষ প্রসিদ্ধি লাভ করে । খৃষ্টীয় ১৩শ শতাব্দীর প্রারম্ভে মালবদেশ মুসলমানগণ কর্ত্তৃক আক্রান্ত হয় । ১৩৯৯ খৃঃ দিলাওয়ার খাঁ দিল্লীর রাজপ্রতিনিধি স্বরূপে নিযুক্ত হইয়া মালবদেশে প্রেরিত হন । তাঁহার পুত্র হোসঙ্গ সাই মালবের প্রথম স্বাধীন মুসলমান রাজা । তিনি রাজধানী ধারা হইতে উঠাইয়া লইয়া মাণ্ডু ( Mandu ) নামক স্থানে প্রতিষ্ঠিত করেন । আকবরের রাজত্বকালে ধারা মোগল সাম্রাজ্যভুক্ত হইয়া যায় । ১৭৩০ খৃঃ ইহা মহারাষ্ট্রীয়গণের অধিকারে আসে । মুসলমান-বিতাড়িত প্রমর রাজবংশধরগণ পুনায় গমন করিয়া বাস করিতেছিলেন । ১৭৩২ খৃঃ বাজীরাও পেশোয়া প্রমরবংশীয় আনন্দরাওকে মালব রাজ্য প্রত্যর্পণ করেন । কিন্তু পরবর্ত্তী শতাব্দীতে হোলকার ও সিন্ধিয়া এই রাজ্যে নানাপ্রকার উৎপাত করিতে থাকেন । কেবলমাত্র মিনাবাঈ নাম্নী দ্বিতীয় আনন্দ রাওয়ের বিধবা পত্নীর সাহসে ও কৌশলে রাজ্য রক্ষা পায় । ১৮১৯ খৃঃ ধারারাজ্য সন্ধিসূত্রে ইংরাজের আশ্রয়ে আসে । সিপাহী-বিদ্রোহের সময়ে রাজ্যটি ইংরাজ বাজেয়াপ্ত করেন । ১৮৬০ খৃঃ কিয়দংশ ব্যতীত রাজ্যটি তৃতীয় আনন্দরাওকে প্রত্যর্পিত হয় । ১৮৯৮ খৃঃ তাঁহার পরলোকপ্রাপ্তি ঘটে এবং উদয়জী রাও প্রমররাজাসন গ্রহণ করেন । ধারারাজ্যের অধীনে অনেকগুলি "ঠাকুর" নামধারী সামন্ত রাজা আছেন ।

ধারা সহরে একটি মসজিদ আছে, ইহার নাম "ভোজরাজের বিদ্যালয় ।" এই মসজিদটি খৃষ্টীয় ১৪শ বা ১৫শ শতাব্দীতে হিন্দুমঠের উপকরণ লইয়া নির্ম্মিত হয় । নামের কারণ এই যে, যে সকল বৃহৎ প্রস্তরখণ্ডে মসজিদের তলদেশ নির্ম্মিত হইয়াছে, তাহাদিগের উপরিভাগে সংস্কৃত ব্যাকরণের সূত্রগুলি উৎকীর্ণ রহিয়াছে ।

ধারা—ধর্না হওয়া বা থাকা । দেশজ । ক্রি ।

ধারাকারে—অবিচ্ছেদে ক্ষরিত ভাবে । ধারার আকার আছে যাহাতে, বহু । ক্রিবি ।

ধারাগৃহ—জলধারাযুক্ত গৃহ, ফোয়ারা । মধ্য কর্ম্মধা । সং ; ক্লী ।

ধারাঙ্গ—খড়্গ, তীর্থ । ধারা অঙ্গে যাহার, বহু । সং ; পু ।

ধারাট—মেঘ, চাতকপক্ষী ; মত্তহস্তী ; ঘোটক । ধারা—অট+অন্ ক । সং ; পু ।

ধারাধর—মেঘ ; খড়্গ ; অস্ত্র । ধারা—ধৃ (ধারণ করা) + অন্ ক । সং ; পু । [দেশজ । সং ।

ধারানি—বৃষ্টিজল, বৃষ্টির গড়ানিয়া জল ।

ধারাপাত—১ । জলধারার পতন । ৬তৎ । সং ; পু । ২ । পাটীগণিত পত্র, যে পুস্তকে সামান্ত গণিতক্রম লিখিত থাকে । সং ।

ধারাফল—মদনবৃক্ষ,ময়না গাছ। ধারাতুল্য ফল যাহার, বহু। সং ; পু।

ধারাগৃহ—ফোয়ারা ; গোলাবপাশ। ৬তৎ। সং ; ক্লী।

ধারাল—সুতীক্ষ্ণ, শাণিত। ধারা (ধার)+ল অস্ত্যর্থে। বিণ ; ত্রি। [ কি। সং ; পু।

ধারাবনি—বায়ু। ধারা—বন (শব্দ করা)+ই

ধারাবর্ষণ—অবিচ্ছেদে বর্ষণ, ক্রমাগত বৃষ্টি। ধারা সম্পাদা বর্ষণ, মধী কর্ম্মধ। সং ; ক্লী।

ধারাবাহিক—অবিরতস্থায়ী, অবিচ্ছেদে স্থিতিশীল ; অবিচ্ছিন্ন, ক্রমাগত, ক্রমিক। ধারা—বহ (বহন করা)+অন্ ক+ষ্ণিক। বিণ ; ত্রি। স্ত্রী ধারাবাহিকী। বি, বাহিকতা, —বাহিকত্ব।

ধারাবাহী (—বাহিন্)—ধারাবাহিক (সকল অর্থে)। ধারা—বহ (বহন করা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী ধারাবাহিনী।

ধারাবিষ—খড়্গ। ধারাতে বিষ যাহার, বহু। সং ; পু।

ধারাসম্পাত—বৃষ্টিপতন। ৬তৎ। সং ; পু।

ধারিণী—১। ধারণকর্ত্রী। ধারী দেখ ; ধারিন শব্দ+স্ত্রীলিঙ্গে ঈপ্। বিণ ; স্ত্রী। ২। ধরিত্রী, পৃথিবী। সং ; স্ত্রী।

ধারিত—যাহা ধরান হইয়াছে এরূপ ; ধারিত, বাহিত ; স্থাপিত। ণিজন্ত ধৃ (=ধারি)+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী ধারিতা।

ধারী (ধারিন্)—১। ধারণকর্ত্তা, ধারক। ধৃ (ধারণ করা)+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী ধারিণী। ২। ঋণী। বিণ।

ধারু—পানকারী। ধে (পান করা)+রু ক। বিণ ; ত্রি। [ বিণ।

ধারুয়া, ধেরো—ঋণসম্বন্ধীয় ; ঋণী। দেশজ।

ধারোষ্ণ—দোহনকালে ধারাপতিত উষ্ণ দুগ্ধ। ধারা দ্বারা উষ্ণ, ৩তৎ। সং ; ক্লী।

ধার্তরাষ্ট্র—অন্ধ কুরুরাজ ধৃতরাষ্ট্রের পুত্র, দুর্য্যোধনাদি ; কৃষ্ণবর্ণ চঞ্চুঃ ও চরণযুক্ত শ্বেতহংস ; সর্পবিশেষ। ধৃতরাষ্ট্র+ষ্ণ অপত্যার্থে। সং ; পু। [ +ষ্ণিক। বিণ ; ত্রি।

ধার্ম্মিক—ধর্ম্মচারী, ধর্ম্মপরায়ণ ধর্ম্মশীল। ধর্ম্ম

ধার্য্য—১। ধারণীয় ; গ্রাহ্য, গ্রহণীয়। ধৃ (ধারণ করা)+ণ্যণ্ র্ম। বিণ ; ত্রি। স্ত্রী ধার্য্যা। ২। নির্দ্ধারিত বা নির্দ্ধারণ। দেশজ।

ধার্য্যমাণ—ধৃতমাণ, যাহা ধারণ করা যাইতেছে এরূপ। ণিজন্ত ধৃ (=ধারি)+শান র্ম। বিণ ; ত্রি।

ধাষ্টাম, ধাষ্টামি—ধৃষ্টতা ; নির্লজ্জের ন্যায় কার্য্য ; দুষ্টামি। দেশজ। সং।

ধার্ষ্ট্য—ধৃষ্টতা, প্রগল্‌ভতা, নির্লজ্জতা। ধৃষ্ট+ষ্য ভাবে। সং ; ক্লী।

ধাবই—ধাবিত হইতেছে। প্রা, ক। ক্রি।

ধাবক—১। শীঘ্রগামী, দ্রুতগমনশীল, দৌড়িয়া চলে এরূপ ; ধৌতকারী, প্রক্ষালক। ধাব+ণক ক। বিণ ; ত্রি। স্ত্রী ধাবিকা। ২। রজক, ধোপা। সং ; পু। ৩। জনৈক কবি। ইনি মহাকবি কালিদাসের পূর্ব্ববর্ত্তী কালের লোক। কালিদাস-প্রণীত মালবিকাগ্নিমিত্রের প্রস্তাবনায় ইঁহার নাম উল্লেখ আছে। ধাবক প্রথমে অতিশয় দরিদ্র ছিলেন। পরে যত্ন ও প্রতিভাবলে কবিত্ব শক্তি লাভ করেন। অনন্তর, একশত সর্গে নৈষধচরিত রচনা করিয়া মহারাজ শ্রীহর্ষকে অর্পণ করিলে, তিনি পারিতোষিকস্বরূপ কবিকে প্রচুর নিষ্কর ভূমি দান করেন। ধাবক রত্নাবলী নাটকেরও রচয়িতা বলিয়া প্রসিদ্ধি আছে।

ধাবকা—সন্দেহ, ধোঁকা ; ধাপ্পা, ফাঁক, চালাকি, প্রকোপ, বেগ, ধকল ; ধারা, রীতি ; অভ্যাস। দেশজ। সং।

ধাবড়া—ধাপড়া, বিকৃত কদাকার মূর্ত্তি। দেশজ। সং। [ ধাব+অনট্ ভা। সং ; ক্লী।

ধাবন—দৌড়করণ, দৌড়া ; শীঘ্রগমন ; দৌড়ন।

ধাবনকুর্দ্দন—দৌড়ান ও কুঁদা ; দৌড়িতে দৌড়িতে খেলা। ভদ্র বা মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; ক্লী।

ধাবমান—দ্রুতগমনশীল ; দৌড়িতেছে এরূপ। ধাব (বেগে চলা)+শান ক। বিণ ; ত্রি। স্ত্রী ধাবমানা।

ধাবা—ধাওয়া (তাড়া দেওয়া)।

ধাবাড়ুয়া, ধাবাড়ে—দ্রুতগমনশীল ; শীঘ্রগতিক্রিয়াকারী। দেশজ। বিণ। [ বি।

ধাবাধাবি—ছুটাছুটি, দৌড়াদৌড়ি। দেশজ।

ধাবিত—১। দ্রুতগত, দৌড়াইয়াছে এরূপ। ধাব+ক্ত ক। ২। ধৌত ; শোধিত। ধাব+ক্ত র্ম। বিণ ; ত্রি। স্ত্রী ধাবিতা।

ধাম—গোর। ধামন্ শব্দের অপভ্রংশ। প্রা, ক।

ধামা (ধামন্)—পদার্থ। ধা (ধারণ করা)+অমন্ ক। সং ; পু।

ধিক্—নিন্দা ; ভৎসনা ; অবজ্ঞা। বা।

ধিক্কার—ধিক্‌করণ, ধিক্ শব্দের প্রয়োগ ; ভৎসনা ; নিন্দা। ধিক্—কৃ (করা)+ঘঞ্ ভা। সং ; পু।

ধিক্কৃত—ধিক্ বলিয়া যাহাকে লজ্জা দেওয়া হইয়াছে, নিন্দিত, ভৎসিত ; অবজ্ঞাত। ধিক্—কৃ (করা)+ক্ত র্ম। বিণ, ত্রি। স্ত্রী ধিক্কৃতা।

ধিক্‌ক্রিয়া—ধিক্কার (তাহা দেখ)। ধিক্‌সূচকা যে ক্রিয়া, মধী কর্ম্মধা। সং ; স্ত্রী।

ধিগ্দণ্ড—ধিক্ এই কথা বলিয়া লজ্জা প্রদানরূপ শাস্তি ; নিন্দা ; ভৎসনা। ধিক্‌ই যে দণ্ড, কর্ম্মধা। সং ; পু।

ধিঙ্গি, ধিঙ্গী—নেতা, প্রধান, চাঁই, সর্দ্দার ; দুরন্ত, অনর্থ সংঘটক ; পুষ্টাঙ্গ, বলিষ্ঠ। দেশজ। বিণ বা সং।

ধিৎকার—ধিক্কার ; ঘৃণা। দেশজ।

ধিন, ধিন-ধিন—নৃত্যকালীন অঙ্গভঙ্গী ; নৃত্যের শব্দ ; বাজনার বোল। দেশজ।

ধিনিকেষ্ট—ধিন ধিন করিয়া নৃত্যকারী কৃষ্ণ। দেশজ। [ অবজ্ঞত। দেশজ। বিণ।

ধিমা—ঢিমা, ঢিলা, অলস ; মৃদু, ক্ষীণ ;

ধিয়া—বাজনার বোল, নৃত্যকালীন পদধ্বনি। দেশজ সং। [ সং ; পু।

ধিয়াম্পতি—মঞ্জুঘোষ নামক পুরুষ জিনবিশেষ।

ধিরকালি—বাহ্যবিশেষ। প্রাচীন কবিপ্রয়োগ।

ধিষণ—বৃহস্পতি। ধৃষ্+কন ক। সং ; পু।

ধিষণা—বুদ্ধি। ধিষ্+আ। সং ; স্ত্রী।

ধিষ্ণ্য, ধিষ্ণ্য—স্থান, গৃহ, আসন ; নক্ষত্র ; অগ্নি ; শক্তি। সং ; ক্লী।

ধী—১। বোধশক্তি, বুদ্ধি জ্ঞান। ধ্যৈ (চিন্তা করা)+ক্বিপ্ ক। সং ; স্ত্রী। ২। ধীর। প্রা, ক।

ধীগুণ—শুশ্রূষা, শ্রবণ, গ্রহণ, ধারণ, তর্ক, বিতর্ক, অর্থবোধ, তত্ত্বজ্ঞান, এই আট প্রকার বুদ্ধিগুণ। ৬তৎ। সং ; পু।

ধীত—১। পীত যাহা পান করা হইয়াছে এরূপ। ধে (পান করা)+ক্ত র্ম। ২। আরাধিত ; অনাদৃত। ধী (আরাধনা করা, অনাদর করা)+ক্ত র্ম। বিণ ; ত্রি।

ধীতি—১। পান, পিপাসা। ধে (পান করা)+ক্তি ভা। ২। আরাধনা, অনাদর। ধী (আরাধনা করা, অনাদর করা)+ক্তি ভা। সং ; স্ত্রী।

ধীদা—কন্যা, মনীষা ; ধী দা (দেওয়া)+ক কর্ত্তরি আপ। সং ; স্ত্রী। [ সং ; ক্লী।

ধীন্দ্রিয়—জ্ঞানেন্দ্রিয়। ধীর ইন্দ্রিয়, ৬তৎ।

ধীপ্রদীপ্ত—তীক্ষ্ণবুদ্ধিসম্পন্ন। ধী দ্বারা প্রদীপ্ত, ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী —দীপ্তা।

ধীমতী—বুদ্ধিমতী। ধী (বুদ্ধি)+মতু অস্ত্যর্থে ঈপ্। বিণ ; স্ত্রী।

ধীমান (—মৎ)—বুদ্ধিমান, জ্ঞানবান। ধী (বুদ্ধি)+মতু অস্ত্যর্থে। বিণ ; পু।

ধীর—১। ধৈর্য্যশালী, সহিষ্ণু, শোকদুঃখাদিতে অনভিভূত ; বুদ্ধিমান, পণ্ডিত ; গম্ভীর ; স্থিরোন্নতচিত্ত ; সাত্ত্বিকভাবাবিশিষ্ট, স্থির ; অদ্রুত, মন্দ। ধী (বুদ্ধি)—রা (গ্রহণ করা)+ড ক। বিণ ; ত্রি। স্ত্রী ধীরা। ২। ধীরাজ। সং ; পু।

ধীরতা, ধীরত্ব—ধৈর্য্য, স্থিরচিত্ততা ; গাম্ভীর্য্য ; পাণ্ডিত্য, বুদ্ধিমত্তা ; প্রশান্তত্ব ; মন্দত্ব। ধীর+তা, ত্ব ভাবার্থে। সং ; যথাক্রমে স্ত্রী ও ক্লী।

ধীরপ্রশান্ত—নায়কবিশেষ, যে নায়কের সামান্য গুণ অনেক আছে। ধীরও যে প্রশান্তও সে, কর্ম্মধা। সং ; পু।

ধীরভাব—ধীরতা, ধৈর্য্য। ৬তৎ। সং ; পু।

ধীরললিত—নায়কবিশেষ, যে নায়ক চিন্তাশূন্য, নম্র ও নৃত্যগীতাদিতে অনুরক্ত। ধীরও যে, ললিতও সে, কর্ম্মধা। সং; পু।

ধীরললিতা—ষোড়শাক্ষর ছন্দোবিশেষ। ধীরা অথচ ললিতা, কর্ম্মধা। সং; স্ত্রী।

ধীরবিক্ষিপ্ত—স্থিরভাবে নিক্ষিপ্ত। ধীর রূপে বিক্ষিপ্ত, ২তৎ। বিণ; ত্রি। স্ত্রী, –প্তা।

ধীরস্কন্ধ—মহিষ। ধীর স্কন্ধ যাহার, বহু। সং; পু।

ধীরা—১। ধৈর্য্যশালিনী; স্থিরচিত্তা; বুদ্ধিমতী; মনোহারিণী; অদ্রুতা। ধীর দেখ। ধীর+আপ্। বিণ; স্ত্রী। ২। নায়িকাবিশেষ, যে নায়িকার কোপপ্রকাশ জানা যায় না। নায়িকা দেখ। সং; স্ত্রী।

ধীরাধীরা—নায়িকাবিশেষ, যে নায়িকার কোপপ্রকাশ কতকটা বাহিরে প্রকাশ পায়, আর কতকটা অব্যক্ত থাকে। নায়িকা দেখ। ধীরা অথচ অধীরা, কর্ম্মধা। সং; স্ত্রী।

ধীরে-সুস্থে—অল্পে অল্পে, রহিয়া বসিয়া, আস্তে আস্তে। দেশজ।

ধীরোদাত্ত—নায়কবিশেষ, যে নায়ক আত্মশ্লাঘা করে না, ইন্দ্রিয়াদিতে অভিভূত হইয়া পড়ে না, বিনয় দ্বারা গর্ব্বকে প্রচ্ছন্ন রাখে, এবং অঙ্গীকার পালন করে। নায়ক দেখ। ধীর অথচ উদাত্ত, কর্ম্মধা। সং; পু।

ধীরোদ্ধত—নায়কবিশেষ, যে নায়ক মায়াবী, উদ্ধত, চঞ্চল, অহঙ্কৃত ও আত্মশ্লাঘানিরত। নায়ক দেখ। ধীর অথচ উদ্ধত, কর্ম্মধা। সং; পু। [সং; স্ত্রী।

ধীলটি—দুহিতা। ধী–লট্ (বলা)+ই ক। ধীবন্—ধীবা দেখ।

ধীবর—মৎস্যজীবী, জালিয়া, কৈবর্ত্ত, জেলে। ধা (ধারণ করা)+ষ্বরচ্ ক। সং; পু। স্ত্রী ধীবরী।

ধীবা (ধীবন্)—ধীবর। ধ্যৈ (চিন্তা করা)+কনিপ্ ক। সং; পু। [স্ত্রী।

ধীশক্তি—বুদ্ধিশক্তি, বুদ্ধির প্রভাব। ৬তৎ। সং;

ধীসখ—সচিব, অমাত্য, মন্ত্রী। ধীর সখা, ৬তৎ। সং; পু।

ধীসচিব—অমাত্য, মন্ত্রী। ৬তৎ। সং; পু।

ধু—কম্প, কাঁপনি। ধু (কাঁপা)+ক্বিপ্ ভা। সং; স্ত্রী। [ক্রি।

ধুআ, ধুয়া—প্রক্ষালন করা, কাচা। দেশজ।

ধুঁকা, ধুকা—ঘনঘন নিশ্বাস ফেলা বা হাঁফ ছাড়া, হাঁপান। দেশজ। ক্রি।

ধুঁধুল, ধুন্দুল—তরকারি ফলবিশেষ, পুড়ুল। দেশজ; সং।

ধুকড়ি, ধুকুড়ি, –ড়ী—১। ছিন্ন কন্থা, ছেঁড়া কাঁথা; ছিন্ন কানিরাশি; বড় থলি, ঝুলি। দেশজ। সং। ২। দৃঢ়, শক্ত, মজবুত, পটু, দড়। প্রা, ক। বিণ।

ধুচনি, ধুচুনি—চাউল ধুইবার জন্য সচ্ছিদ্র বংশনির্ম্মিত পাত্র। দেশজ। সং।

ধুত—কম্পিত; পরিত্যক্ত। ধু (কাঁপান)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী ধুতা।

ধুতি—১। কম্প; পরিত্যাগ। ধু (কাঁপা, কাঁপান)+ক্তি ভা। সং; স্ত্রী। ২। অস্মদ্দেশীয় পুরুষের পরিধেয় বস্ত্র। দেশজ।

ধুতুরা—ক্ষুদ্রবৃক্ষবিশেষ। ধুস্তুর শব্দের অপভ্রংশ।

ধুনন—স্পন্দন; কম্পন; চালন। ণিজন্ত ধু (=ধুনি)+অনট্ ভা। সং; ক্লী।

ধুনা—১। সর্জ্জরস, ইহা অগ্নিতে দিলে সদ্গন্ধ নির্গত হয়। ধূনক শব্দের অপভ্রংশ। সং। ২। বড় ধনুক দিয়া পিঁজা। দেশজ। ক্রি।

ধুনান—১। কাঁপাইতেছে এরূপ। ধু (কাঁপান)+শান ক। বিণ, ত্রি। ২। বড় ধনুক দিয়া পিঁজান। দেশজ। ক্রি।

ধুনি, ধুনী—১। নদী। ধু (কাঁপা, কাঁপান)+নিক্ ক। সং, স্ত্রী। ২। সন্ন্যাসীদিগের অগ্নিকুণ্ড। হিন্দীমূলক।

ধুনি, ধুনি—নাড়িয়া চাড়িয়া। প্রা, ক। ক্রি।

ধুনী—ধুনি (১) দেখ।

ধুন্ধু—জনৈক অসুর, মধুকৈটভের পুত্র। ধুন্ধু কঠোর তপস্যাদ্বারা ব্রহ্মাকে তুষ্ট করিয়া তাঁহার নিকট দেবদানবাদির অবধ্য হইবার বর লাভ করে। এই বরলাভে দৃপ্ত হইয়া অসুর দেবতাদিগের প্রতি অত্যাচার করিতে প্রবৃত্ত হইল এবং উতঙ্কমুনির আশ্রমসন্নিধানে অবস্থিতি করিয়া তাঁহার তপশ্চরণের ব্যাঘাত ঘটাইতে লাগিল। অবশেষে উতঙ্কমুনি বিষ্ণুর আদেশে কুবলাশ্ব রাজার নিকট উপস্থিত হইয়া তাঁহাকে অসুরবধার্থ অনুরোধ করিলেন। রাজা একবিংশতি পুত্রসহ অসুরের বিরুদ্ধে যুদ্ধে প্রবৃত্ত হইলেন। ধুন্ধু রাজার অষ্টাদশ পুত্রের প্রাণবধ করিয়া পরিশেষে তাঁহার হস্তে নিধন প্রাপ্ত হইল।

ধুন্ধুমার—১। কুবলাশ্ব রাজা। ধুন্ধু দেখ। ধুন্ধু–মৃ (মারা)+ণিচ্ ক। ২। ক্ষুদ্র; ইন্দ্রগোপকীট। ধুম ধুম শব্দ+ণিচ্ ক। সং; পু। ৩। ধুমধাম, তলস্থুল, হৈচৈ, সোরগোল, গণ্ডগোল, হাঙ্গামা। দেশজ। সং।

ধুপী, ধুবী—ধোপা, রজক। হিন্দী। সং।

ধুমুল, ধুমল, ধুম্বুল—ধন্দুল দেখ।

ধুয়া, ধুয়া—গানের যে অংশ দোয়ারগণ গাহিয়া দোহারকি করে (Chorus) (ভাবার্থে) কাহারও কথায় সায় দেওয়া; ছল, ছুতা, সূত্র। ধ্রুবকা বা ধ্রুবা শব্দের অপভ্রংশ।

ধুর—গাড়ীর ধুরা (axle)। সং; পু।

ধুরন্ধর—শ্রেষ্ঠ, মুখ্য; ভারবাহক। ধুর্ শব্দ–ধৃ (ধারণ করা)+খ ক। বিণ; ত্রি।

ধুরমুশ—কাঠ বা লোহার ভারী মুগুর। দেশজ। সং।

ধুরা—শকটাদির অগ্রভাগ, 'ধুরো'; ভার; চিন্তা। ধুর্ব্ব+ক্বিপ ক+আপ্। সং; স্ত্রী।

ধুরীণ, ধুর্য্য—ধুরন্ধর। (সকল অর্থে)। ধুর্ শব্দ+ঈন, য্য। বিণ; ত্রি। স্ত্রী ধুরীণা, ধুর্য্যা।

ধুবন—কম্পন। ধু+অনট্ ভা। সং; ক্লী।

ধুবিত্র—ব্যজন। ধু (কাঁপান)+ইত্র ণ। সং; ক্লী। [সং।

ধুসা, ধোসা—লোমশ শীতবস্ত্রবিশেষ। দেশজ।

ধুস্তুর, ধুস্তূর, ধুস্তর, ধুস্তূর—ধুতুরাগাছ। সং; পু।

ধূ—কম্পন। ধূ (কাঁপা)+ক্বিপ্ ভা। সং; স্ত্রী।

ধূঃ (ধূর্)—ধুরা (সকল অর্থে)। ধুর্ব্ব+ক্বিপ্ ক। সং; স্ত্রী।

ধূত—কম্পিত; ভৎসিত; তর্কিত। ধূ (কাঁপা)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী ধূতা।

ধূনক—ধুনা। ণিজন্ত ধূ (=ধূনি)+ণক ক। সং; পু।

ধূনন—চালন; কম্পন, কাঁপান। ণিজন্ত ধূ (=ধূনি)+অনট্ ভা। সং; ক্লী।

ধূপ—গন্ধদ্রব্যবিশেষ। ধূপ (সন্তপ্ত করা)+অন্ ক। সং; পু।

ধূপক—সন্তাপক। ধূপ (সন্তাপ)+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী ধূপিকা।

ধূপছায়া—রঙ্গিন বস্ত্রবিশেষ, ইহার টানা লাল পড়েন নীল। দেশজ। সং।

ধূপন—১। তাপন; ধূপ দ্বারা সুগন্ধীকরণ। ধূপ+অনট্ ভা। সং; ক্লী। ২। ধুনা। ধূপ+অন ক। সং; পু।

ধূপাগুরু—একপ্রকার দাহ্য অগুরু। ধূপ তুল্য অগুরু, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী। [পু।

ধূপাঙ্গ—তার্পিন তেল। ধূপের অঙ্গ, ৬তৎ। সং;

ধূপায়িত—তাপিত; পথশ্রান্ত; ধূপবাসিত। ধূপ শব্দ+ক্যঙ্ (=ধূপায় নামধাতু)+ক্ত র্ম। বিণ; ত্রি। স্ত্রী ধূপায়িতা।

ধূপিকা—১। সন্তাপিকা। ধূপক দেখ; ধূপক+আপ্। বিণ; স্ত্রী। ২। কুহেলিকা, কুয়াসা। ধূপ+কণ্ সাদৃশ্যার্থে+আপ্। সং; স্ত্রী।

ধূপিত—শ্রান্ত; তাপিত; ধূপবাসিত। ধূপ (সন্তপ্ত করা)+ক্ত র্ম। বিণ; ত্রি।

ধূম—১। ধোঁয়া বা ধুঁয়া। ধূ (কাঁপা)+মক ক। সং; পু। ২। আড়ম্বর, সমারোহ, জাঁক; হাঙ্গামা, গণ্ডগোল, হৈচৈ। দেশজ। সং।

ধূমকেতন, ধূমধ্বজ—ধূমকেতু (তাহা দেখ)।

ধূমকেতু—অগ্নি; কেতুগ্রহ; উৎপাতবিশেষ; সৌরজগতের অন্তর্ব্বর্ত্তী জ্যোতির্ম্ময় পদার্থবিশেষ। ধূম হইয়াছে কেতু (চিহ্ন) যাহার, বহু। সং; পু। আকাশমণ্ডলে

কখনও কখনও যে জ্যোতির্ম্ময় পদার্থ সুবৃহৎ লাঙ্গুলের স্থায় অংশ বিস্তারপূর্ব্বক উদিত হয়, উহাকেই লোকে ধূমকেতু কহে। শাস্ত্রে ধূমকেতুর উদয় অনিষ্টজনক বলিয়া লিখিত আছে। বিশেষতঃ যে ধূমকেতুর আকার ইন্দ্রধনুর স্থায়, অথবা যাহার মস্তকে দুইটী বা তিনটী চূড়া থাকে, উহা সাতিশয় অনিষ্টদায়ক। যাহাদিগের দেহ হ্রস্ব ও প্রসন্ন, তাহারা তত অনিষ্টকর নহে। আবার দক্ষিণদিকে ধূমকেতুর উদয় হইলে ঘোরতর অনিষ্ট হয়, অন্য দিকে উদিত হইলে তাদৃশ অনিষ্টকর হয় না। আধুনিক পাশ্চাত্যমতে, অন্যান্য গ্রহ উপগ্রহাদির স্থায় ধূমকেতুও এক নির্দ্দিষ্ট পথে নিয়মিতরূপে সূর্য্যকে প্রদক্ষিণ করিতেছে। এইরূপে সূর্য্যকে প্রদক্ষিণ করিতে করিতে উহা যখন পৃথিবীর কক্ষাপথের নিকটবর্ত্তী হয়, তখনই লোকলোচনের বিষয়ীভূত হইয়া থাকে। পৃথিবীর বেগ প্রত্যহ ষোল লক্ষ মাইল, কিন্তু কোন কোন ধূমকেতুর বেগ দিনে ৭ কোটি মাইলেরও হইয়া থাকে। ইহার শির লক্ষাধিক মাইল। শির অপেক্ষা শিখা বৃহৎ। কোন কোন ধূমকেতুর শিখা দশ কোটি মাইল দীর্ঘ হইতে দেখা গিয়াছে। প্রায় সকল ধূমকেতুরই এক একটা পুচ্ছ দেখা যায়। এই পুচ্ছ এক প্রকার তরল বাষ্পে গঠিত। ইহা সূর্য্যের বিপরীত দিকে অবস্থান করে, এবং যত সূর্য্যের নিকটবর্ত্তী হয়, পুচ্ছের আকার তত বাড়িতে থাকে। আবার সূর্য্য হইতে দূরে গমন করিতে আরম্ভ করিলেই পুচ্ছের আয়তন কমিয়া যায়। এই পুচ্ছের আকার ৪৩ লক্ষ মাইলেরও অধিক লম্বা হইয়া থাকে। ধূমকেতু যখন প্রথমে কেবল দূরবীক্ষণ দৃশ্য থাকে, তখন উহা একটি ক্ষুদ্র শুভ্র মেঘখণ্ডের স্থায় দেখায় মাত্র। পরে যত সূর্য্যের নিকটবর্ত্তী হয়, ততই উহার বাষ্পকণারাশি উজ্জ্বল হইতে থাকে। ক্রমে উহাতে তারকা দৃষ্ট হয়, এবং তারকা হইতে রশ্মি বহির্গত হইতে থাকে। এই রশ্মি কখনও বাড়ে, কখন বা কমে। পরিশেষে উহা শিরের আকার ধারণ করে। তখন তারকার পরিমাণ কমিয়া যায়, কিন্তু উজ্জ্বলতা বর্দ্ধিত হয়। অতঃপর তারকা হইতে শিখা বহির্গত হয়। এই তারকা কঠিন জড়পিণ্ড, কি দ্রবীভূত কণাপুঞ্জ তাহা এ পর্য্যন্ত স্থিরীকৃত হয় নাই। সাধারণতঃ দুই শ্রেণীর ধূমকেতু দেখা যায়। এক শ্রেণীর কেতু একবার মাত্র সূর্য্যকে প্রদক্ষিণ করিয়া চিরদিনের জন্য সৌরজগৎ ত্যাগ করিয়া চলিয়া যায়। আর এক শ্রেণীর কেতু, বৃহস্পতি, শনি প্রভৃতি বৃহৎ গ্রহসমূহের আকর্ষণে সৌরজগতে আবদ্ধ থাকিয়া অন্যান্য গ্রহের স্থায় নির্দ্দিষ্ট সময়ে সূর্য্যকে প্রদক্ষিণ করে। হেলি সাহেবই প্রথমে ধূমকেতুর গতি নিরূপণ করেন। ১৬৮২ খৃঃ যে ধূমকেতু দেখিয়া হেলি সাহেব উহার তথ্য নিরূপণ করেন, তাহা "হেলির ধূমকেতু" নামে প্রসিদ্ধ। এই ধূমকেতু ৭৫॥॰ বৎসর অন্তর দেখা দিয়া থাকে। গত ১৯১০ খৃষ্টাব্দে এই ধূমকেতু দৃষ্ট হইয়াছিল। এতদ্ব্যতীত কোন কোন ধূমকেতু চারিশত, সাতশত, আটশত, তিনশত বা শতাধিক বৎসর অন্তর দৃষ্ট হইয়া থাকে।

ধূমজ—১। ধূম হইতে জাত। ধূম-জন (জন্মা) + ড ক। বিণ ; ত্রি। স্ত্রী ধূমজা। ২। মেঘ। সং ; পু। দেশজ। সং।

ধূম ধড়াক্কা—কোলাহল শব্দ ও ধর ধর শব্দ।

ধূমতরঙ্গ—বায়ুবেগে তরঙ্গবৎ চালিত ধূম। ৬তৎ। সং ; পু।

ধূমধাম—ঘোর সমারোহ, মহা আড়ম্বর, খুব জাঁক বা ঘটা ; সোরগোল, হৈচৈ, হাঙ্গামা, গণ্ডগোল। দেশজ। সং।

ধূমপ—ধূমপায়ী (তাহা দেখ)। ধূম পা (পান করা) + ড ক। বিণ ; ত্রি।

ধূমপান—তামকূটাদির ধূম খাওয়া, তামাক চুরট প্রভৃতি খাওয়া। ৬তৎ। সং ; স্ত্রী।

ধূমপায়ী (পায়িন্)—ধূমপানকারী ; যে তামাক ইত্যাদির ধূম পান করে। ধূম পা (পান করা) + ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী, —পায়িনী। [ ৬তৎ। সং ; স্ত্রী।

ধূমমহিষী—কুজ্ঝটিকা। ধূম দ্বারা মহিষী প্রায়,

ধূমযোনি—মেঘ ; অগ্নি। ধূম হইয়াছে যোনি (উৎপত্তিহেতু) যাহার, বহু। সং ; পু।

ধূমল, ধূম্র—১। কৃষ্ণলোহিতবর্ণ। ধূম শব্দ + লা বা রা (গ্রহণ করা) + ড ক। সং ; পু। ২। কৃষ্ণলোহিতবর্ণযুক্ত। বিণ ; ত্রি

ধূমসা—ধূমসদৃশ কুৎসিত ও কৃষ্ণবর্ণ, স্থূল ও কদাকার। দেশজ। বিণ ; পু। স্ত্রী ধূমসী।

ধূমাকার—ধোঁয়ার মত আকৃতিবিশিষ্ট। ধূমের স্থায় আকার যাহার, বহু। বিণ ; ত্রি।

ধূমায়িত—ধূমব্যাপ্ত। যাহা হইতে ধোঁয়া উঠিতেছে এরূপ। ধূম শব্দ + ক্যঙ্ (= ধূমায় নামধাতু) + ক্ত ক। বিণ ; ত্রি।

ধূমাবতী—দশ মহাবিদ্যার অন্যতমা, দুর্গা। [ কথিত আছে যে একদিন পার্ব্বতী শঙ্করের নিকট আহার প্রার্থনা করেন। শঙ্করের তাহা দিতে বিলম্ব হওয়ায় ঠাকুরাণী শঙ্করকেই গ্রাস করেন। তাহাতে দেবীর শরীর হইতে ধূম নির্গত হইয়া ইঁহাকে বিবর্ণ করিয়া ফেলিল। তখন শঙ্কর বলিলেন, "দেবি! যখন তুমি আমাকে গ্রাস করিলে, তখন তোমার বিধবাবেশ ধারণ করা কর্ত্তব্য। এই বেশে তুমি জগতের পূজনীয়া হও, এবং তোমার এই মূর্ত্তি ধূমাবতী নামে খ্যাত হউক।" ] ধূম শব্দ + মতুপ্ = ধূমবৎ, তদুত্তরে স্ত্রীলিঙ্গে ঙীপ্। সং ; স্ত্রী।

ধূমিকা—কুজ্ঝটিকা, কুয়াসা। ধূম শব্দ + কন্ + স্ত্রীলিঙ্গে আপ্। সং ; স্ত্রী। [ ত্রি।

ধূমিত—ধূমযুক্ত। ধূম + ইত যুক্তার্থে। বিণ ;

ধূমী (ধূমিন্)—ধূমবিশিষ্ট, প্রচুর ধূমযুক্ত। ধূম + ইন্ অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী ধূমিনী।

ধূমোর্ণা—ধূমের স্থায় ঊর্ণার স্থায় বর্ণ যে স্ত্রীর, বহু। সং ; স্ত্রী

ধূমোর্ণাপতি—যম। ৬তৎ। সং ; পু।

ধূম্যা—ধূমসংহতি। ধূম + য সমূহার্থে + আপ্, সং ; স্ত্রী। + অন ক। সং ; পু।

ধূম্যাট—ফিঙ্গা পাখী। ধূম্যা + অট্ (গমন করা)

ধূম্র—ধূমল দেখ। ক। সং ; পু।

ধূম্রক—উষ্ট্র। ধূম্র + কে (দীপ্ত পাওয়া) + ড

ধূম্রকেশ—১। ধূমলবর্ণ চুল। কর্ম্মধা। সং ; পু। ২। ধূমলবর্ণ চুলবিশিষ্ট। ধূম্র কেশ যাহার, বহু। বিণ ; ত্রি স্ত্রী। ধূম্রকেশা। ৩। পৃথুর এক পুত্রের নাম। সং ; পু।

ধূম্রলোচন—১। ধূম্রলোচন, পিঙ্গল রক্তের চক্ষুবিশিষ্ট। ধূম্র লোচন যাহার, বহু। বিণ, ত্রি। স্ত্রী, —লোচনা। ২। কপোত, পায়রা। সং ; পু। ৩। দানব বিশেষ, দৈত্যরাজ শুম্ভের সেনাপতি। শুম্ভ কর্ত্তৃক অম্বিকাকে আনিতে আদিষ্ট হইয়া ... আনিলে [ অম্বিকা দেখ ], দৈত্যরাজ ধূম্রলোচনকে সসৈন্যে দেবীর নিকট প্রেরণ করেন। অতঃপর অসুর দেবীর সহিত যুদ্ধে রণশয্যায় শয়ন করে।

ধূম্রবর্ণা—১। ধূমলবর্ণের শঙ্খ। ধূম্র বর্ণ যাহার, বহু। বিণ ; স্ত্রী। ২। অগ্নির সপ্তজিহ্বার অন্যতমা। সং ; স্ত্রী।

ধূম্রাক্ষ—১। ধূমল-নেত্রবিশিষ্ট, ধূম্রলোচন। ধূম্র অক্ষি যাহার, বহু। বিণ ; ত্রি। স্ত্রী ধূম্রাক্ষী। ২। দশাননের রাক্ষসসেনাপতিবিশেষ, লঙ্কাসমরে হনুমান কর্ত্তৃক হত হয় ; জনৈক রাজপুত্রের নাম। সং ; পু।

ধূয়া—ধুয়া দেখ।

ধূর্—ধূঃ দেখ।

ধূর্জটি—শিব। ধূর্ (ভার, ত্রৈলোক্যের চিন্তাভার)—জটি (ধারণ করা) + ইন্ ক ; যিনি ত্রৈলোক্যের চিন্তাভার বহন করেন ; অথবা ধূম্র জটি (জটা) যাহার, বহু। সং ; পু।

ধূর্ত্ত—১। শঠ, বঞ্চক, প্রতারক ; দ্যূতকারী, জুয়াবাজ। ধূর্ব (বধ করা) + তন্ ক। বিণ ; ত্রি। স্ত্রী ধূর্ত্তা। ২। ধুতুরা গাছ ;

পৃক্কা, পিড়িঙ্গ শাক। সং ; পু। ৩। বিট্ লবণ ; লৌহমল। সং ; ক্লী।                [পু।

**ধূর্ত্তক**—ধূর্ত্ত জন ; শৃগাল। ধূর্ত্ত+কন্। সং ;

**ধূর্ত্তকৃৎ**—১। ধূর্ত্তকারক। ধূর্ত্ত—কৃ+ক্বিপ্ ক। বিণ ; ত্রি। ২। ধুতুরা গাছ। সং ; পু।

**ধূর্ত্তজন্তু**—মানুষ। কর্ম্মধা। সং ; পু।

**ধূর্ত্ততা**—শঠতা, শাঠ্য, বঞ্চকত্ব। ধূর্ত্ত+তা ভাবার্থে। সং ; স্ত্রী।

**ধূর্দ্ধর**—ধুরন্ধর, ভারবাহক। ধুর্ (ভার)—ধৃ (ধরা)+অন্ ক। সং ; পু।

**ধূর্ব্বহ**—ভারবাহী। ধুর্ (ভার)—বহ (বহন করা)+অন্ ক। বিণ ; ত্রি। স্ত্রী ধূর্ব্বহা।

**ধূল** (গণিতে) কড়ার ভাগবিশেষ ; ক্ষেত্র-পরমাণবিশেষ। দেশজ। সং।

**ধূলক**—বিষ। ধূ (কাঁপান)+লক ক। সং ; ক্লী।

**ধূলট**—হরিসংকীর্ত্তনের পর ভাবাবেশে ধূলা ও মাটীতে গড়াগড়ি দেওয়া। দেশজ। সং।

**ধূলা, ধূলো**—রেণু, ধূলি। দেশজ। সং।

**ধূলি**—রেণু, ধূলা। ধূ (কাঁপা)+লিক্ ক। সং ; পু বা স্ত্রী।

**ধূলি-কণা, —কণিকা**—এক বিন্দু ধূলা। ৬তৎ। সং ; স্ত্রী।                [সং ; স্ত্রী।

**ধূলিকা**—কুজ্ঝটিকা। ধূলি+কণ্+আপ্।

**ধূলিকেদার**—বপ্র ; ক্ষেত্র। ধূলিরচিত কেদার, মধ্যপদলোপী কর্ম্মধা। সং ; পু।

**ধূলিগুচ্ছক**—ফল্গুচূর্ণ, ফাগ, আবির। ধূলির গুচ্ছ আছে যাহাতে, বহু। সং ; পু।

**ধূলিধূসর**—ধূলিতে আচ্ছন্ন হওয়ায় ঈষৎ পাণ্ডুবর্ণ। ৩তৎ। বিণ ; ত্রি। স্ত্রী, —ধূসরা।

**ধূলিধ্বজ**—বায়ু ; ঘূর্ণিবায়ু। ধূলি হইয়াছে ধ্বজ (চিহ্ন) যাহার, বহু। সং ; পু।

**ধূলিপুষ্পিকা**—কেতকী। ধূলি পুষ্পে যাহার, বহু। সং ; স্ত্রী।

**ধূলিশয্যা**—ধূলারূপ বিছানা। রূপক। সং ; স্ত্রী।

**ধূলিশায়ী (—শায়িন্)**—ধূলায় শয়ান ; ভূপতিত। শি—শী+ণিন্ ক। বিণ ; পু। স্ত্রী ধূলিশায়িনী।                [ঈপ্। সং ; স্ত্রী।

**ধূলী**—রেণু, ধূলা। ধূ (কাঁপা)+লিক্ ক+

**ধূসর**—১। ঈষৎ পাণ্ডুবর্ণ, শ্বেতকৃষ্ণমিশ্রিত রঙ্, কপোত, পায়রা ; উষ্ট্র ; গর্দ্দভ। ধূ (কাঁপা, কাঁপান)+সরক্ ক। সং ; পু। ২। ঈষৎ পাণ্ডুবর্ণবিশিষ্ট। বিণ ; ত্রি। স্ত্রী ধূসরা।

**ধূসরিত**—ধূসরবর্ণযুক্ত। ধূসর শব্দ+ইত জাতার্থে। বিণ ; ত্রি। স্ত্রী ধূসরিতা। [সং ; পু।

**ধূসরিমা (—মন্)**—ধূসরত্ব। ধূসর+ইমন্ ভাবে।

**ধুস্তুর, ধুস্তূর**—ধুস্তুর দেখ।

**ধৃত**—১। যাহা ধরা হইয়াছে এরূপ ; গৃহীত ; অবলম্বিত। ধৃ (ধারণ করা)+ক্ত র্ম্ম। ২। স্থিত। ধৃ+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী ধৃতা। ৩। ধৃতি, ধরণ, গ্রহণ ; স্থিতি। ধৃ+ক্ত ভা। সং ; ক্লী।

**ধৃতময়**—স্থিতিমান ; স্থির। ধৃত+ময়ট্। বিণ ; ত্রি। স্ত্রী ধৃতময়ী।

**ধৃতরাষ্ট্র**—১। পাণ্ডু রাজার জ্যেষ্ঠ ভ্রাতা*। ধৃত রাষ্ট্র (রাজ্য) যৎকর্ত্তৃক, বহু। ২। নাগবিশেষ। ৩। হংসবিশেষ। সং ; পু।

*রাজা ধৃতরাষ্ট্র সম্বন্ধে মহাভারতে এইরূপ বিবরণ পাওয়া যায় ;—

ব্যাসদেবের ঔরসে বিচিত্রবীর্য্যের ক্ষেত্রে অম্বিকার গর্ভে ইঁহার জন্ম। ইনি জন্মান্ধ বলিয়া বিচিত্রবীর্য্যের অপর পত্নীর গর্ভজাত কনিষ্ঠ পুত্র পাণ্ডু রাজপদ প্রাপ্ত হন। গান্ধারপতি সুবলের কন্যা গান্ধারীর সহিত ইঁহার বিবাহ হয়। তাঁহার গর্ভে ইঁহার দুর্য্যোধনাদি শত পুত্র ও দুঃশলা নাম্নী কন্যা হয়। যুযুৎসু নামে ইঁহার বৈশ্যাগর্ভজাত আর একটি পুত্র ছিল। পাণ্ডুর মৃত্যুর পর, তৎপুত্র যুধিষ্ঠির বয়ঃপ্রাপ্ত হইলে, তিনি যৌবরাজ্যে অভিষিক্ত হইলেন। পাণ্ডবগণের অসাধারণ বীরত্বে ও সরল সাধু ব্যবহারে তাঁহাদিগের যশঃ ক্রমশঃ বিস্তৃত হওয়ায় ধৃতরাষ্ট্রের মনে ঈর্ষার উদয় হইল। এদিকে উপযুক্ত পুত্র দুর্য্যোধনও পাণ্ডববিনাশের চেষ্টা দেখিতে লাগিলেন। পাণ্ডবগণকে রাজ্যচ্যুত করিবার অভিপ্রায়ে ধৃতরাষ্ট্র তাঁহাদিগকে বারণাবতে প্রেরণ করিলে তাঁহারা দুষ্ট দুর্য্যোধনের পরামর্শে তাঁহার নির্ম্মিত জতুগৃহে বাস করিতে লাগিলেন। সেই গৃহদাহ ও পাণ্ডবদিগের অজ্ঞাতবাসের পর যখন অর্জ্জুন অলৌকিক কার্য্য সাধন করিয়া দ্রৌপদীকে লাভ করিলেন, তখন ধৃতরাষ্ট্র তাঁহাদিগকে আহ্বান করিয়া ইন্দ্রপ্রস্থে রাজ্যস্থাপন করিতে বলিলেন।

পাণ্ডবদিগের উন্নতি দর্শনে ধৃতরাষ্ট্রের মন পুনরায় বিচলিত হইতে লাগিল। কিন্তু তাঁহাদিগের বিরুদ্ধে ইঁহাকে প্রকাশ্যে কোন কার্য্যে হস্তক্ষেপ করিতে হইল না। দুর্য্যোধনই সমস্ত কার্য্য করিতে লাগিলেন, ইনি কেবল সেগুলির অনুমোদন করিতেন। ইঁহার মত করাইয়া দুর্য্যোধন কপট দ্যূতে যুধিষ্ঠিরকে পরাজিত করিয়া তাঁহার যথাসর্ব্বস্ব, এমন কি দ্রৌপদীকে পর্য্যন্ত জিতিয়া লইলেন। দুর্য্যোধন দ্রৌপদীকে সভামধ্যে আনয়ন করাইয়া তাঁহার বিলক্ষণ অপমান ও লাঞ্ছনা করিলেন। ধৃতরাষ্ট্র সভায় উপস্থিত থাকিয়াও তাহার কোন প্রতিকার করিলেন না, প্রত্যুত পুত্রের সে দুষ্কার্য্যের অনুমোদন করিলেন। তাহার পর যখন দ্রৌপদীকে বিবস্ত্রা করা অসাধ্য হইল, তখন পাঞ্চালীকে দেববলসম্পন্না মনে করিয়া তাঁহাকে বর প্রদানপূর্ব্বক যুধিষ্ঠিরকে দ্যূতের পণ হইতে মুক্ত করিলেন। অতঃপর ইঁহার মত লইয়া দুর্য্যোধন পুনরায় যুধিষ্ঠিরকে দ্যূতে আহ্বান করিয়া কপট ক্রীড়ায় তাঁহাদিগকে কেবল রাজ্যচ্যুত করিয়া ক্ষান্ত হইলেন না। দুর্বৃত্ত তাঁহাদিগকে ত্রয়োদশ বৎসরের জন্য বনবাসী করিল। পাণ্ডবগণ বনে গমন করিলে ধৃতরাষ্ট্র ধর্ম্মপরায়ণ বিদুরকে কর্ত্তব্য বিষয়ে পরামর্শ জিজ্ঞাসা করিলেন। বিদুর পাণ্ডবদিগকে রাজ্য প্রত্যর্পণ করিতে বলায় ধৃতরাষ্ট্র অসন্তুষ্ট হইয়া তাঁহাকে যথা ইচ্ছা চলিয়া যাইতে বলিলেন। বিদুর পাণ্ডবদিগের নিকট গমন করিলে, ইনি ভ্রাতৃশোকে অধীর হইয়া তাঁহাকে পুনরানয়ন করাইলেন।

ত্রয়োদশ বর্ষান্তে দুর্য্যোধন পাণ্ডবদিগকে রাজ্য প্রত্যর্পণ করিতে অস্বীকৃত হওয়ায় যখন যুদ্ধ অনিবার্য্য হইয়া উঠিল, তখন ধৃতরাষ্ট্র পুত্রদিগের জন্য চিন্তাকুল হইলেন। কিন্তু পুত্রগণ তখন আর ইঁহার বাধ্য ছিলেন না। যুদ্ধ আরম্ভ হইলে ধৃতরাষ্ট্র ব্যাসদেবের বরে দিব্যচক্ষুঃ প্রাপ্ত সঞ্জয়ের নিকট সমরক্ষেত্রের যথাযথ বিবরণ শুনিতে লাগিলেন ; অবশেষে ইঁহার পুত্রগণ সকলেই বিনাশ প্রাপ্ত হইলে, ইনি যৎপরোনাস্তি শোকাভিভূত হইয়া পড়িলেন। ইঁহার শত পুত্র ভীমের হস্তে নিপতিত হওয়ায়, বৃকোদরের উপর ইনি জাতক্রোধ হইলেন। যুদ্ধাবসানে পাণ্ডবগণ ইঁহার সহিত সাক্ষাৎ করিতে আসিলে, কৃষ্ণ ইঁহার দুরভিসন্ধি বুঝিতে পারিয়া, এক লৌহময়ী নরমূর্ত্তি নির্ম্মাণপূর্ব্বক, ভীম বলিয়া তাহা ইঁহার নিকট অর্পণ করিলে, ইনি আলিঙ্গন করিবার ছলে তাহা ভগ্ন করিয়া ফেলিলেন। পরে প্রকৃত বৃত্তান্ত অবগত হইয়া নিরতিশয় লজ্জিত হইলেন। অতঃপর যুধিষ্ঠির হস্তিনায় রাজত্ব করিতে আরম্ভ করিলে, ধৃতরাষ্ট্র পঞ্চদশ বৎসর তাঁহার আশ্রয়ে বাস করেন। তৎপরে সস্ত্রীক বনগমনপূর্ব্বক সার্দ্ধ দ্বিবৎসর তপশ্চরণ করিয়া অবশেষে দাবদাহে ভস্মীভূত হন।

**ধৃতবর্ম্মা (—বর্ম্মন্)**—১। কবচধারী, বর্ম্মিত। ধৃত বর্ম্ম যৎকর্ত্তৃক, বহু। বিণ ; পু বা স্ত্রী। ২। ত্রিগর্ত্তরাজ সূর্য্যবর্ম্মার কনিষ্ঠ ভ্রাতা ; অশ্বমেধের অশ্বসহ অর্জ্জুন দিগ্বিজয়ে ভ্রমণ করিবার সময়ে তাঁহার সহিত যুদ্ধে অগ্রজদ্বয় হত হইলে, ইনি বিশেষ বীরত্ব সহকারে যুদ্ধ করিয়া শেষে পরাভূত হন। সং ; পু।

**ধৃতব্রত**—গৃহীতব্রত, ব্রতধারী। ধৃত ব্রত যৎকর্ত্তৃক, বহু। বিণ ; ত্রি।

**ধৃতাত্মা (—ত্মন্)**—১। ধীরচিত্ত ; আত্মতত্ত্বজ্ঞ। ধৃত হইয়াছে আত্মা (ধৈর্য্য বা পরমাত্মা)

যৎকর্তৃক, বহু। বিণ ; পু বা স্ত্রী। ২। বিষ্ণু। সং ; পু।

ধৃতাস্ত্র—গৃহীতাস্ত্র, অস্ত্রধারী। ধৃত অস্ত্র যৎকর্তৃক, বহু। বিণ ; ত্রি। স্ত্রী ধৃতাস্ত্রা।

ধৃতি—১। ধারণ ; ধৈর্য্য ; উদ্ধার ; সার ; স্থিতি ; ইচ্ছা। ধৃ (ধারণ করা)+ক্তি ভা। ২। মাতৃকাবিশেষ ; অষ্টাদশাক্ষর ছন্দোবিশেষ। ধৃ+ক্তি ণ। সং ; স্ত্রী।

ধৃতিমান্ (—মৎ)—১। ধৈর্য্যশালী ; ধীর ; সন্তুষ্ট। ধৃতি+মতু অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী ধৃতিমতী। ২। নৃপবিশেষ ; অজমীর রাজার পৌত্র। সং ; পু।

ধৃতিহোম—বিবাহের অঙ্গীভূত হোমবিশেষ। ধৃতির উদ্দেশে কৃত হোম, মধ্যপদলোপী কর্মধা। সং ; পু। [ ধরণ ক+অপ্। সং ; স্ত্রী।

ধৃত্বরী—ধরণী, ধরিত্রী। ধৃ (ধারণ করা)+

ধৃত্বা (ধৃত্বন্)—ধর্ম্ম ; বিপ্র ; সমুদ্র ; অন্তরীক্ষ ; মেধাবী ব্যক্তি ; বিষ্ণু। ধৃ (ধারণ করা)+ কনিপ্ ক। সং ; পু।

ধৃষু—১। প্রগল্ভ জন ; দক্ষ ব্যক্তি। ধৃষ (প্রগল্ভ হওয়া, ইত্যাদি)+উ ক। ২। সংঘাত। ·····উ ভা। সং ; পু।

ধৃষ্ট—১। প্রগল্ভ ; নির্লজ্জ ; উদ্ধত ; লম্পট। ধৃষ (প্রগল্ভ হওয়া)+ক্ত ক। বিণ ; ত্রি। স্ত্রী ধৃষ্টা। ২। নায়কবিশেষ, যে নায়ক অপরাধী হইয়াও নিঃশঙ্ক, তিরস্কৃত হইলেও লজ্জিত হয় না, এবং দোষ দেখাইয়া দিলেও মিথ্যা কথা বলিয়া তাহা অপলাপ করে। সং ; পু।

ধৃষ্টকেতু—চেদিরাজ শিশুপালের পুত্র। পিতার মৃত্যুর পর ইনি চেদিরাজ্যের রাজপদে অভিষিক্ত হন। শুক্তিমতী নগরীতে ইঁহার রাজধানী ছিল। ইনি পাণ্ডবদিগের পক্ষপাতী ছিলেন। তাঁহারা বনগমন করিলে ইনি যাইয়া তাঁহাদের সহিত সাক্ষাৎ করিয়াছিলেন। কুরুক্ষেত্র সমরেও ইনি পাণ্ডবপক্ষ অবলম্বন করেন। চতুর্দ্দশ দিবসের যুদ্ধে ইনি বহুসংখ্যক কৌরব-সৈন্যের বিনাশ সাধন করিয়া অবশেষে দ্রোণের হস্তে নিধন প্রাপ্ত হন।

ধৃষ্টতা, ধৃষ্টত্ব—প্রগল্ভতা ; নির্লজ্জতা ; ঔদ্ধত্য। ধৃষ্ট+তা, ত্ব ভাবার্থে। সং ; ক্রমে স্ত্রী ও ক্লী।

ধৃষ্টদ্যুম্ন—দ্রুপদ রাজার পুত্র। ধৃষ্ট হইয়াছে দ্যুম্ন (বল) যাহার, বহু। সং ; পু। দ্রোণবধক্ষম পুত্রকামনায় দ্রুপদ রাজা যে যজ্ঞ করেন, সেই যজ্ঞীয় অগ্নি হইতে ইঁহার উদ্ভব হয়। দ্রোণাচার্য্যের নিকট ইনি ধনুর্ব্বেদ শিক্ষা করেন। দ্রৌপদীর স্বয়ংবরকালে ইনি সভায় ভগিনীর রক্ষকস্বরূপ উপস্থিত ছিলেন। অর্জ্জুন লক্ষ্যভেদ করিয়া দ্রৌপদী সহ চলিয়া গেলে ইনি পাণ্ডবদিগের অনুগমন করেন এবং তাঁহাদিগের কুটীরের নিশাকালীন ঘটনাবলী অবগত হইয়া পিতার নিকট সমুদায় জ্ঞাপন করেন। পাণ্ডবেরা বনগমন করিলে, ইনি বনে যাইয়া তাঁহাদিগের সহিত সাক্ষাৎ করিয়াছিলেন। কুরুক্ষেত্র সমরে ইনি পাণ্ডবপক্ষের সেনানী হইয়া অনেক কৌরব-সৈন্য বিনষ্ট করেন। পঞ্চদশ দিবসের যুদ্ধে দ্রোণ, তাঁহার একমাত্র পুত্র অশ্বত্থামা হত হইয়াছে মনে করিয়া, শোকে ম্রিয়মাণ হন, এবং রথোপরি উপবিষ্ট হইয়া দেহত্যাগের অভিপ্রায়ে যোগাবলম্বন করেন। সেই সময়ে ধৃষ্টদ্যুম্ন যাইয়া খড়্গাঘাতে তাঁহার শিরশ্ছেদন করিয়া পিতার অভিপ্রায় সিদ্ধ করেন। যুদ্ধান্তে অশ্বত্থামার নৃশংস নৈশহত্যাকাণ্ড সময়ে ধৃষ্টদ্যুম্ন সুপ্ত অবস্থায় তাঁহার দ্বারা আক্রান্ত ও অতি নির্দ্দয়ভাবে নিহত হন।

ধৃষ্টশর্ম্মা (—শর্ম্মন্)—শফল্কের পুত্র এবং অক্রূরের ভ্রাতা। ধৃষ্ট হইয়াছে শর্ম্ম (কল্যাণ) যাহার বা যৎকর্তৃক, বহু। সং ; পু।

ধৃষ্টা—১। প্রগল্ভা, ইত্যাদি। ধৃষ্ট দেখ ; ধৃষ্ট+আপ্। বিণ ; স্ত্রী। ২। অসতী নারী, ভ্রষ্টা স্ত্রী। সং ; স্ত্রী।

ধৃষ্টাম, ধৃষ্টামি—ধৃষ্টতা, নির্লজ্জতা। দেশজ। সং।

ধৃষ্টি—রাজা দশরথের অন্যতম মন্ত্রী। ধৃষ+তিক্ ক। সং ; পু।

ধৃষ্ণক্ (ধৃষ্ণজ্)—প্রগল্ভ, নির্লজ্জ ; সহিষ্ণু। ধৃষ (প্রগল্ভ হওয়া)+নজিঙ্ ক। বিণ ; ত্রি।

ধৃষ্ণি—কিরণ। ধৃষ+নি ণ। সং ; পু।

ধৃষ্ণু—ধৃষ্ট, প্রগল্ভ ; সাহসী। ধৃষ+ক্নু ক। বিণ ; ত্রি।

ধেই—নৃত্যসূচক। দেশজ। বা। [ সং ; পু।

ধেন—নদ ; সমুদ্র। ধে (পান করা)+ন ম্ম।

ধেনা—নদী। ধেন+আপ্। সং ; স্ত্রী।

ধেনিকা—ধন্যাক, ধনিয়া। ধেনা+কণ্+আপ্। সং ; স্ত্রী। [ করা)+নু ক। সং ; স্ত্রী।

ধেনু—নবপ্রসূতা গাভী, সবৎসা গবী। ধে (পান

ধেনুক—১। জনৈক অসুর, এই অসুর বৃন্দাবনের নিকটে বাস করিত। কৃষ্ণের পরামর্শে নন্দঘোষাদি বৃন্দাবনে গমন করিলে, ধেনুক অত্যন্ত উপদ্রব করিতে আরম্ভ করে। অতঃপর বলরামের সহিত যুদ্ধে অসুর নিপাতিত হয়। ধেনু+কণ্। সং ; পু। ২। ধনু, ধনুক। গ্রাম্য। সং। [সং ; পু।

ধেনুকসূদন—বলদেব ; বিষ্ণু ; শ্রীকৃষ্ণ। ৬তৎ।

ধেনুকহা (—হন্)—ধেনুকসূদন (তাহা দেখ)। ধেনুক—হন্+কিপ্ ক। সং ; পু।

ধেনুকা—ধেনু ; পশুনায়িকা ; হস্তিনী। ধেনু শব্দ+কণ্+আপ্। সং ; স্ত্রী।

ধেনুকারি—ধেনুকসূদন (তাহা দেখ)। ধেনুকের অরি, ৬তৎ। সং ; পু।

ধেনুদুগ্ধ—১। গোদুগ্ধ, গাই-দুধ। ৬তৎ। ২। চিভিটা, ফুটী। ধেনুর দুগ্ধপ্রায়, ৬তৎ। সং ; ক্লী।

ধেনুমান্ (—মৎ)—ধেনুর স্বত্বাধিকারী। ধেনু +মতু অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী, —মতী।

ধেনুমূল্য—গোমূল্য, প্রায়শ্চিত্তার্থে যে ধেনুদান করিতে হয় তাহার মূল্য [গোমূল্য ১ কাহন কড়ি বা চারি আনা, এবং পয়স্বিনী ধেনুমূল্য তিন কাহন কড়ি বা বার আনা ]। ৬তৎ। সং ; ক্লী। [ দেশজ। বিণ।

ধেনুয়া, ধেনো—ধান্য বা তণ্ডুল হইতে প্রস্তুত।

ধেনুষ্যা—আহিতা গবী, বন্ধক দেওয়া গাভী। ধেনু+য সংজ্ঞার্থে+আপ্। সং ; স্ত্রী।

ধেয়—ধারণীয়, গ্রহণীয় ; জ্ঞেয়। ধা (ধারণ করা) +য ম্ম। বিণ ; ত্রি। স্ত্রী ধেয়া।

ধেয়ানী—ধ্যানমগ্ন ; মৌনী। প্রা, ক। বিণ।

ধৈনুক—ধেনুসমূহ। ধেনুক। ঞ সমূহার্থে। সং ; ক্লী।

ধৈরজ, ধৈরয—ধৈর্য্য। ক, প্র। সং।

ধৈর্য্য—ধীরতা, যে গুণের প্রভাবে বিপৎকালেও অটলভাবে থাকা যায়, ধৃতি ; নির্ব্বিকারচিত্ততা ; স্থিরতা ; সহিষ্ণুতা ; চিত্তোন্নতি। ধীর+ষ্ণ্য ভাবার্থে। সং ; ক্লী।

ধৈর্য্যচ্যুত—ধৈর্য্যহারা, অধৈর্য্য, ধৃতিহীন, অধীর। ৫তৎ। বিণ ; ত্রি।

ধৈর্য্যচ্যুতি—ধৈর্য্যহীনতা, ধৃতিনাশ, অধীর হওয়া। ৫ বা ৬তৎ। সং ; স্ত্রী।

ধৈর্য্যশালী (—শালিন্)—ধৈর্য্যসম্পন্ন, ধীর। ধৈর্য্য+শালিন্ অস্ত্যর্থে। বিণ ; পু। স্ত্রী ধৈর্য্যশালিনী।

ধৈর্য্যশীল—স্বভাবতঃ ধীর, ধৈর্য্যশালী। ধৈর্য্যই শীল (স্বভাব) যাহার, বহু। বিণ ; ত্রি।

ধৈর্য্যহারা—ধৈর্য্যচ্যুত, অধৈর্য্য। দেশজ। বিণ।

ধৈবত—স্বরবিশেষ ; (নারদ মতে) অশ্বস্বরতুল্য ; (তানসেন মতে) ভেকস্বরতুল্য। [ সপ্তস্বর দেখ ]। ধীমৎ শব্দ। ষ্ণ, নিপাতনে সিদ্ধ। সং ; পু।

ধোঁকা, ধোকা—ভ্রম, ভুল ; সন্দেহ, সংশয়, প্রতারণ, বিড়ম্বন ; অনর্থক ভ্রম বা সন্দেহ জন্মাইবার চেষ্টা ; ছোলার ডাইল বাঁটিয়া বড়া করিয়া তদ্দ্বারা প্রস্তুত ব্যঞ্জনবিশেষ ; দেশজ। সং।

ধোঁয়া—ধুঁয়া, ধূম। দেশজ। সং।

ধোকড়—স্থূলবস্ত্র ; গোণী, থলিয়া, চট ; অপদার্থ, কিছুই না, যেমন ধোকড় মারিলে ধোকড় হয়, অর্থাৎ মাকড় মারিলে ব্রাহ্মণের পক্ষে কোন দোষই হয় না। দেশজ। সং।

ধোকড়া, ধোকড়ি—স্থূলবস্ত্র ; গোণী, চট ; থলিয়া। প্রাচীন কবিপ্রয়োগ।

ধোকড়িয়া—সবল। প্রাচীন কবিপ্রয়োগ।

ধোকা—ধোঁকা দেখ।

ধোড়—ডুণ্ডুভ, ঢোঁড়া সাপ। ধূ (কাঁপা)+ড ক। সং; পু।

ধোপ, ধোব—ধাবন, প্রক্ষালন, কাচিয়া পরিষ্কার করা; ধবল করণ, সাফ করা। দেশজ। সং।

ধোপা, ধোবা—রজক। দেশজ। সং; পু। স্ত্রী ধোপানী, ধোবানী।

ধোব—ধোপ দেখ।

ধোবা—ধোপা দেখ।

ধোয়া—১। ধৌত; প্রক্ষালিত, কাচা। বিণ। ২। ধাবন, প্রক্ষালন, কাচন। দেশজ। সং। [মাটী। দেশজ। সং।

ধোয়াট—ধোয়াজল; নদ্যাদির জলপ্রবাহে ধোয়া

ধোয়ানি—কোন বস্তু ধোয়া জল। দেশজ। সং।

ধোরণ—হস্তী, অশ্ব প্রভৃতি যান। ধোর (গমন করা)+অনট্ ণ। সং; ক্লী।

ধোরণি, ধোরণী—পরম্পরা; কিংবদন্তী, জনশ্রুতি। ধোর+অনি ভা। সং; স্ত্রী।

ধোরিত—অশ্বের গতিবিশেষ; গতি; বধ। ধোর+ক্ত ভা। সং; স্ত্রী।

ধোলাই—ধোওয়া কর্ম্ম, ধোওয়ার বেতন বা মজুরি। দেশজ। সং।

ধৌত—১। যাহা ধোয়া হইয়াছে এরূপ, প্রক্ষালিত; মার্জ্জিত; শোধিত; ক্ষালিত; শুভ্র। ধাব (ধোয়া)+ক্ত ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধৌতা। ২। রজত, রৌপ্য। সং; ক্লী।

ধৌম্য—পাণ্ডবদিগের পুরোহিত। ধূম (ধূমবৎ ঋষি)+ষ্ণ্য অপত্যার্থে। সং; পু। ইনি অসিত ঋষির পুত্র। উৎকোচক নামক তীর্থে আশ্রম স্থাপনপূর্ব্বক তপশ্চরণ করিয়া ইনি বিলক্ষণ উন্নতি সাধন করিয়াছিলেন। পাণ্ডবগণ ইঁহাকে উপযুক্ত পাত্র বিবেচনায় পৌরোহিত্যে বরণ করিলে, ইনি তাঁহাদিগের সুখদুঃখের ভাগী হইয়া কি রাজত্বকালে কি বনবাসকালে সকল অবস্থাতেই তাঁহাদিগের সঙ্গে সঙ্গে থাকিয়া তাঁহাদিগের হিত-চেষ্টা করিতেন। কেবল পাণ্ডবদিগের এক বৎসর অজ্ঞাতবাসকালে বাধ্য হইয়া ইনি তাঁহাদিগের নিকট হইতে বিচ্ছিন্ন হইয়া পাঞ্চালে দ্রুপদ রাজার আশ্রয়ে অবস্থিতি করেন।

ধৌরেয়—১। ভারবাহী, ধুরন্ধর; অগ্রবর্ত্তী। ধুর্ বা ধুরা শব্দ+ঢেয় বাহকার্থে। বিণ; ত্রি। স্ত্রী ধৌরেয়ী। ২। ভারবাহক বৃষাদি। সং; পু।

ধৌর্ত্তক—ধূর্ত্ততা, শঠতা। ধূর্ত্তক+ষ্ণ ভাবার্থে। সং; ক্লী।

ধৌর্ত্তিক—১। ধূর্ত্তসম্বন্ধীয়। ধূর্ত্ত+ষ্ণিক। বিণ; ত্রি। স্ত্রী ধৌর্ত্তিকী। ২। ধূর্ত্ততা। সং; ক্লী।

ধ্মাঙ্ক্ষ, ধ্বাঙ্ক্ষ—কাক; মৎস্যাশী পক্ষী; তক্ষক; ভিক্ষু। সং; পু।

ধ্মাঙ্ক্ষপুষ্ট—কোকিল। ৬তৎ। সং; পু।

ধ্মাত—শব্দিত; বাদিত; দগ্ধ; সঙ্কুক্ষিত। ধ্মা+ক্ত ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্মাতা।

ধ্যাত—চিন্তিত; আলোচিত; স্মৃত। ধ্যৈ (চিন্তা করা)+ক্ত ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্যাতা।

ধ্যাতব্য—চিন্তনীয়; স্মরণীয়। ধ্যৈ (চিন্তা করা) +তব্য ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্যাতব্যা।

ধ্যান—চিন্তা; স্মৃতি; অদ্বিতীয় ব্রহ্মবস্তুতে অন্তঃকরণের বৃত্তিপ্রবাহ; এক বিষয়ক জ্ঞানধারা; অনন্যমনে অভিনিবিষ্টভাবে একাগ্র চিত্তে কোন বিষয় চিন্তন [যোগ দেখ]। ধ্যৈ+অনট্ ভা। সং; ক্লী।

ধ্যানগম্য—ধ্যান দ্বারা প্রাপ্য বা জ্ঞেয়। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী ধ্যানগম্যা।

ধ্যানজ্ঞান—১। ধ্যান ও জ্ঞান। দ্বন্দ্ব। ২। ধ্যানের বোধ। ৬তৎ। সং; ক্লী। [ত্রি।

ধ্যানমগ্ন—ধ্যানরত, ধ্যানস্থ। ৭তৎ। বিণ;

ধ্যানযোগ—ধ্যান রূপ যোগ, ধ্যান দ্বারা ধ্যেয় বস্তুর সহিত মিলন। রূপক। সং; পু।

ধ্যানরত—ধ্যানমগ্ন, ধ্যানস্থ। ৭তৎ। বিণ; ত্রি।

ধ্যানস্থ—ধ্যানরত, ধ্যানপরায়ণ। ধ্যান শব্দ—স্থা+ড ক। বিণ; ত্রি। স্ত্রী ধ্যানস্থা।

ধ্যানিক—ধ্যানসাধ্য। ধ্যান শব্দ+ষ্ণিক নিষ্পন্নার্থে। বিণ ... ধ্যানিকী

ধ্যানী (ধ্যানিন্)—ধ্যানরত, ধ্যানমগ্ন। ধ্যান +ইন্ যুক্তার্থে। বিণ; পু। স্ত্রী ধ্যানিনী।

ধ্যাম—কৃষ্ণবর্ণ; মলিন। ধ্যৈ (চিন্তা করা)+ মক্ ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্যামা।

ধ্যাম (ধ্যামন্)—চিন্তা। ধ্যৈ (চিন্তা করা)+ মন্ ভা। সং; ক্লী।

ধ্যামা (ধ্যামন্)—পরিণাম। ধ্যৈ+মন্ ভা। সং; পু। [বিণ; স্ত্রী।

ধ্যামা—কৃষ্ণবর্ণা। ধ্যাম দেখ। ধ্যাম+আপ।

ধ্যেয়—ধ্যানের বিষয়ীভূত; চিন্তনীয়, স্মরণীয়। ধ্যৈ (চিন্তা করা)+য ম্ম। বিণ; ত্রি।

ধ্রিয়মাণ—যাহা বা যাহাকে ধারণ করা হইতেছে এরূপ। ধৃ (ধারণ করা)+শান ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্রিয়মাণা।

ধ্রুপদ—সঙ্গীতাঙ্গবিশেষ। অস্থায়ী, অন্তরা, সঞ্চারী ও আভোগ এই চারি অঙ্গ ধ্রুপদে প্রায়শঃ লক্ষিত হয়। দেবলীলা, রাজকীর্ত্তি, প্রবলসংগ্রাম প্রভৃতি বর্ণনায় ইহা অবলম্বিত হয়। স্বরবিস্তৃতিনিবন্ধন গায়িকারা ইহাতে সবিশেষ দক্ষতা প্রকাশ করিতে পারে না, গায়কগণই এ বিষয়ে নিপুণ হইয়া থাকে। দেশজ। সং।

ধ্রুব—১। স্থির; নিশ্চিত; নিত্য; অবশ্য। ধ্রু (স্থির হওয়া)+ক ক। বিণ; ত্রি। স্ত্রী ধ্রুবা। ২। নিশ্চয়; উৎপ্রেক্ষা। সং; ক্লী। ৩। নিশ্চল নক্ষত্রবিশেষ, উত্তর ও দক্ষিণ কেন্দ্রে ধ্রুব নামে দুইটি নিশ্চল তারা আছে; বিষ্ণু; শিব; শঙ্কু; বট; স্থাণু; বসুবিশেষ [অষ্টবসু দেখ]; ললাটস্থ যোগবিশেষ; আবর্ত্তবিশেষ। সং; পু। ৪। উত্তানপাদ রাজার পুত্র, সুনীতির গর্ভজাত। একদা বৈমাত্রেয় ভ্রাতা উত্তমকে রাজাসনে উপবিষ্ট পিতার ক্রোড়ে দর্শন করিয়া বালক ধ্রুবও তথায় যাইতে সমুৎসুক হইলেন। তদ্দর্শনে ইঁহার বিমাতা সুরুচি ইঁহাকে নানাপ্রকার বিদ্রূপ করিয়া বলিলেন, "তুই আমার উদরে না জন্মিয়া তোর অপ্রাপ্য রাজসিংহাসনে আরূঢ় হইবার জন্য কেন বৃথা মহৎ অভিলাষ করিতেছিস্? তুই কি জানিস্ না যে, সুনীতির গর্ভে তোর জন্ম?" বিমাতার দুর্ব্বাক্য বাণে এবং পিতার অনাদরশল্যে নিতান্ত ব্যথিত হইয়া ধ্রুব মাতার নিকট গমনপূর্ব্বক সমস্ত কথা বলিয়া রোদন করিতে লাগিলেন। সুনীতি পুত্রকে সান্ত্বনা করিয়া বলিলেন, "বৎস! ইহার জন্য দুঃখ করিয়া ফল নাই। একমাত্র দীনশরণ হরি ভিন্ন দীনজনের আর উপায় নাই। তিনি কৃপা করিলে সকল দুঃখ দূর হইতে পারে।" জননীর এই কথা শুনিয়া হরির সাক্ষাৎ পাইবার জন্য ধ্রুবের মন ব্যাকুল হইয়া উঠিল। একদা রজনীতে সুনীতি নিদ্রিত হইলে পঞ্চমবর্ষীয় শিশু ধ্রুব মাতৃঅঙ্ক পরিত্যাগ করিয়া বনে বনে হরির অন্বেষণে ভ্রমণ করিতে লাগিলেন। বালকের মনে এখন হরি ভিন্ন অন্য চিন্তা, অন্য বিষয় স্থান পাইল না। একমাত্র হরিই ইঁহার জ্ঞান, হরিই ইঁহার লক্ষ্য, হরিই ইঁহার চিন্তার বিষয় হইলেন। পঞ্চমবর্ষীয় শিশু আত্মবিস্মৃত হইয়া, নিজের অস্তিত্ব পর্যন্ত ভুলিয়া, অন্তরে বাহিরে কেবল হরিকেই দেখিতে লাগিলেন। বনে বৃক্ষ, লতা, গুল্ম প্রভৃতি যাহা কিছু দেখিতে পান, তাহাকেই জিজ্ঞাসা করেন, "তুমি কি আমার সেই হরি?"

তন্ময়চিত্ত, তদ্গতপ্রাণ, এরূপ ভক্তের পক্ষে হরিলাভের পথ পাইতে অধিক বিলম্ব হয় না। অতঃপর দৈবক্রমে নারদের দর্শন পাইয়া ধ্রুব তাঁহার নিকট হরিমন্ত্রে দীক্ষিত হইলেন, এবং তাঁহার উপদেশানুসারে যোগযুক্ত হইয়া মধুবনে তপশ্চরণে প্রবৃত্ত হইলেন। ইঁহার কঠোর তপস্যায় ভীত হইয়া দেবগণ চিরাচরিত প্রথানুসারে নানাপ্রকারে ইঁহার তপোভঙ্গ করিবার চেষ্টা করিতে লাগিলেন; কিন্তু যাঁহার অন্তর বাহির হরিময়, যাঁহার নিজের পৃথক্ সত্তা নাই, যিনি সম্পূর্ণরূপে হরিতে ডুবিয়া আছেন, তাঁহার নিকট কৌশল খাটিবে কেন? দেবতাদিগের সকল চেষ্টাই ব্যর্থ হইল। অতঃপর উপযুক্ত সময়ে হরির

দর্শনলাভে ও ইচ্ছানুরূপ বরপ্রাপ্তিতে কৃতার্থ হইয়া ধ্রুব গৃহে প্রতিগমন করিলেন। হরি যাঁহার উপর প্রসন্ন, সকলকে বাধ্য হইয়া তাঁহার প্রতি প্রসন্ন হইতে হয়। রাজা উত্তানপাদও এক্ষণে আর ধ্রুবের প্রতি বিরূপ নাই। তিনি সন্তুষ্টচিত্তে ধ্রুবকে সিংহাসন প্রদান করিলেন। ধ্রুব ন্যায়ানুমোদিত ভাবে রাজ্যশাসন করিয়া ক্রমশঃ যশস্বী হইয়া উঠিলেন। অতঃপর দারপরিগ্রহ করিলে ইঁহার শিষ্টি ও ভব্য নামে দুই পুত্র জন্মগ্রহণ করেন। ইঁহার বৈমাত্রেয় ভ্রাতা উত্তম মৃগয়ার্থ বনে গমন করিলে তথায় যক্ষের হস্তে নিধনপ্রাপ্ত হন। ধ্রুব যক্ষদিগের সহিত অনেক যুদ্ধ করেন। পরিশেষে পিতামহ মনুর উপদেশে যুদ্ধে ক্ষান্ত হন। যক্ষরাজ কুবের ইঁহার প্রতি তুষ্ট হইয়া বর দিতে চাহিলে, ধ্রুব এইমাত্র প্রার্থনা করিলেন, "আমার মন নিয়ত যেন হরিপদে রত থাকে।" বহুকাল রাজ্যসুখ সম্ভোগ করিয়া ধ্রুব দেহান্তে স্বোপার্জিত ধ্রুবলোকে গমন করেন।

ধ্রুবক—স্থাণু; গীতাঙ্গবিশেষ, গানের ধুয়া। ধ্রুব+কন্। সং; পু। স্ত্রী।

ধ্রুবকা—গানের ধুয়া। ধ্রুবক+আপ্। সং;

ধ্রুবতা—নিশ্চয়তা, স্থিরতা, স্থায়িত্ব; নিত্যতা। ধ্রুব+তা ভাবার্থে। সং; স্ত্রী।

ধ্রুবতারা—স্থির নক্ষত্র। কর্ম্মধা। সং; স্ত্রী।

ধ্রুবরেখা—বিষুব রেখা; নাড়ীমণ্ডল। ধ্রুবা যে রেখা, কর্ম্মধা। সং; স্ত্রী।

ধ্রুবলোক—ধ্রুবের অবস্থান জন্য বিষ্ণুনির্ম্মিত লোক। ৬তৎ। সং; পু।

ধ্রুবা—১। নিশ্চিতা, ইত্যাদি। ধ্রুব দেখ। ধ্রুব+আপ্। বিণ; স্ত্রী। ২। সাধ্বী স্ত্রী, সতী; যজ্ঞপাত্রবিশেষ; নীতি; মূর্ব্বা; ধ্রুব, গানের ধুয়া। সং; স্ত্রী।

ধ্রৌব্য—ধ্রুবত্ব; স্থিরতা; নিত্যতা। ধ্রুব+ষ্য ভাবার্থে। সং; ক্লী।

ধ্বংস, ধ্বংসন—বিনাশ; ক্ষয়, হানি, গমন। ধ্বন্স্+অল্, অনট্ ভা। সং; যথাক্রমে পু ও ক্লী। [সং; স্ত্রী।

ধ্বংসকলা—হিংসা। ধ্বংসে কলা যাহার, বহু।

ধ্বংসন—ধ্বংস দেখ।

ধ্বংসনীয়—ধ্বংসসাধ্য, নাশযোগ্য, বিনাশ্য। ধ্বন্স্+অনীয় র্ম্ম। বিণ; ত্রি।

ধ্বংসমুখ—ধ্বংসের কবল বা গ্রাস; বিনাশের আরম্ভ বা সূত্রপাত। ৬তৎ। সং; ক্লী।

ধ্বংসলীলা—বিনাশের খেলা, প্রলয়ের কেলি। ৬তৎ। সং; স্ত্রী। [৬তৎ। সং; ক্লী।

ধ্বংসসাধন—ধ্বংসন, বিনাশসম্পাদন, নাশন।

ধ্বংসাবশেষ—নাশের পরে অবশিষ্টাংশ। ধ্বংসানন্তর অবশেষ, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

ধ্বংসিত—নাশিত; ক্ষয়িত; খণ্ডিত। ধ্বন্স (বিনষ্ট করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

ধ্বংসী (ধ্বংসিন্)—নাশশীল, নশ্বর। ধ্বংস (নাশ)+ইন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী ধ্বংসিনী।

ধ্বজ—পতাকা, নিশান; চিহ্ন, লক্ষণ; খট্বাঙ্গ; মেঢ্র, শিশ্ন। ধ্বজ (গমন করা)+অন ক। সং; পু বা ক্লী।

ধ্বজদণ্ড—পতাকাদণ্ড। ৬তৎ। সং; পু।

ধ্বজদ্রুম—তালবৃক্ষ। ধ্বজতুল্য দ্রুম, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

ধ্বজপট—পতাকার অংশীভূত বস্ত্রখণ্ড। ধ্বজযোজিত পট (বস্ত্র), মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু। [কর্ত্তা), ৬তৎ। সং; পু।

ধ্বজপ্রহরণ—বায়ু। ধ্বজের প্রহরণ (প্রহার-

ধ্বজভঙ্গ—পুরুষত্বহীনতা, পুরুষের স্ত্রীসঙ্গমশক্তির লোপ। ধ্বজের (মেঢ্রের) ভঙ্গ (সামর্থ্যহীনতা), ৬তৎ। সং; পু।

ধ্বজবজ্রাঙ্কুশ—ধ্বজাকার, বজ্রাকার ও অঙ্কুশাকার চিহ্ন; এই ত্রিবিধ চিহ্ন কেবল ভগবান্ বিষ্ণুর পাদপদ্মে বিদ্যমান আছে। ধ্বজ ও বজ্র ও অঙ্কুশ, দ্বন্দ্ব। সং; পু।

ধ্বজবান্ (-বৎ)—পতাকাশোভিত, পতাকাধারী; চিহ্নযুক্ত। ধ্বজ+বৎ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী ধ্বজবতী।

ধ্বজা—পতাকা; চিহ্ন। ধ্বজশব্দের অপভ্রংশ।

ধ্বজারোপণ—দেবমন্দিরাদিতে মন্ত্রপূত করিয়া ধ্বজ প্রোথিত করণ। ধ্বজের আরোপণ, ৬তৎ। সং; ক্লী।

ধ্বজাঙ্কিত—যুদ্ধে চিহ্নিত। ধ্বজ দ্বারা অঙ্কিত, ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী ধ্বজাঙ্কিতা।

ধ্বজিনী—১। ধ্বজধারিণী। ধ্বজী দেখ। ধ্বজিন+ঈপ্। বিণ; স্ত্রী। ২। সেনা। সং; স্ত্রী।

ধ্বজী (ধ্বজিন্)—১। ধ্বজধারী। ধ্বজ+ইন অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী ধ্বজিনী। ২। রথ; রাজা। সং; পু।

ধ্বজোত্থান—শক্রোৎসব, ইন্দ্রপূজা—ইহা ভাদ্র মাসের শুক্লা দ্বাদশীতে হইয়া থাকে। ধ্বজের উত্থান হয় যাহাতে, বহু। সং; ক্লী।

ধ্বন—শব্দ। ধ্বন (শব্দ করা)+অল্ ভা। সং; পু।

ধ্বনন—শব্দ; অব্যক্ত শব্দকরণ, অলঙ্কারশাস্ত্রনির্দ্দিষ্ট শব্দানষ্ঠ ব্যাপারবিশেষ। ধ্বন (শব্দ করা)+অনট্ ভা। সং; ক্লী।

ধ্বনমোদী (-মোদিন্)—ভ্রমর। ধ্বন (শব্দ) দ্বারা আমোদিত করে যে, উপ। ধ্বন-মুদ+ণিন্ ক। সং; পু।

ধ্বনি—শব্দ [শব্দ দুই প্রকার—ধ্বনি ও বর্ণ। মৃদঙ্গাদিজাত শব্দকে ধ্বনি এবং কণ্ঠসংযোগজাত শব্দকে বর্ণ কহে]। ধ্বন (শব্দ করা)+ই ভা। সং; পু।

ধ্বনিকাব্য—উৎকৃষ্ট কাব্য। ধ্বনিজনক কাব্য, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; ক্লী।

ধ্বনিগ্রহ—১। শব্দজ্ঞান। ৬তৎ। ২। কর্ণ, কাণ। ধ্বনিকে গ্রহণ করে যে, উপ; ধ্বনি শব্দ—গ্রহ+অন্ ক। সং; পু।

ধ্বনিজ্ঞান—শব্দবোধ, শব্দের অনুভূতি। ৬তৎ। সং; ক্লী।

ধ্বনিত—১। শব্দিত; ব্যঞ্জনা দ্বারা প্রতিপাদিত। ধ্বন (শব্দ করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী ধ্বনিতা। ২। শব্দ। ধ্বন+ক্ত ভা। সং; ক্লী। [স্ত্রী।

ধ্বনিনালা—বীণা; বংশী। ৬তৎ। সং;

ধ্বনিবিকার—শোক ভয়াদি প্রযুক্ত শব্দের বিকৃতি; কাকু। ৬তৎ। সং; পু।

ধ্বস—ধস (সকল অর্থে)। ধস দেখ।

ধ্বস্ত—বিনষ্ট; পতিত। ধ্বন্স্ (বিনষ্ট হওয়া)+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী ধ্বস্তা।

ধ্বাঙ্ক্ষ—ধ্বাঙ্ক্ষ দেখ।

ধ্বান—শব্দ। ধ্বন (শব্দ করা)+ঘঞ্ ভা। সং; পু। [সং; পু।

ধ্বান্ত—অন্ধকার। ধ্বন (শব্দ করা)+ক্ত অধি।

ধ্বান্তবিত্র—খদ্যোত, জোনাকি। ধ্বান্তে (অন্ধকারে) বিত্র (ধন) যাহার, বহু। সং; পু।

ধ্বান্তারাতি, ধ্বান্তারি—সূর্য্য; চন্দ্র; অগ্নি। ধ্বান্তের (অন্ধকারের) অরাতি বা অরি (শত্রু, নাশক), ৬তৎ। সং; পু।

ধ্বান্তোন্মেষ—খদ্যোত, জোনাকি। ধ্বান্তে (অন্ধকারে) উন্মেষ (বিকাশ) যাহার, বহু। সং; পু।

# ন

ন—১। বিংশ ব্যঞ্জনবর্ণ। ইহার উচ্চারণস্থান দন্ত। বন্ধন; দান; গণেশ; বুদ্ধ। সং; পু। ২। সাদৃশ্য; অভাব; ভেদ; অল্পতা; অপ্রশস্ততা, বিরোধ। অ। ৩। নয় সংখ্যা বা সংখ্যাঙ্ক; চতুর্থ বড় মেজ ও সেজর পরে যে (যেমন ন দাদা)। দেশজ। সং বা বিণ।

নই—১। না হই। দেশজ ক্রিয়া। ২। নবীন, নূতন; বকন বা বকন বাছুর। বিণ বা সং। ৩। নব্বই, ৯০ গ্রামা।

নওবৎ, নহবৎ—একপ্রকার সুমিষ্ট একতান বাদ্য। বৈদে। সং [বিণ।

নওয়ালি—নূতন উৎপন্ন বা আমদানি। দেশজ।

নওল—নবীন, নূতন। প্রাচীন কবিপ্রয়োগ।

নং—নম্বর এই ইংরাজী শব্দের সংক্ষেপ।

নংশুক—নাশক। নশ (নাশ করা)+উ ক। বিণ; ত্রি। স্ত্রী নংশুকা।

নংষ্ট্রা (নংষ্টৃ)—নাশক। নশ (নাশ করা)+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী নংষ্ট্রী।

নঃ (নস্)—নাসিকা, নাক। নস (শব্দ করা) +ক্বিপ্ ক। সং; পু।
নঃক্ষুদ্র—খর্বনাসিক, খাঁদা। নঃ (নাসা) ক্ষুদ্র যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রি নঃক্ষুদ্রা।
নকড়া-ছকড়া—অবজ্ঞাত, তৃণবৎ গণ্য। দেশজ। বিণ।
নকর—ভৃত্য, চাকর। বৈদে। সং। [সং।
নকরি—দাসত্ব, দাস্যবৃত্তি, চাকরি। বৈদে।
নকল—১। অনুকরণ, অনুকৃতি; অনুলিপি। বৈদে। সং। ২। অনুকৃত; অপ্রকৃত, কৃত্রিম। বৈদে। বিণ। [বৈদে। সং
নকলনবিশ, —নবিস—অনুলিপিকারক।
নকলনবিশী—নকলনবিশের কর্ম। বৈদে। সং।
নকস—নক্সা। প্রা, ক।
নকাশি, নকাশী—নক্সা। দেশজ। সং।
নকিঞ্চন—দীন; অকিঞ্চন। ন (নাই) কিঞ্চন (কিছুই) যাহার, বহু। বিণ; ত্রি।
নকিব, নকীব—প্রভুর পরিচয়দায়ক কর্মচারী; ঘোষণাকারী; উচ্চৈঃসংবাদধ্যাপক; বার্ত্তাবাহক, পেয়াদা; পেশ্কার। বৈদে। সং।
নকুল—১। কুলহীন। ন (নাই) কুল যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী নকুলা। ২। শিব; বেজী। সং; পু। ৩। চতুর্থ পাণ্ডব, সহদেবের সহোদর। অশ্বিনীকুমারের ঔরসে পাণ্ডু রাজার ক্ষেত্র মাদ্রীর গর্ভে ইঁহার জন্ম। ইঁহার জননী পতির সহমৃতা হইলে, ইনি বিমাতা কুন্তীর দ্বারা পালিত হন। পরে অন্যান্য ভ্রাতাদিগের সহিত কৃপাচার্য্য ও দ্রোণাচার্য্যের নিকট ইনি শিক্ষাপ্রাপ্ত হন। অসিমুষ্টি ধারণ বিষয়ে ইনি শ্রেষ্ঠতা লাভ করেন। পাঞ্চালীর গর্ভে ইঁহার শতানীক নামক এক পুত্র হয়। যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞকালে ইনি পশ্চিমদিকে গমন করিয়া রাজন্যবর্গের নিকট কর সংগ্রহ করেন। অজ্ঞাতবাসের বৎসর ইনি বিরাটরাজভবনে গ্রন্থিক নাম ধারণপূর্ব্বক অশ্বাধ্যক্ষরূপে অবস্থিতি করেন। কুরুক্ষেত্র সমরে ইনি বীরবিক্রমে যুদ্ধে বহু কৌরবসৈন্যের নিধন সাধন করেন। ষোড়শ দিনের যুদ্ধে ইনি কর্ণের নিকট পরাজিত ও অবমানিত হন। যুদ্ধান্তে রাজ্যভোগের পর নকুল ভ্রাতৃগণসহ মহাপ্রস্থানে যাত্রা করেন; কিন্তু সর্ব্বাপেক্ষা রূপবান বলিয়া গর্ব্বহেতু পাপস্পর্শ হওয়ায় নকুল সশরীরে স্বর্গে যাইতে না পারিয়া সুমেরুশিখরে পতিত হন। সং; পু।
নকুলী—নকুলভার্য্যা, স্ত্রী বেজী; কুক্কুটী; জটামাংসী; কুঙ্কুম; শঙ্খিনী। নকুল+স্ত্রীলিঙ্গে ঈপ্। সং; স্ত্রী।
নকুলীশ—ভৈরববিশেষ, নকুলেশ্বর। নকুলীর ঈশ, ৬তৎ। সং; পু।
নকুলেশ, নকুলেশ্বর—ভৈরববিশেষ, কালীঘাটে ও কাশীধামে প্রতিষ্ঠিত শিবলিঙ্গবিশেষ। নকুলই যে ঈশ বা ঈশ্বর, কর্মধা। সং; পু।
নক্ত—রজনী, রাত্রি। নজ (লজ্জিত হওয়া) +তন্ ক। সং; ক্লী।
নক্তক—ছিন্নবস্ত্র, ন্যাকড়া, কানি। রাত্রির যোগ্য এই অর্থে নক্ত+কণ্। সং; পু।
নক্তচর, নক্তঞ্চর—১। নিশাচর; রাত্রিচর। নক্ত বা নক্তম্—চর (ভ্রমণ করা)+টক্ ক। বিণ; ত্রি। স্ত্রী, -রী। ২। রাক্ষস; চৌর; পেচক; বিড়াল; গুগ্গুল। সং; পু।
নক্তচারী (-চারিন্)—নক্তচর (সকল অর্থে)। নক্ত-চর (গমন করা)+ণিন্ ক। সং বা বিণ; পু। স্ত্রী নক্তচারিণী।
নক্তন্দিব—অহর্নিশ, দিবারাত্র, রাত্রিদিন। নক্তম্ (রাত্রি) ও দিবা, দ্বন্দ্ব। ব্য।
নক্তভোজী (-ভোজিন্)—রজনীতে ভোজনকারী, নক্তব্রত ধারণহেতু দিবাভোজনত্যাগী। নক্ত (রাত্রি) ভুজ (ভোজন করা) +ণিন্ ক। বিণ; পু। স্ত্রী, -জিনী।
নক্তম্—রাত্রিতে। নজ (লজ্জিত হওয়া)+তম্ ক। ব্য। [সং; পু।
নক্তমাল—করঞ্জ বৃক্ষ। নক্তম্—অল+অন্ ক।
নক্তমুখা—রাত্রি। নক্তম্ (রাত্রিতে)-উৎ (জন্মা)+অন্ ক+আপ্। সং; স্ত্রী।
নক্তব্রত—দিবসে ভোজন না করিয়া রাত্রিতে ভোজনরূপ নিয়ম। মুসলমানগণ ইহাকে "রোজা" বলেন। সং; ক্লী।
নক্র—১। কুম্ভীর; জলজন্তু। ন (না)—ক্রম (গমন করা)+ড ক। সং; পু। ২। ঝন্কাঠ, গোবরাট; নাসিকা। সং; ক্লী।
নক্ররাজ—হাঙ্গর। নক্রদিগের রাজা, ৬তৎ। সং; পু। [ক+আপ্। সং; স্ত্রী।
নক্রা—নাসিকা। ন (না)—ক্রম (চলা)+ড
নক্ষত্র—তারকা, তারা; অশ্বিন্যাদি সপ্তবিংশতি; মুক্তা। নক্ষ (গমন করা)+অত্রন্ ক; অথবা ন (না)—ক্ষর (স্খলিত হওয়া), ক্ষদ (সংবরণ করা), বা ক্ষী (ক্ষয় পাওয়া) +ষ্ট্রন্ ক। সং; পু।
নক্ষত্রচক্র—রাশিচক্র; তন্ত্রোক্ত মন্ত্রগ্রহণোপযোগী চক্রবিশেষ। ৬তৎ। সং; ক্লী।
নক্ষত্রজাত—নক্ষত্রবিশেষে উৎপন্ন। ৭তৎ। বিণ; ত্রি।
নক্ষত্রদান—নক্ষত্রবিশেষে দ্রব্যবিশেষ প্রদান। ৭তৎ। সং; ক্লী।
নক্ষত্রনাথ—চন্দ্র। ৬তৎ। সং; পু।
নক্ষত্রনেমি—চন্দ্র; ধ্রুবনক্ষত্র; বিষ্ণু। নক্ষত্রের নেমি (পরিধি), ৬তৎ। সং; পু।
নক্ষত্রপ—চন্দ্র। নক্ষত্র-পা (পালন করা)+ড ক। সং; পু।
নক্ষত্রপতি—চন্দ্র। ৬তৎ। সং; পু।
নক্ষত্রপাত—তারকার ভূতলে পতন, তারা খসিয়া পড়া; উল্কাপাত; (ভাবার্থে) মহাপুরুষের বা বড় লোকের তনুত্যাগ। ৬তৎ। সং; পু।
নক্ষত্রযাজক—নক্ষত্রদোষের শান্তিকারক, দৈবজ্ঞ ব্রাহ্মণ, গ্রহবিপ্র। নক্ষত্র পূর্ব—যজ+ণক ক। সং; পু।
নক্ষত্রযোগ—নক্ষত্রবিশেষে চন্দ্রাদি গ্রহের যোগ। ৬তৎ। সং; পু। [সং; পু।
নক্ষত্ররাজ—চন্দ্র। নক্ষত্রগণের রাজা, ৬তৎ।
নক্ষত্রলোক—নক্ষত্ররূপ ভুবন। ৬তৎ। সং; পু।
নক্ষত্রবিদ্যা—ফলিত জ্যোতিষ। ইহা বৈদিক যুগেও ছিল; ছান্দোগ্য উপনিষদের সপ্তম প্রপাঠকেও এই বিদ্যার উল্লেখ দেখা যায়। ইহাতে গ্রহনক্ষত্রাদির সঞ্চার অনুসারে মঙ্গলামঙ্গল নিরূপণের সঙ্কেত লিপিত হইয়াছে। নক্ষত্রবিষয়িণী বিদ্যা, মধ্যপদলোপী কর্মধা। সং; স্ত্রী।
নক্ষত্রবেগে—অতিদ্রুতবেগে। নক্ষত্র পতনকালে যে বেগ হয় তাহাকে নক্ষত্রবেগ বলে। নক্ষত্রের বেগের ন্যায় বেগ যাহাতে, বহু। ক্রিবিণ।
নক্ষত্রশূল—যাত্রাদি কার্য্যে নিষিদ্ধ পূর্ব্বাদি দিকে অবস্থিত নক্ষত্রবিশেষ। নক্ষত্রজনিত শূল, মধ্যপদলোপী কর্মধা। সং; পু।
"প্রাচ্যং শ্রবণশক্রাভ্যাং তত্রাশ্বিন্যোশ্চ দক্ষিণাং। প্রতীচ্যং পুষ্যরোহিণ্যোঃ করেঽর্যম্ণি চোত্তরাম্।" অর্থাৎ শ্রবণা ও জ্যেষ্ঠা নক্ষত্রে পূর্ব্বদিকে, পূর্ব্বভাদ্রপদ ও অশ্বিনীতে দক্ষিণে, পুষ্যা ও রোহিণীতে পশ্চিমে এবং হস্তা ও উত্তরফল্গুনীতে উত্তরে নক্ষত্রশূল। নক্ষত্রশূলে যাত্রা নিষিদ্ধ।
নক্ষত্রসন্ধি—পূর্ব নক্ষত্র হইতে পর নক্ষত্রে চন্দ্রাদি গ্রহের সংক্রমণ। ৬তৎ। সং; পু।
নক্ষত্রাধিপ, -পতি—চন্দ্র। নক্ষত্রদিগের অধিপ বা অধিপতি, ৬তৎ। সং; পু।
নক্ষত্রামৃত—নক্ষত্র ও বার যোগে অমৃত যোগ; নক্ষত্র জনিত অমৃত, মধ্যপদলোপী কর্মধা। সং; ক্লী।
নক্ষত্রালোক—নক্ষত্রের জ্যোতিঃ। নক্ষত্র নির্গত আলোক, মধ্যপদলোপী কর্মধা। সং; পু। [পু।
নক্ষত্রেশ—চন্দ্র। নক্ষত্রদিগের ঈশ, ৬তৎ। সং;
নক্সা—কল্পনাচিত্র, খসড়া, আদড়া; ভূম্যাদির প্রতিরূপ; হাস্যোদ্দীপক বর্ণনা, ব্যঙ্গচিত্র। বৈদেশিক। সং।
নখ—অঙ্গুলির অগ্রভাগস্থিত উপাস্থি। নহ (বন্ধন করা)+খ ক। সং; পু বা ক্লী।
নখকুট—নাপিত। উপ; নখ-কুট (কাটা) +অন্ ক। সং; পু।
নখকুনি, -কুনি—নখশূল, নখের কোণে ব্যথা বা ক্ষত। দেশজ। সং।
নখকুন্তন—নখচ্ছেদনাস্ত্র, নরুণ। নখ পূর্ব—কৃত (ছেদন করা)+অনট্ ণ। সং; ক্লী।

প্রিয়া—১। স্নেহপাত্রী। প্রিয় শব্দ+আপ্। বিণ; স্ত্রী। ২। ভার্য্যা। সং; স্ত্রী।

প্রিয়াম্বু—১। প্রীতিকারক সলিল, সুস্বাদু জল। কর্ম্মধা। ২। আম্রফল, আম। বহু। সং; ক্লী। ৩। আম্রবৃক্ষ, আমগাছ। সং; পুং।

প্রিয়াল—বৃক্ষবিশেষ, পিয়ালগাছ। প্রিয়—অল্ +অন্ ক। সং; পুং।

প্রী—১। প্রীতি। প্রী (প্রীত হওয়া)+কিপ্ ভা। ২। প্রথমা বিভক্তি। সং; স্ত্রী।

প্রীণ—প্রীত; তুষ্ট; পুরাতন। প্রী (প্রীত হওয়া)+ক্ত ক। বিণ; ত্রি। স্ত্রী প্রীণা।

প্রীণন—তর্পণ, আচ্ছাদন; প্রীতকরণ। ণিজন্ত প্রী (প্রীত করা)+অনট্ ভা। সং; ক্লী।

প্রীণিত—তোষিত; তর্পিত। ণিজন্ত প্রী (তুষ্ট করা)+ক্ত ক। বিণ; ত্রি।

প্রীত—সন্তুষ্ট; তৃপ্ত; প্রীতিযুক্ত। প্রী (প্রীত হওয়া)+ক্ত কর্ম। বিণ; ত্রি। স্ত্রী প্রীতা।

প্রীতি—তৃপ্তি; প্রেম; ইচ্ছা; হর্ষ; সন্তোষ; আনন্দ; যোগবিশেষ। প্রী (প্রীত হওয়া) +ক্তি ভা। সং; স্ত্রী।

প্রীতিকর—তৃপ্তিজনক; হর্ষোৎপাদক। উপ; প্রীতি (তৃপ্তি)—কৃ (করা)+ট ক। বিণ; ত্রি। স্ত্রী,—করী। [স্ত্রী,—দায়িকা।

প্রীতিদায়ক—প্রীতিজনক। ৬তৎ। বিণ; ত্রি।

প্রীতিনিলয়—প্রীতির আধার। ৬তৎ। সং; পুং।

প্রীতিপাত্র—আনন্দভাজন; প্রেমাস্পদ। ৬তৎ। সং; ক্লী। [আনন্দময়। ৬তৎ। বিণ; ত্রি।

প্রীতিপূর্ণ—প্রেমপূর্ণ; ভালবাসা ভরা, স্নেহময়,

প্রীতিপ্রদ—প্রীতিদাতা, তৃপ্তিজনক। প্রীতি—প্র—দা+ড ক। বিণ; ত্রি।

প্রীতিপ্রফুল্ল—প্রীতিহেতু উৎফুল্ল, অনুরাগ হেতু পুলকিত; হর্ষোৎফুল্ল। ৬তৎ। বিণ; ত্রি।

প্রীতিভাজন—প্রণয়ভাজন, প্রীতির পাত্র, প্রেমাস্পদ। ৬তৎ। বিণ বা সং; ক্লী।

প্রীতিভোজ—আনন্দপ্রদ ভোজনোৎসব। মপী কর্ম্মধা। সং; পুং।

প্রীতিমান্ (—মৎ)—প্রীতিযুক্ত; সন্তুষ্ট। প্রীতি +মতু অস্ত্যর্থে। বিণ; পুং। স্ত্রী,—মতী।

প্রীতিসূচক—সন্তোষব্যঞ্জক, আহ্লাদসূচক; ভালবাসা প্রকাশক। ৬তৎ। বিণ; ত্রি।

প্রীয়মাণ—যাহাকে প্রীত করা হইতেছে। প্রী+শানচ্ কর্ম। বিণ; ত্রি।

প্রুষ্ট—দগ্ধ, পোড়া। প্রুষ (পোড়ান)+ক্ত কর্ম বা ক। বিণ; ত্রি। স্ত্রী প্রুষ্টা।

প্রেক্ষণ—১। সম্যক্ দর্শন। প্র—ঈক্ষ (দেখা) +অনট্ ভা। ২। চক্ষুঃ। প্র—ঈক্ষ+অনট্ ণ। সং; ক্লী। [অনীয় কর্ম। বিণ; ত্রি।

প্রেক্ষণীয়—সম্যক্ দর্শনীয়। প্র—ঈক্ষ (দেখা)+

প্রেক্ষা—দৃষ্টি; পর্য্যালোচনা; প্রজ্ঞা; বুদ্ধি; নৃত্যদর্শন। প্র—ঈক্ষ (দেখা)+অ ভা+ স্ত্রীলিঙ্গে আপ্। সং; স্ত্রী।

প্রেক্ষাগৃহ—পর্য্যবেক্ষণিকা, মানমন্দির; নাচঘর। প্রেক্ষার নিমিত্ত গৃহ, ৪তৎ। সং; ক্লী।

প্রেক্ষাবান্ (—বৎ)—বুদ্ধিমান্। প্রেক্ষা (বুদ্ধি) +বতু অস্ত্যর্থে। বিণ; পুং। স্ত্রী,—বতী।

প্রেক্ষিত—দৃষ্ট। প্র—ঈক্ষ (দেখা)+ক্ত কর্ম। বিণ; ত্রি। স্ত্রী প্রেক্ষিতা।

প্রেঙ্খা—দোলা; পর্য্যটন; আন্দোলন; নৃত্য; অশ্বের গতিবিশেষ। প্র—ইঙ্গ+অল্ ভা +আপ্। সং; স্ত্রী।

প্রেত—১। পিশাচ; নরকস্থ ব্যক্তি; ভূতবিশেষ। প্র—ই+ক্ত ক। সং; পুং। ২। মৃত। বিণ; ত্রি। স্ত্রী প্রেতা।

প্রেতকর্ম্ম, প্রেতকার্য্য, প্রেতকৃত্য—দাহসপিণ্ডীকরণাদি মৃতের কার্য্য; অন্ত্যেষ্টিক্রিয়া। প্রেতের (মৃতের) নিমিত্ত কর্ম্ম, কার্য্য, কৃত্য, ৪তৎ। সং; ক্লী।

প্রেতগৃহ, প্রেতবন—শ্মশান, শবদাহস্থান, অধুনা গোরস্থানকেও বলা যায়। ৬তৎ। সং; ক্লী।

প্রেততর্পণ—মৃতের তৃপ্ত্যর্থে জলদান। ৬তৎ। সং; ক্লী।

প্রেতদেহ—মৃত্যুর পর জীব যে বায়বীয় দেহ প্রাপ্ত হয়। ৬তৎ। সং; পুং বা ক্লী।

প্রেতনদী—বৈতরণী নদী। ৬তৎ। সং; স্ত্রী।

প্রেতপক্ষ—গৌণ আশ্বিনের কৃষ্ণপক্ষ, ভাদ্রী পূর্ণিমা হইতে মহালয়া অমাবস্যা পর্য্যন্ত পঞ্চদশ দিবস [ইহা পিতৃপক্ষ নামেও অভিহিত হইয়া থাকে]। ৬তৎ। সং; পুং।

প্রেতপতি, প্রেতরাজ—শমন, যম। প্রেতগণের পতি বা রাজা, ৬তৎ। সং; পুং।

প্রেতপিণ্ড—মৃতের উদ্দেশে প্রদত্ত পিণ্ড, বিশেষতঃ মরণকাল হইতে সাপিণ্ডীকরণ পর্য্যন্ত যে পিণ্ড দেওয়া হয়। মপী কর্ম্মধা। সং; পুং।

প্রেতপুর—যমালয়। ৬তৎ। সং; ক্লী।

প্রেতমূর্ত্তি—১। মৃতজীবের বায়বীয় আকৃতি, পিশাচের আকার। ৬তৎ। ২। পিশাচের ন্যায় বীভৎস আকার। প্রেতের মূর্ত্তির ন্যায় মূর্ত্তি, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; স্ত্রী।

প্রেতরাজ—প্রেতপতি, যম। প্রেতদিগের রাজা, ৬তৎ। সং; পুং।

প্রেতলোক—যমলোক; মৃত্যুর পর জীবগণ যে লোকে অবস্থান করে। ৬তৎ। সং; পুং।

প্রেতবৎ—প্রেততুল্য, পিশাচসদৃশ। প্রেত শব্দ +বৎ সাদৃশ্যার্থে। বা।

প্রেতবন—প্রেতগৃহ দেখ।

প্রেতবাহিত—প্রেতচালিত; পিশাচাক্রান্ত, ভূতাবিষ্ট। ৩তৎ। বিণ; ত্রি।

প্রেতশিলা—গয়াধামস্থিত পিণ্ডদানার্থ প্রস্তরবিশেষ। ৬তৎ। সং; স্ত্রী।

প্রেতশ্রাদ্ধ—মৃতের উদ্দেশে কৃত শ্রাদ্ধ। ৪তৎ। সং; পুং।

প্রেতা—১। প্রেতভাবাপন্না; মৃতা। প্রেত শব্দ +স্ত্রীলিঙ্গে আপ্। বিণ; স্ত্রী। ২। প্রেতনদী। সং; স্ত্রী।

প্রেতাত্মা (—ত্মন্)—১। মৃত ব্যক্তির আত্মা। প্রেতের আত্মা, ৬তৎ। ২। প্রেত, ভূত। প্রেত যে আত্মা, কর্ম্মধা। সং; পুং।

প্রেতিনী—প্রেতবৎ আকারবিশিষ্টা স্ত্রী; পেত্নী। দেশজ শব্দ।

প্রেত্য—পরলোকে, লোকান্তরে। প্র—ই (গমন করা)+যপ্ ভা। বা।

প্রেম (প্রেমন্)—প্রিয়তা, প্রীতিকরত্ব; প্রণয়, সৌহৃদ্য, প্রীতি, স্নেহ, ভালবাসা; পরীহাস। প্রিয়+ইমন্ ভাবে। সং; ক্লী।

প্রেমচাঁদ তর্কবাগীশ—১৮০৬ খৃষ্টাব্দে বর্দ্ধমান জেলার অন্তর্গত শাকনাড়া গ্রামে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম রামনারায়ণ ভট্টাচার্য্য। ইনি ব্যাকরণ ও কাব্য শেষ করিয়া কুড়ি বৎসর বয়সে কলিকাতা সংস্কৃত কলেজে প্রবেশ করেন, এবং তথায় ছয় বৎসর অধ্যয়ন করিয়া শিক্ষাকার্য্য শেষ করেন। পরে ইনি এই সংস্কৃত কলেজেই অলঙ্কারশাস্ত্রের অধ্যাপক নিযুক্ত হইলেন। অধ্যাপনার অবসরে ইনি মনোযোগসহকারে নানাবিধ শাস্ত্রগ্রন্থ পড়িয়া জ্ঞান সঞ্চয় করিতেন। এই সময়ে এডুকেশন কমিটি ইঁহাকে 'তর্কবাগীশ' উপাধি প্রদান করেন (১৮০৬ খৃঃ)। ইনি পূর্ব্বনৈষধ, রাঘব পাণ্ডবীয়, কুমারসম্ভব ৮ম সর্গ, অভিজ্ঞান শকুন্তল, চাটুপুষ্পাঞ্জলি, অনর্ঘ রাঘব, উত্তর রামচরিত, কাব্যাদর্শ প্রভৃতি অনেকগুলি সংস্কৃত গ্রন্থের টীকা রচনা করিয়াছেন। অনুবাদ কার্য্যে সুনিপুণ ছিলেন বলিয়া হোরেস হেম্যান উইলসন সাহেব ইঁহাকে অত্যন্ত ভালবাসিতেন। ভারতের পুরাতত্ত্ব সঙ্কলনে ইনি জেমস্ প্রিন্সেপকে অনেক সাহায্য করিয়াছিলেন। শেষ বয়সে (১৮৬৪ খৃঃ) পেন্সন লইয়া ইনি কাশীবাস করেন, এবং ১৮৬৭ খ্রীঃ ২৫শে এপ্রেল বিসূচিকা রোগে প্রাণত্যাগ করেন।

প্রেমচাঁদ রায়চাঁদ—বোম্বে নিবাসী। ইনি শিক্ষার উন্নতিকল্পে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হস্তে দুই লক্ষ টাকা দান করেন। বিশ্ববিদ্যালয় ১৮৬৬ খ্রীষ্টাব্দে ২১শে জুলাই এই দান গ্রহণ করিয়া দত্ত ধন দ্বারা পাঁচ টাকা সুদের হারে গভর্ণমেন্ট পেপার ক্রয় করিয়াছিলেন। প্রতি বৎসর প্রেমচাঁদ রায়চাঁদ নামক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রকে ঐ টাকার সুদ ১০,০০০ টাকা দেওয়া হইত। ১৮৯২ খ্রীষ্টাব্দে ৩১শে ডিসেম্বর এই নিয়মের পরিবর্ত্তন হইয়া ধার্য্য হইয়াছে যে, পরীক্ষোত্তীর্ণ ছাত্রকে বাৎসরিক ১৪০০ টাকা হিসাবে দুই

বৎসর বৃত্তি দেওয়া হইবে। এই ছাত্র যদি ইতোমধ্যে মৌলিক কোন অনুসন্ধানের সন্তোষজনক ফল দেখাইতে পারেন, তাহা হইলে ঐ ১৬০০ টাকার হারে আর তিন বৎসর বৃত্তি পাইবেন। প্রথম বৎসরে সাহিত্য, পর বৎসরে বিজ্ঞান, তৃতীয় বৎসরে আবার সাহিত্য, চতুর্থ বৎসরে আবার বিজ্ঞান, এই হিসাবে বাৎসরিক পরীক্ষার বিষয় নির্ব্বাচিত হইবে। সুদের হার কমিয়া যাওয়ায় এখন বাৎসরিক বৃত্তি ১৪০০ টাকায় দাঁড়াইয়াছে।

**প্রেমতরঙ্গ**—প্রণয়-লহরী, ভালবাসার ঢেউ; তরঙ্গবৎ উচ্ছ্বসিত প্রণয়াবেগ। ৬তৎ। সং; পু।

**প্রেমধারা**—প্রেমজনিত অশ্রুধারা; ধারাকারে বহমান প্রেম। মধ্যপদলোপী কর্ম্মধা বা রূপক। সং; স্ত্রী। [স্ত্রী।

**প্রেমপরীক্ষা**—ভালবাসার পরখ। ৬তৎ। সং;

**প্রেমপূর্ণ**—প্রণয়পূর্ণ, ভালবাসায় ভরা। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী প্রেমপূর্ণা।

**প্রেমবন্ধ**—প্রণয়বন্ধন, ভালবাসার বাঁধন। ৬তৎ। সং; পু। [সং; পু।

**প্রেমমদ**—প্রণয়রূপ মদিরা। রূপক কর্ম্মধা।

**প্রেমমধু**—প্রণয়রূপ মদিরা বা সুধা। রূপক কর্ম্মধা। সং; ক্লী।

**প্রেমময়**—প্রণয়পূর্ণ, প্রণয়াত্মক, অসীম প্রেম যুক্ত। প্রেমন্+ময়ট্। বিণ; ত্রি। স্ত্রী, –য়ী

**প্রেমমাধুরী**—১। প্রেমজনিত কান্তি, প্রেমজন্য সৌন্দর্য্য। মধ্যপদলোপী কর্ম্মধা। ২। প্রেমের মধুরতা। ৬তৎ। সং; স্ত্রী।

**প্রেমমুগ্ধ**—প্রেমে মোহপ্রাপ্ত, প্রণয়-বিমোহিত। ৩তৎ। বিণ; ত্রি। স্ত্রী, –মুগ্ধা।

**প্রেমলুব্ধ**—প্রেমপ্রয়াসী, প্রণয়লাভেচ্ছু। ৭তৎ। বিণ; ত্রি। [বিণ; ত্রি। স্ত্রী, –হীনা।

**প্রেমহীন**—প্রেমশূন্য, ভালবাসাশূন্য। ৩তৎ।

**প্রেমানন্দ**—১। প্রেমে আনন্দিত, প্রেমলাভে হৃষ্ট। প্রেমে আনন্দ যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী প্রেমানন্দা। ২। প্রেমজনিত আনন্দ। মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

**প্রেমানন্দ ভারতী**—ইঁহার আদি নাম সুরেন্দ্র নাথ মুখোপাধ্যায়। ১৮৫৭ খ্রীঃ কলিকাতার কোন প্রাচীন বংশে ইনি জন্মগ্রহণ করেন। ইনি পাশ্চাত্যবিদ্যায় কৃতবিদ্য হইয়া শেষে বৈষ্ণব সন্ন্যাসীর বেশে ইউরোপ ও আমেরিকায় গিয়া প্রেমধর্ম্ম প্রচার করেন। আমেরিকা হইতে "লাইট্ অব ইণ্ডিয়া" নামে যে মাসিক পত্রিকা প্রকাশিত হইত, ইনিই তাহার সম্পাদক ছিলেন। ১৮৯০ খ্রীঃ ইনি "দি সান্" নামে একখানি ইংরাজী দৈনিক পত্র প্রকাশ করেন। তাহার প্রতি সংখ্যা এক পয়সা মূল্যে বিক্রীত হইত। এই সময় "দি টাইমস্ এণ্ড দি এক্স্‌চেঞ্জ গেজেট" নামে আর একখানি দৈনিক পত্র প্রকাশিত হয়। অর্থাভাবে দুইখানি পত্রিকা ভাল চলিল না দেখিয়া সুরেন্দ্রনাথ "সান্" ত্যাগ করেন। সান্ চালাইয়া ইনি ক্ষতিগ্রস্ত হন। ইহার পর ইনি বৈষ্ণব ধর্ম্মে আকৃষ্ট ও সন্ন্যাসী হইয়া ১৯০২ খ্রীঃ হিন্দুধর্ম্ম প্রচারকল্পে ইউরোপে গমন করেন। ইনি দুইবার ইংলণ্ড ও আমেরিকা গিয়াছিলেন। ফরাসী রাজধানী প্যারিস সহরে ও আমেরিকায় কয়েকজন ইঁহার শিষ্যত্ব গ্রহণ করে। কাউণ্ট টলষ্টয় ও মিঃ ষ্টেড্ প্রমুখ ধর্ম্মপ্রাণ ব্যক্তিগণের সহিত ইঁহার পরিচয় হয়। ইনি ইংরাজীতে "প্রেমাবতার শ্রীকৃষ্ণ" নামক একখানি পুস্তক প্রণয়ন করেন। ইনি মধ্যভারতে আসিয়া "দি ডেক্স নিউস্" নামক একখানি দৈনিক পত্রিকা প্রচার করিয়াছিলেন, কিন্তু দুর্ভাগ্যবশতঃ "ডেক্স নিউজ" চলে নাই। তিনি পুনরায় মান্দ্রাজের পথে আমেরিকায় গমন করেন। তথায় কয়েক বৎসর অবস্থানপূর্ব্বক পুনরায় স্বদেশে প্রত্যাবৃত্ত হন। ইঁহার রচনাশক্তি ও বুঝাইবার ক্ষমতা যথেষ্ট ছিল। এই গুণেই ইনি প্রতীচ্যে বহু নরনারীকে আকৃষ্ট করিয়াছিলেন। ইনি "নাইনটিন্থ সেঞ্চুরী" নামক পত্রেও লিখিতেন। ১৯১৪ খ্রীঃ জুন মাসে ইঁহার লোকান্তর ঘটে।

**প্রেমানুরাগ**—প্রেমে প্রাসক্তি। ৭তৎ। সং; পু।

**প্রেমামৃত**—প্রেমরূপ সুধা। রূপক। সং; ক্লী।

**প্রেমালিঙ্গন**—প্রীতিপূর্ণ আশ্লেষ; নায়ক-নায়িকার প্রণয়-জনিত কোলাকুলি। প্রেমপূর্ণ আলিঙ্গন, মপী কর্ম্মধা। সং; ক্লী।

**প্রেমাবতার**—প্রেমের অবতার; যিনি জন্মগ্রহণ করিয়া প্রেমবিতরণ করেন বা সকল জীবকে ভালবাসেন। মধ্যপদলোপী কর্ম্মধা। সং।

**প্রেমাসক্ত**—প্রেমানুরাগী, প্রণয়ে আসক্ত, প্রেম সূত্রে সম্বদ্ধ। ৭তৎ। বিণ; ত্রি।

**প্রেমিক**—প্রণয়ী, প্রেমবিশিষ্ট। প্রেমন্ শব্দ+ইন্ অস্ত্যর্থে+কণ্ স্বার্থে। বিণ; ত্রি।

**প্রেমী**—(প্রেমিন্)–প্রেমযুক্ত, প্রেমিক, প্রণয়ী, অনুরাগী। প্রেমন্+ইন্ যুক্তার্থে। বিণ; পু। স্ত্রী প্রেমিণী।

**প্রেয়সী**—প্রিয়তমা, দয়িতা; কান্তা। প্রিয়+ঈয়সু অতিশয়ার্থে+ঈপ্। বিণ; স্ত্রী।

**প্রেয়ান্** (প্রেয়স্)—প্রিয়তম, অতিশয় প্রিয়; বল্লভ। প্রিয়+ঈয়সু অতিশয়ার্থে। বিণ; পু।

**প্রেরক**—প্রেরণকর্ত্তা; নিয়োজক। প্র–ঈর+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী প্রেরিকা।

**প্রেরণ, প্রেষণ**—আজ্ঞাকরণ; পাঠান; নিয়োগ। প্র–যথাক্রমে ঈর (পাঠান) ও ইষ (ইচ্ছা করা)+অনট্ ভা। সং; ক্লী।

**প্রেরণা, প্রেষণা**—পাঠান; নিয়োগ; বিধি। প্র–ঈর ও ইষ+অন ভা+আপ্। সং; স্ত্রী।

**প্রেরয়িতা** (–তৃ)—প্রেরক, প্রেরণকর্ত্তা, যে পাঠায়; নিয়োজক। প্র ঈরি+তৃন্ ক। বিণ; পু। স্ত্রী প্রেরয়িত্রী।

**প্রেরিত, প্রেষিত**—যাহাকে পাঠান হইয়াছে এরূপ; নিয়োজিত, বিসর্জ্জিত। প্র–যথাক্রমে ণিজন্ত ঈর বা ইষ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

**প্রেষ**—প্রেরণ; ক্লেশ। প্র–ইষ (গমন করা)+অস্ ভা। সং; পু।

**প্রেষিণা**—প্রেষ্যা, দাসী; দূতী। সং; স্ত্রী। প্রা, ক।

**প্রেষ্ঠ**—অতি প্রিয়, প্রিয়তম। প্রিয় শব্দ+ইষ্ঠ অতিশয়ার্থে। বিণ; ত্রি। স্ত্রী প্রেষ্ঠা।

**প্রেষ্য, প্রৈষ্য**—১। প্রেরণীয়; নিয়োজ্য। প্র–ইষ+ণ্যণ্ র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী, –ষ্যা। ২। দাস; দূত। সং; পু। [সং।

**প্রেস**—মুদ্রাযন্ত্র; ছাপাখানা। ইং (Press)।

**প্রেস্‌ক্রপ্‌শন**—ডাক্তার প্রদত্ত ঔষধের ব্যবস্থাপত্র। ইং (Prescription)। সং।

**প্রোক্ত**—১। কথিত, বর্ণিত; যাহা বলা হইয়াছে এরূপ। প্র–বচ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী প্রোক্তা। ২। উক্তি, বর্ণন; কথন। প্র–বচ+ক্ত ভা। সং; ক্লী।

**প্রোক্ষণ**—সেচন; হনন; বধ; যজ্ঞাদিতে পশু বধ। প্র–উক্ষ+অনট্ ভা। সং; ক্লী।

**প্রোক্ষিত**—সিক্ত; হত; যজ্ঞে সংস্কৃত; যজ্ঞাদিতে হত। প্র–উক্ষ (সেচন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী প্রোক্ষিতা।

**প্রোচ্চ**—অতিশয় উচ্চ, সমুন্নত। প্র (সম্যক্) উচ্চ, নিত্য। বিণ; ত্রি।

**প্রোজ্‌ঝিত**—বর্জ্জিত, ত্যক্ত। প্র–উজ্‌ঝ (ত্যাগ করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী, –তা।

**প্রোঞ্ছন**—বর্জ্জন; মার্জ্জন, পোঁছা। প্র–উন্ছ (উঞ্ছবৃত্তি করা)+অনট্ ভা। সং; ক্লী।

**প্রোত**—যাহা বয়ন করা হইয়াছে এরূপ; স্যূত, সেলাই করা; গ্রথিত; গুম্ফিত; অন্তর্বিদ্ধ; খচিত; ভূগর্ভ-নিহিত। প্র–বে (বয়ন করা)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী প্রোতা।

**প্রোৎফুল্ল**—অতিশয় উৎফুল্ল, প্রহৃষ্ট; প্রস্ফুটিত; বিকাশিত। প্রাদি। বিণ; ত্রি।

**প্রোৎসাহ**—অতিশয় উৎসাহ; ঔৎসুক্য; উত্তেজনা; বিশেষ যত্ন। প্র (সমধিক) যে উৎসাহ, প্রাদি। সং; পু।

**প্রোৎসাহিত**—১। উত্তেজিত; উদ্দীপিত; প্রণোদিত। প্র–উৎ–ণিজন্ত সহ বা সাহি (সহান)+ক্ত র্ম্ম। ২। অতিশয় উৎসাহযুক্ত। প্রোৎসাহ+ইত যুক্তার্থে। বিণ; ত্রি।

**প্রোথ**—১। অশ্বনাসিকা, ঘোড়ার নাক। প্র

(গমন করা)+থন্ ক। সং; ক্লী। ২। কটিদেশ; গর্ত্ত। সং; পু।

প্রোথিত—ভূগর্ভনিহিত, পোঁতা। প্রোথ (পর্যাপ্ত হওয়া)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

প্রোদ্‌ঘুষ্ট—বিঘোষিত; নিনাদিত। প্র—উৎ—ঘুষ+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

প্রোদ্ভিন্ন—সম্যক্‌রূপে উদ্ভূত। প্র—উৎ—ভিদ (ভেদ করা)+ক্ত ক। বিণ; ত্রি।

প্রোন্নত—প্রোচ্চ অত্যুচ্চ, সমুন্নত। প্রাদি। বিণ; ত্রি। [(Professor)। সং।

প্রোফেসর—কলেজের শিক্ষক, অধ্যাপক। ইং

প্রোবেট—প্রবেট (তাহা দেখ)।

প্রোষিত—বিদেশস্থ; অপগত নিবৃত্ত। প্র—বস (বাস করা)+ক্ত ক। বিণ ত্রি। স্ত্রী,—তা।

প্রোষিতভর্তৃকা—যাহার পতি বিদেশগত এরূপ (নায়িকা)। প্রোষিত (বিদেশস্থ) হইয়াছে ভর্ত্তা যাহার (যে স্ত্রীর), বহু। বিণ; স্ত্রী।

প্রোষিতভার্য্যা—যাহার পত্নী বিদেশগতা এরূপ (নায়ক)। প্রোষিতা ভার্য্যা যাহার, বহু। বিণ; পু।

প্রোষ্ঠ—গো, গরু। প্র (স্থূল) ওষ্ঠ যাহার, বহু; প্র+ওষ্ঠ। সং; পু।

প্রোষ্ঠপদ—ভাদ্রমাস। সং; পু।

প্রোষ্ঠপদী—ভাদ্রমাসের পূর্ণিমা। সং; স্ত্রী।

প্রোষ্ঠী—শফরী, পুঁটিমাছ। প্র—উষ (দগ্ধ করা)+থক্ ক+ঈপ্। সং; স্ত্রী।

প্রোহ—১। গজপদ; পর্ব্ব। প্র—বহ (বহা)+ক ক। ২। তর্ক। প্র—উহ (তর্ক করা)+ক ভা। ৩। তার্কিক; নিপুণ, দক্ষ। প্র—উহ+ক ক। বিণ; ত্রি; স্ত্রী প্রোহা।

প্রৌঢ়—১। যথাবিধি পরিণীত, প্রবৃদ্ধ; প্রবীণ; নিপুণ; প্রগল্ভ, প্র (প্রকৃষ্টরূপে) উঢ়, প্রাদি। বিণ; ত্রি; স্ত্রী প্রৌঢ়া। ২। অবস্থাবিশেষ, যৌবনের পরবর্ত্তী অবস্থা [অবস্থা দেখ]। সং; ক্লী।

প্রৌঢ়তা, প্রৌঢ়ত্ব—প্রবীণত্ব, প্রৌঢ়দশা, পরিণত অবস্থা। প্রৌঢ়+তা, ত্ব ভাবার্থে। সং; স্ত্রী ও ক্লী।

প্রৌঢ়বয়স্ক—প্রবীণবয়সবিশিষ্ট, নাতিবৃদ্ধ। বহু। বিণ; ত্রি। স্ত্রী প্রৌঢ়বয়স্কা।

প্রৌঢ়সুলভ—প্রৌঢ়স্বভাবজাত, যাহা প্রৌঢ়কালে সচরাচর ঘটিয়া থাকে। ৭তৎ। বিণ।

প্রৌঢ়া—১। যথাবিধিপরিণীতা, প্রবৃদ্ধা, ইত্যাদি। প্রৌঢ় দেখ। প্রৌঢ়+আপ্। বিণ; স্ত্রী। ২। ৩০ হইতে ৫৫ বর্ষ-বয়স্কা স্ত্রী; নায়িকাবিশেষ। সং; স্ত্রী।

প্রৌঢ়ি—সামর্থ্য; উদ্যম; ঔৎসুক্য; উন্নতি; অধ্যবসায়; প্রতিভা। প্র—বহ (বহা)+ক্তি ভা। সং; স্ত্রী।

প্রৌণ—নিপুণ। প্র—উণ+ক র্ক। বিণ; ত্রি।

প্রৌষ্ঠপদ—ভাদ্রমাস। সং; পু।

প্রৌষ্ঠপদী—ভাদ্রমাসের পূর্ণিমা। সং; স্ত্রী।

প্লক্ষ—১। পর্কটীবৃক্ষ, পাকুড়গাছ, অশ্বত্থবৃক্ষ। প্লক্ষ (ভক্ষণ করা)+অল্ র্ম্ম। ২। সপ্তদ্বীপা পৃথিবীর অন্যতম দ্বীপ [সপ্তদ্বীপ দেখ]। প্লক্ষ+অ অস্ত্যর্থে। সং; পু।

প্লব—১। কমনিম্ন ভূমি। প্লু+অল্ অধি। ২। উল্লম্ফগমন, লাফাইয়া লাফাইয়া যাওয়া; সন্তরণ। প্লু+অল্ ভা। ৩। ভেলা। প্লু+অল্ ণ। ৪। গন্ধতৃণবিশেষ। সং; ক্লী।

প্লবগ, প্লবঙ্গ, প্লবঙ্গম ভেক; বানর; মৃগবিশেষ; অরুণ; সারথি। প্লবগ—প্লব—গম+ড ক। প্লবঙ্গ, প্লবঙ্গম=প্লব—গম+খ ক। সং; পু। [ট ক। সং; পু।

প্লবচর—উভচরপক্ষী, হংসাদি। প্লব—চর+

প্লবন—লম্ফন; গমন; সন্তরণ; প্লাবন। প্লু+অনট্। ভা। সং; ক্লী।

প্লবমান—ভাসমান। প্লু (জলে ভাসা)+শান ক। বিণ; ত্রি। স্ত্রী প্লবমানা।

প্লাবন—দ্রবদ্রব্যের স্ফীতি, উপপ্লাবন; জলাদি দ্বারা ব্যাপ্তি, জলে ডুবিয়া যাওয়া; অভিষেক। নিজন্ত প্লু প্লাবি (জলে ভাসান)+অনট্ ভা। সং; ক্লী।

প্লাবনপীড়ন—বন্যার বেগ, অত্যধিক জলবৃদ্ধিজনিত উৎপীড়ন; বন্যারূপ পীড়ন। মধ্যপদলোপী বা রূপক কর্ম্মধা। সং; ক্লী।

প্লাবনপীড়িত—বন্যার প্রকোপে ক্লেশিত। ৩তৎ। বিণ; ত্রি।

প্লাবিত—জলাদি দ্বারা ব্যাপ্ত, জলে ডুবিয়া গিয়াছে এরূপ। নিজন্ত প্লু প্লাবি (জলে ভাসান)+ক্ত র্ম্ম। বিণ; ত্রি। স্ত্রী প্লাবিতা।

প্লিহা (প্লিহন), প্লীহা (প্লীহন্)—পিলে রোগ। প্লীহ (বৃদ্ধি পাওয়া)+কণিন্ ক। সং; পু।

প্লীহা—উদরমধ্যস্থ যন্ত্রবিশেষ, পিলে। প্লীহ (বৃদ্ধি পাওয়া)+অন্ ক+আপ্। সং; স্ত্রী।

প্লীহারি—অশ্বত্থ বৃক্ষ। প্লীহার অরি, ৬তৎ। সং; পু।

প্লুত—১। অশ্বের গতিবিশেষ; লম্ফ। প্লু (লাফাইয়া চলা)+ক্ত ভা। সং; ক্লী। ২। ত্রিমাত্র স্বর, তিনটি অ বর্ণ সহজে উচ্চারণ করার তুল্য স্বর,—দূরাহ্বানে, গানে ও রোদনে প্লুত স্বরের ব্যবহার হয়। প্লু+ক্ত ক। সং; পু।

প্লুষ্ট—দগ্ধ, পোড়ান। প্লুষ (পোড়ান)+ক্ত র্ম্ম বা ক। বিণ; ত্রি।

প্লেগ—মহামারী; গ্রন্থিস্ফীতি যুক্ত মারাত্মক সংক্রামকরোগবিশেষ। ইং (Plague)। সং।

প্লোষ—দাহ, পোড়ান। প্লুষ (পোড়ান)+অল্ ভা। সং; পু।

প্সাত—ভক্ষিত। প্সা+ক্ত র্ম্ম। বিণ; ত্রি।

প্সান—ভোজন, ভক্ষণ। প্সা (ভক্ষণ করা)+অনট্ ভা। সং; ক্লী।

# ফ

ফ—১। দ্বাবিংশ ব্যঞ্জনবর্ণ, ইহার উচ্চারণস্থান ওষ্ঠ; স্ফীতি, ঝঞ্ঝাবাত; যজ্ঞসাধনবিশেষ। সং; পু। ২। রুক্ষবাক্য; নিষ্ফলবাক্য। সং; ক্লী।

ফইজৎ, ফৈজৎ—কুৎসা, অখ্যাতি, কলঙ্ক, নিন্দা; তিরস্কার, গালাগালি; বিরোধ, কলহ, ঝগড়া; পাতক। বৈদেশিক। সং।

ফকির, ফকীর—মুসলমান সন্ন্যাসী বা ভিক্ষুক; নির্ধন, নিঃস্ব। বৈদেশিক।

ফক্ অদৃশ্যে, না জানাইয়া। দেশজ। ব্য।

ফকড়—ফাঁকিবাজ, ধাপ্পাবাজ, কথায় চালাক, বাচাল; ধূর্ত্ত; যোর ইয়ার। দেশজ।

ফক্কা, ফক্ক—ফাঁকি, মিথ্যা, শূন্য, কিছু নয়। দেশজ।

ফক্কিকা—কূটপ্রশ্ন। ফক্ক (ফাঁকি দেওয়া)+ইকণ ণ+আপ্। সং; স্ত্রী।

ফক্কিকার—ফাঁকি, মিছা, অলীক, শূন্যময়। দেশজ। বিণ।

ফক্কুড়ি, —ড়ী—ফাঁকিবাজি, ধাপ্পাবাজি, কেবল কথায় চালাকি, বাচালতা; পরিহাস; ইয়ারকি। দেশজ। সং।

ফক্কিবানি, ফক্কিমানি—সহজভঙ্গুর, ঠুনকো, ক্ষীণজীবী, অসার দেশজ। বিণ।

ফচকম, ফচকেমি—চপলতা, চটুলতা, ছেবলামি, বাচালতা। দেশজ। সং।

ফচকিয়া, ফচকে—চপল, চটুল, বাচাল; বৃথাপরিহাসপ্রিয়; ফিচেল। দেশজ। বিণ।

ফজর, ফজির—প্রাতঃকাল, প্রভাত। বৈদে। সং।

ফজলল করিম (সেখ) ১৮৮২ খৃঃ রঙ্গপুর জেলার কাকিনা গ্রামে ইঁহার জন্ম হয়। ইনি একজন স্বভাবকবি। একাদশ বৎসর বয়সে ইনি 'সরল পদ্য বিকাশ' রচনা করেন। পরে লায়লী মজনু, প্রেমের স্মৃতি, পরিত্রাণকাব্য, আফগানিস্থানের ইতিহাস, চিন্তার চাষ, পথ ও পাথেয়, ভক্তিপুষ্পাঞ্জলি প্রভৃতি বহু পুস্তক রচনা করিয়াছেন। নদীয়া সাহিত্য-সভা ইঁহাকে "সাহিত্য বিশারদ" উপাধি প্রদান করিয়াছেন। হিন্দু মুসলমান সম্প্রীতি সংস্থাপনকল্পে ইনি 'বাসনা' নামে একখানি মাসিক পত্রিকা প্রকাশ করেন।

ফট্—মন্ত্রাংশবিশেষ। ব্য।

ফট্, ফটা—সর্পফণা; ধূর্ত্ত, শঠ। স্ফুট+অন্ ক, ২য় পক্ষে স্ত্রীত্বে আপ্। সং; যথাক্রমে পু ও স্ত্রী।

ফটক—ফাটক দেখ।

ফটকিরি—কষায় দ্রব্যবিশেষ (alum)। দেশজ। সং।

ফটিক—স্ফটিক শব্দের অপভ্রংশ।

ফটিক-জল—চাতকপাখী। দেশজ। সং।

ফড়—গরুর গাড়ীর দুই পাশের যে লম্বা বাঁশ বা কাঠ সর্প-ফণার আকারে সম্মুখে বাঁধা থাকে। দেশজ। সং।

ফড়িং,ফড়িঙ্গ—পতঙ্গ। ফড়িঙ্গা শব্দের অপভ্রংশ।

ফড়িঙ্গা—ঝিল্লিকা, পতঙ্গ। সং; স্ত্রী।

ফড়িয়া, ফড়ে—মধ্যবর্ত্তী বিক্রেতা; খুচরা দোকানী; চতুর ব্যবসায়ী; যে খুব টানিয়া বিক্রয় করে। দেশজ। সং।

ফণ, ফণা—সর্পের বিস্তৃত মস্তক। ফণ (গমন করা)+অন্ ক, পক্ষান্তরে তদুত্তরে আপ্, সং; যথাক্রমে পু ও স্ত্রী।

ফণমণি—সাপের মাথার মণি। প্রা, ক।

ফণাধর—ভুজঙ্গ, সর্প। ফণার ধর (ধারণকর্ত্তা), ৬তৎ। সং; পু। [ কিপ্ ক। সং; পু

ফণাভৃৎ—সর্প। উপ; ফণা ভৃ (ধারণ করা) +

ফণিনী—সর্পী। ফণিন্+ঈপ্। সং; স্ত্রী।

ফণিভূষণ—১। সর্পরূপ আভরণ। ফণিরূপ ভূষণ, রূপক কর্ম্মধা। সং; ক্লী। ২। শিব, মহাদেব। ফণী ভূষণ যাহার,বহু। সং; পু।

ফণিরাজ—সর্পরাজ অনন্ত, বাসুকি। ফণী-দিগের রাজা, ৬তৎ। সং; পু।

ফণী (ফণিন্)—ফণাবিশিষ্ট সর্প। ফণা+ইন্ অস্ত্যর্থে। সং; পু।

ফণীন্দ্র, ফণীশ্বর—বাসুকি। ফণিদিগের ইন্দ্র বা ঈশ্বর, ৬তৎ। সং; পু।

ফতুয়া—হাতকাটা ছোটজামা; কাজীর বিচার রাজ্য। বৈদেশিক। সং।

ফতুর—সর্ব্বস্বান্ত, গোত্রহীন, নিঃসম্বল। বৈদেশিক। বিণ। [ সং

ফতে—জয়; কৃতকার্য্যতা, সাফল্য। বৈদেশিক

ফতেপুর সিক্রি—যুক্ত প্রদেশে আগ্রা জেলার একটি সহর। এই সহরটি ১৫৬৯ খৃঃ অঃ সম্রাট্ আকবর কর্ত্তৃক, সেলিম নামক পুত্র (পরে জাহাঙ্গীর) জন্মগ্রহণ করিলে, ঈশ্বরকে ধন্যবাদ প্রদান স্বরূপে প্রতিষ্ঠিত হয়। ইহা আকবরের প্রিয় রাজধানী। প্রতিষ্ঠার ৫০ বৎসর পরে স্বাস্থ্যকর জলের অভাববশতঃ রাজধানী দিল্লীতে নীত হয়। একটি সুবৃহৎ মস্জিদ ফতেপুর সিক্রির প্রধান দ্রষ্টব্য। মস্জিদ প্রাঙ্গণে দুইটি সুনির্ম্মিত সমাধিমন্দির বিরাজিত। ইহাদের অন্যতর মন্দিরে সেলিম চিস্তি নামক জনৈক সাধুর শবদেহ প্রোথিত। সম্রাট্ আকবর এই সাধুকে সবিশেষ শ্রদ্ধা করিতেন। এই সাধুই তাঁহাকে পুত্র জন্মিবার কথা ভবিষ্যৎবাণী স্বরূপে বলিয়াছিলেন। অপর সমাধিমন্দিরে নবাব ইস্লাম খাঁ চিরশায়িত। মস্জিদের সন্নিকটে সম্রাটের প্রাসাদ দৃষ্ট হয়। এখানে আকবরের রাজপুতপত্নীর (সেলিমের জননীর) মহাল দ্রষ্টব্য স্থানের অন্যতম। একটি সুবৃহৎ তোরণ-দ্বার অতিক্রম করিলে রাজা বীরবল ও সম্রাটের পর্ত্তুগীজ জাতীয়া মহিষী খৃষ্টধর্ম্মা-বলম্বিনী মরিয়ম বিবির আবাস স্থান দেখা যায়। পূর্ব্ব কথিত মস্জিদের সন্নিকটে আবুল ফজল ও তদীয় ভ্রাতা ফৈজীর আবাস বলিয়া দুইটি অট্টালিকা ভ্রমণকারীদিগকে প্রদর্শন করান হয়। দ্বারের সন্নিকটে হিরণ মিনার প্রতিষ্ঠিত।

ফতেসিং (মহারাজাধিরাজ হিজ্ হাইনেস্ স্যার ফতেসিং বাহাদুর জি সি-এস্ আই)—উদয়পুরের মহারাণা। ১৮৪৮ খৃঃ ইনি জন্ম গ্রহণ করিয়াছেন। ১৮৮৪ খৃঃ সিংহাসনে অভিষিক্ত হন। ইনি পরলোকগত মহারাণা সগুণ সিংহের পোষ্যপুত্র। ইনি বৃটিশ গভর্ণমেণ্টের নিকট ১৯টি তোপ সম্মানে সম্মানিত। ইনি মেবারের প্রাচীন সূর্য্য বংশের অথবা শিলোট শিশোদিয়া বংশের বংশধর। হিন্দুসমাজে ইঁহার সম্মান সকল হিন্দু রাজার অপেক্ষা অধিক। ইনি স্বীয় পূর্ব্বপুরুষগণের ন্যায় উদার, ধার্ম্মিক, নীতিকুশল, ন্যায়নিষ্ঠ ও প্রজা বৎসল নরপতি।

ফতো—নির্ধন; মিথ্যা। দেশজ। বিণ।

ফতোয়া—মুসলমানী শাস্ত্রমীমাংসা; বিচারকের বিচারাদেশ। বৈদেশিক। সং।

ফন্দি, ফন্দী—ফিকির, কৌশল; অভিপ্রায়, মতলব; প্রবঞ্চনা, ছল, বিধান; যোগাযোগ। দেশজ। সং।

ফন্দিবাজ, ফন্দীবাজ—ফিকিরপটু, কৌশলী; মতলবী। দেশজ। বিণ [ সং।

ফপর—বৃথা ফরফরানি বা বাক্যব্যয়। দেশজ।

ফপরদালাল—যে অন্যের কাজে স্বেচ্ছায় আনা-গণা বিচার পরামর্শ করে। দেশজ। সং।

ফম, ফোম—অনুধাবন, বোধ, অবধান, হুঁস; ফন্দি, ফিকির, কৌশল। দেশজ। সং।

ফয়তা—কাজীর বিচার-মীমাংসা; মুসলমানী শাস্ত্রের ব্যবস্থা। বৈদেশিক। সং।

ফয়দা, ফায়দা—১। ফাঁকা, উন্মুক্ত। বিণ। ২। লভ্য, লাভ; হিত, ইষ্ট, কল্যাণ, উপকার। বৈদেশিক। সং।

ফয়সালা—বিচারনিষ্পত্তি। বৈদেশিক। সং।

ফরক—১। পৃথক্, স্বতন্ত্র, ভিন্ন; দূর। বিণ। ২। পার্থক্য, প্রভেদ, তফাৎ। বৈদে। সং।

ফরকান—১। ফরক হওয়া, শাখায় বিভক্ত হওয়া বা করা; ঠিকরাইয়া বাহির হওয়া, সবেগে নির্গত হওয়া। দেশজ। ২। আস্ফালন করা। প্রা, ক। ক্রি।

ফরক্কাবাদ—যুক্ত প্রদেশের একটি জেলা ও সহর। এই জেলায় ইতিহাসবিখ্যাত কনৌজ নামক প্রাচীন হিন্দুরাজধানী অবস্থিত। কনৌজ রাজধানীর প্রাচীরের নিম্নদেশে গঙ্গা প্রবাহিত হইত; অধুনা গঙ্গার গতি পরিবর্ত্তিত হওয়ায়, রাজধানী কালীনদীর বাম তীরে অবস্থিত। কনৌজ রাজধানীর প্রধান দ্রষ্টব্য রাজা অজয়পালের সমাধি মন্দির। এই অজয়পাল গজনী মামুদ কর্ত্তৃক পরাভূত এবং কালীঞ্জরের চান্দেল রাজ কর্ত্তৃক ১০২১ খৃষ্টাব্দে নিহত হন। রাজধানী অধুনা ভগ্নস্তূপে পরিণত। মুসলমান অধিকারের চিহ্ন অদ্যাপি বিদ্যমান আছে। খৃষ্টীয় ১৮শ শতাব্দীতে ফরক্কাবাদ জেলার উত্তরাংশ স্থানীয় নবাবের জায়গীর বলিয়া স্বীকৃত ছিল, জেলার দক্ষিণাংশ অযোধ্যার নবাবের খাস দখল ছিল। ইনি ১৭৫১ খৃঃ রোহিলার সামন্তরাজ হাফেজ রহমৎকে দমন করিবার জন্য ফরক্কাবাদের নবাবকে প্রেরণ করেন, এবং তাঁহার অনুপস্থিতি কালে তাঁহার রাজ্য অধিকার করিয়াছিলেন। রোহিলাগণ মিলিত হইয়া অযোধ্যার নবাব সফদর জংকে পরাভূত এবং ফরক্কাবাদ তাঁহার হস্ত হইতে উদ্ধার করে। মহারাষ্ট্রীয়গণের সাহায্যে সফদরজং জেলাটি পুনরায় নিজাধিকারে আনেন। তাঁহার উত্তরাধিকারী নবাব সুজা উদ্দৌলা, ওয়ারেন হেষ্টিংসের সাহায্যে ১৭৭৪ খৃঃ সমস্ত রোহিলখণ্ড স্বীয় রাজ্যভুক্ত করিয়া লন। ১৮০১ খৃঃ সমস্ত প্রদেশটি ইংরাজের হস্তে আসে। ১৮৫৭ খৃঃ সিপাহী বিদ্রোহের সময় বিদ্রোহীরা কয়েক মাস ব্যাপিয়া ফরক্কাবাদের নবাবকে সিংহাসনে বসাইয়াছিল। তাহার পর বিদ্রোহিগণ বিতাড়িত হয় এবং জেলাটি আবার ইংরাজের অধিকারে আসে। ১৭১৪ খৃঃ নবাব মহম্মদ খাঁ কর্ত্তৃক সম্রাট্ ফরোকসিয়ারের নাম অবলম্বনে স্থানটির নামকরণ প্রতিষ্ঠিত হয়।

ফরদৌসী—গজনীর মহম্মদের সভা কবি। ইঁহার জন্মস্থান পারস্যদেশ। মহম্মদ ইঁহাকে সাহনামা নামক গ্রন্থ লিখিতে অনুরোধ করেন, এবং প্রতি শ্লোকের মূল্যস্বরূপ ইঁহাকে একটি করিয়া স্বর্ণ-ডরহাম (মুদ্রাবিশেষ) দিতে প্রতিশ্রুত হন। ৬০,০০০ শ্লোকে গ্রন্থ সমাপন হইলে মহম্মদ ইঁহাকে ৬০,০০০ স্বর্ণ ডরহাম না দিয়া রৌপ্য-ডরহাম দিতে যান। ফরদৌসী এই দান না লইয়া বিরক্ত মনে রাজসভা ত্যাগ করিয়া স্বদেশে প্রত্যাগমন করেন এবং মহম্মদ-বিষয়ক একখানি তীব্র ব্যঙ্গ কাব্য লেখেন। মহম্মদ অনুতপ্ত ও লজ্জিত হইয়া ইঁহাকে দিবার জন্য এক লক্ষ স্বর্ণ ডরহাম ইঁহার দেশে পাঠান।

কথিত আছে, যখন এই অর্থ লইয়া মহম্মদের কর্মচারিগণ ফরদৌসীর নগরে প্রবেশ করেন, সেই সময়ে ফরদৌসীর শবদেহ সমাহিত হইবার জন্য নগরের বাহিরে লইয়া যাওয়া হইতেছিল। এই অর্থ ফরদৌসীর একমাত্র কন্যাকে দিতে যাইলে তিনি প্রথমে ইহা গ্রহণ করিতে অস্বীকার করেন, পরে অনেকের অনুরোধে গ্রহণ করিয়া দানকার্য্যে ব্যয়িত করেন।

ফরফর—দ্রুত, চঞ্চল। ব্য। দেশজ।

ফরমাইস, ফরমাস—আদেশ, আজ্ঞা, হুকুম; অনুরোধ, জিনিসপত্রের বরাত (order)। বৈদেশিক। সং।

ফরমান—১। আদেশপত্র, হুকুমনামা; নিয়োগপত্র, সনদ বা সনন্দ। বৈদেশিক। সং। ২। ফরমাইস করা, আদেশ দেওয়া, হুকুম করা। ক, প্র। ক্রি।

ফরসী—যে হুকা বা গুড়গুড়ি বসিতে পারে। বৈদেশিক। সং।

ফরসা—নির্ম্মল, সাফ, পরিষ্কার, ধবল, সফেদ, সাদা; আলোকিত; নিঃশেষ। দেশজ। বিণ।

ফরাস—১। ভদ্র লোকের উপযুক্ত ঢালা বিছানা; যে চাকর জিনিসপত্র পরিষ্কার রাখে। বৈদেশিক। সং। ২। ফ্রান্সদেশবাসী। প্রা, ক।

ফরাসডাঙ্গা—হুগলী নগরের সন্নিহিত ফরাসীদিগের অধিকৃত একটি ছোট সহর, ইহাকে ফরাসী চন্দননগরও বলে।

ফরাসী—ফ্রান্সদেশীয়; ফ্রান্সবাসী। দেশজ।

ফরিদপুর—বঙ্গদেশের ঢাকা বিভাগের অন্যতম জেলা ও সহর। জেলাটি গঙ্গা (স্থানীয় নাম পদ্মা) ও মধুমতী নদীর মধ্যবর্ত্তী স্থানে অবস্থিত। জেলার অধিবাসীদিগের মধ্যে শতকরা ৬০ জন মুসলমান। হিন্দুগণের মধ্যে নমঃশূদ্র জাতি উল্লেখযোগ্য। এখানে অতি উত্তম পাটি নির্ম্মিত হয়।

এই জেলায় অবস্থিত দৌলতপুর নামক গ্রামে ফেরাজী সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা হাজী-সরিয়ৎউল্লা জন্মগ্রহণ করেন। ফেরাজীরা সংস্কৃত মুসলমান ধর্ম্মাবলম্বী বলিয়া আপনাদের পরিচয় দেন। মুসলমানগণের অধিকারকালে জেলার এবং চতুর্দ্দিকস্থ স্থানের অনেক আদিম নিবাসী মুসলমান ধর্ম্ম গ্রহণ করে, কিন্তু হিন্দুদিগের আচার অনুষ্ঠান একেবারে পরিত্যাগ করে নাই। এই মুসলমানানুষ্ঠিত ব্যবহার দর্শন করিয়া সরিয়ৎউল্লা ফেরাজী সম্প্রদায় প্রতিষ্ঠিত করেন। ফরায়জ (অপভ্রংশে ফেরাজী) সম্প্রদায় কোরাণোক্ত বিধিসমূহ ভিন্ন অপর কোন বিধি বা আদেশ মানে না। ইহারা জেহাদ বা ধর্ম্মযুদ্ধের পক্ষপাতী এবং কাফেরগণ পাপী বলিয়া ইহাদের স্থির বিশ্বাস। ইহারা একেশ্বরবাদী। ইহারা কাছা দিয়া ধুতি পরে না। অনেক বিষয়ে ইহারা আরবীয় ওয়াহাবীগণের অনুরূপ। সরিয়ৎউল্লার জীবিতকালে তাঁহার অনুষ্ঠিত মত বহুলভাবে বিস্তার লাভ করে। ইঁহার মৃত্যুর পরে, ইঁহার পুত্র দুদু মিয়া সম্প্রদায়ের নেতৃত্ব গ্রহণ করে। কিন্তু অত্যাচারের জন্য ইংরাজের আদালতে তাঁহাকে একাধিক বার কারাদণ্ড গ্রহণ করিতে হয়। ১৮৬২ খৃঃ ঢাকা সহরে তাঁহার মৃত্যু ঘটে। বর্ত্তমান সময় ফেরাজীগণ কৃষি ও ব্যবসায় অবলম্বনে জীবিকা নির্ব্বাহ করিয়া থাকে।

ফরিয়াদ—দোহাই পাড়া, সাহায্য প্রার্থনা, অভিযোগ, নালিশ; মামলা, মোকর্দ্দমা। বৈদেশিক। সং।

ফরিয়াদী—অভিযোক্তা, নালিশকর্ত্তা, অর্থী, বাদী। বৈদেশিক। সং।

ফর্দ্দ—১। টুকরা কাগজ, চিরকুট; তালিকা, জায়; পানা, দফা, পত্র। সং। ২। ভিন্ন, স্বতন্ত্র। বৈদেশিক। বিণ।

ফর্ম্মা—মুদ্রাযন্ত্রে পুস্তকাদির যতটা অংশ একবারে মুদ্রিত হয়। ইং (Form)। সং।

ফল—বৃক্ষলতাদি হইতে জাত শস্য; লাভ; উৎপন্ন বস্তু; ধন; কার্য্যসিদ্ধি; প্রয়োজন; সুখ; দুঃখ; বাণের অগ্রলৌহ; ফলক; খড়্গাদির পাতা; ফাল; ত্রিফলা। ফল (ফলা)+অন্ ক। সং; ক্লী।

ফলক—অস্ত্রের ফলা; ঢাল; কাষ্ঠাদি পট্ট, পাটা; কপালের অস্থি। ফল+কণ্। সং; পু বা ক্লী। [বঙ। সং; পু।

ফলকণ্টক—কাঁঠাল গাছ। ফলে কণ্টক যাহার,

ফলকথা—সার কথা, আসল কথা, মোট কথা, সার মর্ম্ম। দেশজ। সং।

ফলকর—১। ফলজনক, ফলপ্রদ (বৃক্ষাদি)। ফল—কৃ+ট ক। বিণ; ত্রি। স্ত্রী, —করী। ২। ফলবৃক্ষাদির খাজানা। ৬তৎ। সং; পু। [ক। সং।

ফলঙ্গ—লম্ফ, লম্ফ, লাফ; উল্লম্ফন। প্রা,

ফলতঃ (—তস্)—বস্তুতঃ; অর্থাৎ; সংক্ষেপতঃ। ফল শব্দ+তস্। ব্য।

ফলদ—১। ফলদায়ক। উপ; ফল—দা+ড ক। বিণ; ত্রি। স্ত্রী ফলদা। ২। বৃক্ষ। সং; পু।

ফলদর্শী (—দর্শিন্)—১। পরিণামদর্শী, দূরদৃষ্টিসম্পন্ন। ফল—দৃশ্+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী, —দর্শিনী। ২। ফলোপধায়ক, ফলজনক। দেশজ।

ফলদাতা (—দাতৃ)—ফলদায়ক, ফলপ্রদানকারী। ৬তৎ। বিণ; পু। স্ত্রী ফলদাত্রী।

ফলন—১। উৎপত্তি। ফল+অনট্ ভা। সং; ক্লী। ২। মোট ফল; ফলপ্রাপ্তি; বৃদ্ধি; লাভ। দেশজ।

ফলনা, ফলানা—১। লিঙ্গ, যোনি। ২। অমুক। বৈদেশিক।

ফলনিষ্পত্তি—ফলনিষ্পত্তি, সিদ্ধি। সং; স্ত্রী।

ফলন্ত—যাহা ফলে বা ফলিতেছে, ফলপ্রদ, ফলবান, সফল। দেশজ। বিণ।

ফলপাকান্ত—ফল পাকিলে যাহা মারিয়া যায় এরূপ, ওষধিজাতীয় [গাছ]। ফলের পাক—ফলপাক, ৬তৎ; ফলপাকে অন্ত (মৃত্যু) হয় যাহার, বহু [ব্রী]; বিণ; ত্রি। স্ত্রী ফলপাকান্তা।

ফলপ্রদ—ফলদাতা, ফলদায়ক। ফল—প্র—দা (দেওয়া)+ড ক। বিণ; ত্রি।

ফলভাগী—(—ভাগিন্)—কর্ম্মফলের অংশগ্রহণকারী। ৬তৎ। সং; পু। স্ত্রী ফলভাগিনী। [ভুজ্+ক্বিপ্ ক। বিণ; ত্রি।

ফলভুক্ (—ভুজ্)—ফলভক্ষক। ফল—

ফলভূমি—কর্ম্মফলভোগভূমি; ভারতবর্ষ। ৬তৎ। সং; স্ত্রী। [৬তৎ। সং; পু।

ফলভোগ—সুখ দুঃখ উপভোগ, ফললাভ।

ফলভোগী (—ভোগিন্)—ফলভোগকারী; সুখদুঃখের উপভোক্তা। ফল—ভুজ্ (ভোগ করা)+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী, —নী।

ফলবান্ (—বৎ)—ফলযুক্ত, ফলশালী; সফল। ফল+বতু অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী, —তী।

ফলশালী (—শালিন্)—ফলযুক্ত, ফলবান্। ফল+শালিন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী, —নী।

ফলশ্রুতি—ফললাভের পুরুষপরম্পরাগত বাক্য; "পুত্রার্থী লভতে পুত্রং ধনার্থী লভতে ধনং" অর্থাৎ এই গীতা পাঠ করিলে বা এই যজ্ঞাদি করিলে পুত্রার্থী পুত্রলাভ ও ধনার্থী ধনলাভ করিয়া থাকেন,—এই ফল নির্দ্দেশ করাকে ফলশ্রুতি কহে। ৬তৎ। সং; স্ত্রী।

ফলসা—ছোট ফল ও তাহার বৃক্ষ। সং।

ফলসি, ফলসী—আমচুর। প্রাদেশিক। সং।

ফলসিদ্ধি—অভীষ্টলাভ, ঈপ্সিত ফলপ্রাপ্তি; সফলতা, চরিতার্থতা। ৬তৎ। সং; স্ত্রী।

ফলহীন—ফলরহিত, ফলশূন্য, নিষ্ফল, বিফল। ৩তৎ। বিণ; ত্রি।

ফলা—১। অস্ত্র-লাঙ্গলাদির ফাল; চর্ম্ম, ঢাল; যুক্তাক্ষরের পূর্ব্ব বা পর [বর্ণ]। সং। ২। ফল প্রসব করা, ফল দেওয়া। দেশজ।

ফলাও—বিস্তীর্ণ, চওড়া, প্রশস্ত। দেশজ। বিণ।

ফলান—ফল জন্মান, ফল প্রসব করান; জাহির করা, জাঁকের সহিত দেখান। দেশজ। ক্রি।

ফলান্বেষণ—ফলের অনুসন্ধান। ৬তৎ। সং; স্ত্রী।

ফলান্বেষী (—বিন্)—পরিণামফলের অনুসন্ধানকারী; সাফল্যাভিলাষী। ফল—অনু—ইষ্+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী ফলান্বেষিণী।

ফলাফল—শুভ ও অশুভ ফল, কার্য্যের ভাল ও

মন্দ পরিণাম। ন ফল অফল, নঞ্তৎ; ফল ও অফল, দ্বন্দ্ব। সং; স্ত্রী।

**ফলার**—জলপান, মিষ্টান্নাদির ভোজ। ফলাহার শব্দের অপভ্রংশ; ফলাহার দেখ।

**ফলাস্বাদন**—ফলভোগ; ফল-ভোজন। ৬তৎ। সং; স্ত্রী।

**ফলাহার**—ফলভোজন; ফলার। ৬তৎ। সং; পু। [ফলাহার শব্দের প্রকৃত অর্থ ফল-ভোজন; কিন্তু অধুনা ফলাহার শব্দ দ্বারা দধ্যাদি সংযোগে চিপিটকাদি ভোজন বা লুচি সন্দেশ ভোজনই বুঝাইয়া থাকে]।

**ফলিত, ফলিন**—ফলযুক্ত; ফলবান্; সফল। ফল+ইত, ইনম্ জাতার্থে। বিণ; ত্রি।

**ফলিতজ্যোতিষ**—ফলনির্ণায়ক জ্যোতিষ শাস্ত্র [জ্যোতিষ শাস্ত্র প্রধানতঃ দুইভাগে বিভক্ত,—গণিত ও ফলিত। যদ্দ্বারা কেবল গ্রহনক্ষত্রাদির গতি স্থিতি সকারাদি নির্ণীত হয় তাহা গণিত, আর যাহাতে গ্রহনক্ষত্রা-দির গতি স্থিতি সকারাদি অনুসারে লোকের জন্মলগ্নাদি দ্বারা ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান—শুভাশুভ ফল নির্ণীত হইয়া থাকে তাহা ফলিত]। ফলিত। ফলযুক্ত। যে জ্যোতিষ, কর্ম্মধা। সং; স্ত্রী।

**ফলিতার্থ**—সারমর্ম্ম; ফলকথা। ফলিত যে অর্থ, কর্ম্মধা। সং; স্ত্রী।

**ফলিন**—ফলিত দেখ।

**ফলিনী**—১। ফলযুক্তা; সাফল্য। ফলী দেখ। ফলিন্+ঈপ্। বিণ; স্ত্রী। ২। প্রিয়ঙ্গুলতা। সং; স্ত্রী।

**ফলী** (ফলিন্)—ফলযুক্ত, ফলবান্, সফল। ফল+ইন্ অস্ত্যর্থে। বিণ; পু। স্ত্রী ফলিনী।

**ফলোৎপত্তি**—ফলের উদ্ভব, ফলোদয়; ফললাভ। ফলের উৎপত্তি, ৬তৎ। সং; স্ত্রী।

**ফলোৎপাদক**—ফলজনক; লাভদায়ক; সুখদ। ফলের উৎপাদক, ৬তৎ। বিণ; ত্রি। স্ত্রী, -দিকা। [উৎপাদন, ৬তৎ। সং; স্ত্রী।

**ফলোৎপাদন**—ফল-জনন, ফল জন্মান। ফলের

**ফলোদয়**—ফলোৎপত্তি; লাভ; ফল হওয়া। ফলের উদয়, ৬তৎ। সং; পু।

**ফলোন্মুখ**—ফলদানে উদ্যত। ফলে উন্মুখ, ৭তৎ। বিণ; ত্রি। স্ত্রী ফলোন্মুখী।

**ফলোপধায়**—ফলোৎপাদন, ফলজনন। ফল—উপ—ধা+ঘঞ্ ভা। সং; পু।

**ফলোপধায়ক**—ফলোৎপাদক, ফলজনক। উপ; ফল—উপ—ধা+ণক ক। বিণ; ত্রি। স্ত্রী ফলোপধায়িকা।

**ফলোপধায়কতা**—ফলজনকত্ব। ফলোপধায়ক শব্দ+তা ভাবে। সং; স্ত্রী।

**ফলোপধায়ী** (—ধায়িন্)—ফলোপধায়ক, ফল-জনক। ফল—উপ—ধা+ণিন্ ক। বিণ; পু। স্ত্রী, —ধায়িনী।

**ফলোপলব্ধি**—ফলানুভব, ফলের বোধ। ফলের উপলব্ধি, ৬তৎ। সং; স্ত্রী।

**ফল্গু**—১। অসার, তুচ্ছ; মনোহর। ফল (ফলা)+গুক্ ক। বিণ; ত্রি। ২। ফাগ্; বসন্তকাল; বৃথা বাক্য। সং; পু। ৩। গয়াস্থ নদীবিশেষ*। সং; স্ত্রী।

* এই নদীটি গয়াসহরের কিঞ্চিৎ দূরে প্রবাহিত লীলাজান এবং মোহন নামক দুইটী পার্ব্বত্য স্রোতের সঙ্গমে উৎপন্ন। গয়াসহরে প্রবেশ করিয়া নদীটী ১০০০ হাত বিস্তার লাভ করিয়াছে। ইহার পরের অর্দ্ধ মাইল পবিত্রতার জন্য প্রসিদ্ধ। গ্রীষ্মকালে এই অর্দ্ধ মাইল স্থান একেবারে শুষ্ক হইয়া যায়, কিন্তু কয়েক ফুট খনন করিলে জল বাহির হয়। এইজন্য ফল্গুনদী অন্তঃসলিলা বলিয়া খ্যাত। গয়াসহর অতিক্রম করিয়া প্রায় ১৭ মাইল ধরিয়া উত্তর-পূর্ব্বাভিমুখে প্রবাহিত হইয়া ফল্গু দুইটি ধারায় পরিণত হইয়া পুনপুন নদীর একটি শাখার সহিত মিলিত হইয়াছে।

ফল্গু নদীর উৎপত্তি ও অন্তঃসলিলত্ব সম্বন্ধে পৌরাণিক কাহিনী এইরূপ: ব্রহ্মার প্রার্থনায় বিষ্ণু সলিলরূপে ধরাতলে অবতীর্ণ হন। দক্ষিণাগ্নিতে যজ্ঞকালে ব্রহ্মা যে আহুতি প্রদান করেন, তাহাতেই ফল্গু নদীর উৎপত্তি। বনবাসকালে রাম, লক্ষ্মণ ও সীতাদেবী যখন এই স্থানে আগমন করেন, সেই সময়ে রাজা দশরথের প্রেতাত্মা সীতাদেবীকে তাঁহার শ্রাদ্ধার্থে পিণ্ডদান করিতে আদেশ করেন। সে সময়ে স্বামী ও দেবর উপস্থিত না থাকায় সীতা কিংকর্ত্তব্যবিমূঢ়া হইয়া পড়িলে, দশরথের প্রেতাত্মার নির্দ্দেশে তিনি বালুকার পিণ্ড প্রদান করেন। রাম ও লক্ষ্মণ ফলাহরণ করিয়া প্রত্যাগত হইলে সীতাদেবী তাঁহাদিগকে এই অদ্ভুত ঘটনার কথা বলেন, এবং ফল্গুনদী ও বটবৃক্ষ সাক্ষী আছে বলিয়া তাহাদের নাম উল্লেখ করেন। ফল্গু নদী তাঁহার পক্ষে সাক্ষ্য না দেওয়ায়, সীতাদেবী তাহাকে অন্তঃসলিলা হও এই বলিয়া অভিশাপ দেন। বটবৃক্ষ তাঁহার পক্ষে সাক্ষ্য দিয়াছিল বলিয়া সন্তুষ্টচিত্তে সীতাদেবী তাহাকে "অক্ষয় হও" বলিয়া বর প্রদান করেন।

**ফল্গুন**—১। তৃতীয় পাণ্ডব অর্জ্জুন। ফল্গুনী শব্দ+অ। ২। ফাল্গুন মাস। ফল্গু (আবীর)—নী (লইয়া যাওয়া)+ড ক। সং; পু।

**ফল্গুনী**—নক্ষত্রবিশেষ। ফল্গু (ফাগ)—নী (লইয়া যাওয়া)+ক্বিপ্ ক। সং; স্ত্রী।

**ফল্গুৎসব**—আবীর খেলার উৎসব, বসন্তোৎসব, হোলাকা, দোলযাত্রা, হোলী। ইহা দক্ষিণ ভারতে বা উত্তর ভারতে নাই। ইহা প্রাচ্য ও মধ্য দেশবাসীর শাস্ত্রোক্ত উৎসব। ফল্গুর (আবীরের) উৎসব, ৬তৎ। সং; পু।

**ফসল**—শস্যকর্ত্তনকাল; শস্য। বৈদেশিক। সং।

**ফসলী**—শস্যকর্ত্তনসম্বন্ধীয় শস্যকর্ত্তনকাল হইতে যে বৎসর গণিত হয় (ইহা ১৪৭৮ শকে আকবর বাদশাহ কর্ত্তৃক প্রবর্ত্তিত হয়)। বৈদেশিক। বিণ।

**ফাউ, ফাও**—ক্রীতদ্রব্যের উপর যৎকিঞ্চিৎ যাহা-কিছু বিনামূল্যে দেওয়া হয়; উপরি পাওনা। হিন্দীমূলক। সং।

**ফাউণ্টেন-পেন**—যে কলমের মাথায় কালী ভরা থাকাতে একাদিক্রমে অনেক লেখা চলে, বারবার দোয়াত হইতে কালী লইতে হয় না। ইং। সং।

**ফাঁক**—১। অবকাশ, ছিদ্র, রন্ধ্র; শূন্য, খালি জায়গা; উন্মুক্ত স্থান; ব্যবধান, অন্তর; ফাট, বিদার। সং। ২। ব্যবধানযুক্ত, ভিন্ন, পৃথক্। দেশজ। বিণ।

**ফাঁকা**—ফরসা, উন্মুক্ত, খোলা; বিরল, নির্জ্জন; শূন্য, খালি; আশাতীত; অমনি, আলগোছে, অসার। দেশজ। বিণ।

**ফাঁকি**—১। ধাপ্পা, ধোকা, ভোগা; বঞ্চনা, ছলনা; গুঁড়া, চূর্ণ। সং। ২। কূটতর্ক, কূটপ্রশ্ন। ফক্কিকা শব্দের অপভ্রংশ। ৩। অলীক, মিথ্যা। দেশজ। বিণ।

**ফাঁকিবাজ**—ধাপ্পাবাজ, বঞ্চক, জুয়াচোর। দেশজ। বিণ।

**ফাঁড়**—শূন্যগর্ভ পাত্রের ভিতরের বেড়; পেট, উদর। দেশজ। সং।

**ফাঁড়া**—জ্যোতিষগণনায় প্রাণসংশয় অশুভ যোগ। দেশজ। সং।

**ফাঁড়ি, ফাঁড়ী**—ছোট পুলিশথানা, চৌকি, ঘাটি। বৈদেশিক। সং।

**ফাঁদ**—পাশ, জাল; বিপদে ফেলিবার কৌশল; ছল। দেশজ। সং।

**ফাঁদা**—ফাঁদ পাতা, বিছান, ছড়ান; পত্তন করা, রচনা করা, সুরু করা। দেশজ। ক্রি।

**ফাঁপ**—আধ্মান, স্ফীতি, ফুলিয়া উঠন। দেশজ। সং। [ভ্রংশ। হিন্দীমূলক। সং।

**ফাঁপর, ফাঁফর**—সঙ্কট, দায়, মুস্কিল; বুদ্ধি-

**ফাঁপা**—১। স্ফীত; শূন্যগর্ভ। বিণ। ২। স্ফীত হওয়া, ফুলিয়া উঠা, উচ্ছ্বসিত হওয়া। দেশজ। ক্রি।

**ফাঁপান**—স্ফীত করা, ফুলান। দেশজ। ক্রি।

**ফাঁস**—কৌশলময় গ্রন্থি, যাহা টানিলে সহজেই খুলিয়া যায় কিংবা আরও আঁটিয়া শক্ত হয়; বন্ধন। পাশ শব্দজ। সং।

**ফাঁসান**—পাশবদ্ধ করা, বাড়াইয়া ফেলা; বিপদাপন্ন করা। দেশজ। ক্রি।

**ফাঁসি, ফাঁসী**—ফাঁস, বন্ধন; গলায় ফাঁস

লাগাইয়া মরণ বা মারণ, উদ্বন্ধন ; বন্ধন-রজ্জু, গলরজ্জু। দেশজ। সং।

ফাঁসি-কাঠ, -কাষ্ঠ—উদ্বন্ধন মঞ্চ (gallows)। দেশজ। সং।

ফাঁসুড়িয়া, ফাঁসুড়ে—যে ফাঁসি দিয়া মারে, ঘাতক, জল্লাদ ; যে বিপদে ফেলে। দেশজ। সং।

ফাগ, ফাগু—আবীর। ফল্গু শব্দের অপভ্রংশ।

ফাগুন—ফাল্গুন শব্দের অপভ্রংশ।

ফাজিল—অতিরিক্ত, উদ্বৃত্ত ; অতিরিক্ত চালাক ; অসার বাচাল, জেঠা, ফচকে। দেশজ। বিণ। বি ফাজলামি, ফাজিলী।

ফাট—বিদার, চির, ফাঁকা। দেশজ। সং।

ফাটক, ফটক—তোরণ, বহির্দ্বার, সদর দরজা ; বন্ধনালয়, জেলখানা, কারাগার। হিন্দী। সং। [ সং।

ফাটল, ফাটাল—বিদার, চির, ফাঁক। দেশজ।

ফাটা—বিদীর্ণ হওয়া, চিরিয়া যাওয়া। দেশজ। ক্রি।

ফাটান—বিদীর্ণ করা, চিরা। দেশজ। ক্রি।

ফাটাফাটি—পরস্পর ফাটান বা বিদারণ, উভয় পক্ষের মস্তকভঙ্গ ; ভাঙ্গাভাঙ্গি ; শত্রুতা-শক্তি, দায়, সঙ্কট। দেশজ। সং।

ফাড়া—বিদীর্ণ করা, চিরা ; ছিন্ন করা, ছেঁড়া। প্রাদেশিক। ক্রি।

ফাণি—করম্ভ, দধিমিশ্রিত শক্তু ; গুড়। স্ফায় (বৃদ্ধি পাওয়া)+ণি ক। সং ; স্ত্রী।

ফাণিত—ফেনি বাতাসা। পিণ্ডস্থ ফণ=ফাণি (গমন করান)+ক্ত র্ম্ম। সং ; ক্লী।

ফাণ্ট—কাথবিশেষ ; জলাদির দ্বারা আলোড়িত শক্তু (ছাতু) ; অন্নের পাচন। ফণ+ক্ত ম্ম, নিপাতনে। সং ; ক্লী।

ফাতনা, ফাতা—ছিপের সুতায় আবদ্ধ ভাসমান লঘু বস্তু। দেশজ। সং।

ফানস, ফানুস—আলোক ; আবৃত আলোক, লণ্ঠন ; আকাশে উড্ডীয়মান আবৃত আলোক ; আলোকাবরণ, চিমনি। বৈদেশিক। সং।

ফারখৎ—মুক্তিপত্র, ছাড়পত্র ; ত্যাগপত্র ; পত্নী-ত্যাগ-পত্র। বৈদেশিক। সং।

ফারসী—পারসিক ভাষা, পারস্য দেশের ভাষা। বৈদেশিক। সং।

ফারাক, ফারক—তফাৎ, অন্তর, দূর ; পার্থক্য, প্রভেদ। বৈদেশিক। সং।

ফাল—১। লাঙ্গলের মুখাগ্র। ফল (ফল করা)+ঘঞ্ ণ। সং ; ক্লী। ২। বলরাম ; মহাদেব। ফাল শব্দ+অ অস্ত্যর্থে। সং ; পু। ৩। কার্পাস নির্ম্মিত (বস্ত্র)। ফল শব্দ+ঞ। বিণ ; ত্রি। স্ত্রী ফালী।

ফালা—লম্বাভাবে কর্ত্তিত খণ্ড, চির। দেশজ। সং। [ ছিন্ন খণ্ড। দেশজ। সং।

ফালি, ফালী—বস্ত্রাদির লম্বাভাবে কর্ত্তিত বা

ফাল্গুন—বাঙ্গালা বৎসরের একাদশ মাস ; অর্জ্জুন। ফল্গুন+ঞ। সং ; পু। [সং ; পু।

ফাল্গুনিক—ফাল্গুন মাস। ফল্গুন+ঠিক স্বার্থে।

ফাল্গুনী—ফাল্গুন মাসের পূর্ণিমা ; অশ্বিন্যাদি সপ্তবিংশতি নক্ষত্রের মধ্যে একাদশ ও দ্বাদশ নক্ষত্র, পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনী নক্ষত্র। ফল্গুনী+ঞ+ঈপ্। সং ; স্ত্রী।

ফালতো—পরিত্যক্ত, বৃথা, অনর্থক। দেশজ। বিণ। [ বিণ।

ফাশ, ফাঁশ—প্রকাশিত, ব্যক্ত। বৈদেশিক।

ফা হিয়ান (Fa Hian) চীনদেশীয় বৌদ্ধ পরিব্রাজক। ইনি ৩৯৯ খ্রীষ্টাব্দে চীনদেশ হইতে ভারত দর্শন অভিলাষে যাত্রা করেন এবং ৪১৫ খ্রীষ্টাব্দে ভারত হইতে প্রত্যাবর্ত্তন করেন। ইঁহার ভারতভ্রমণবিষয়ক পুস্তকের নাম "ফো-কুও কি" (Fo Kwo-Ki)। ইঁহার ভ্রমণবৃত্তান্তের যে সকল ইংরাজী অনুবাদ আছে, তন্মধ্যে লেগির (Legge) কৃত অনুবাদই সর্ব্বাপেক্ষা সমীচীন। ফা হিয়ান কাঞ্চী নগরের সমৃদ্ধি দর্শনে বিস্ময়াম্বিত হইয়াছিলেন। ইনি, হুয়েনসং ও হুয়েনথসাং এই তিন জনেই তদানীন্তন ভারতবর্ষের স্বীয় স্বীয় অভিজ্ঞতা অনুসারে দেশ, সমাজ, শিক্ষা, শিল্প এবং ধর্ম্ম সম্বন্ধে নানারূপ বর্ণনা করিয়া পুস্তকে লিপিবদ্ধ করিয়াছেন। বঙ্গদেশ হইতে সিংহল ও সিংহল হইতে যবদ্বীপে ইনি হিন্দু নাবিক পরিচালিত বাণিজ্যোপযোগী অর্ণবপোতে গমন করিয়াছিলেন, এ কথা ইঁহার লিখিত বৃত্তান্তে বিবৃত করিয়াছেন। ইঁহার লিখিত বৃত্তান্ত হইতে আরও অবগত হওয়া যায় যে, ইনি উত্তরভারতের প্রধান প্রধান নগর পরিদর্শন করিয়াছিলেন এবং তত্রত্য অধিবাসীদিগকে সমৃদ্ধিশালী ও হৃষ্টচিত্ত দেখিয়াছিলেন ; তাহাদিগের যথেষ্ট স্বাধীনতা ছিল এবং তাহারা অত্যধিক করভারে পীড়িত ছিল না ; তাহারা সংযত চরিত্র ও পশুহত্যা-বিরোধী ছিল। দণ্ডবিধি কঠিন ছিল না এবং শারীরিক দণ্ডপ্রদানও বিরল ছিল।

ফি, ফী—১। প্রত্যেক। বিণ। হিন্দী। ২। বেতন, দর্শনী, দক্ষিণা, মাশুল। ইং (fee)। সং।

ফিক—আকস্মিক তীব্র ব্যথাদায়ক ; সামান্য, মৃদু, মুচকি। দেশজ।

ফিকা—১। স্বাদহীন, পানসিয়া ; বর্ণহীন, পাণ্ডুর। দেশজ। ২। তরল, লঘু, অসার, অকিঞ্চিৎকর। প্রা, ক। বিণ।

ফিকির—ফন্দি, কৌশল, উপায় ; বিড়ম্বনা, ছলনা, ফের ; চিন্তা। বৈদেশিক। সং।

ফিঙ্গক—পক্ষিবিশেষ, ফিঙ্গে পাখী। ফিঙ্গ—কৈ (শব্দ করা)+ড ক। সং ; পু।

ফিঙ্গা, ফিঙ্গে—কাকের শত্রু চঞ্চল পক্ষি-বিশেষ। ফিঙ্গক শব্দের অপভ্রংশ।

ফিচল, ফিচেল—চতুর, চালাক ; ফন্দিবাজ, অসরল, কুটিল, কুচক্রী, ধূর্ত্ত, শঠ, বঞ্চক। দেশজ। বিণ।

ফিট—১। উপযুক্ত, যথাযোগ্য, মানান মত, চোস্ত। বিণ। ২। আকস্মিক রোগাবেগ, মূর্চ্ছা। সং। ইং শব্দ। [ সং।

ফিটকিরি—ফটকিরি (alum)। বৈদেশিক।

ফিটফাট—পরিচ্ছন্ন, সুসজ্জিত, সুশোভিত, সুশৃঙ্খল। দেশজ। বিণ। [ শিক। সং।

ফিতা—পৃথক্ বোনা বস্ত্রপটী বা পাড়। বৈদে-

ফিনকি—স্ফুলিঙ্গ, সবেগে নির্গত সরুধার। দেশজ। সং। [ বিণ।

ফিনফিনে—অতি সূক্ষ্ম, খুব মিহি। প্রাদেশিক।

ফিয়ার, স্যার্ জন্ বড (Sir J. B. Phear) —কলিকাতা হাইকোর্টের একজন ভূতপূর্ব্ব জজ। ১৮২৫ খৃঃ বিলাতে ইঁহার জন্ম হয়। ইঁহার পিতার নাম Rev. J. Phear. বাটীতে প্রাথমিক শিক্ষা শেষ করিয়া কেম্ব্রিজের পেমব্রোক্ কলেজে প্রবেশ করেন এবং ১৮৪৭ খৃঃ গণিতের শেষ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া র‍্যাংলার (wrangler) হন। পরে ১৮৫৪ খৃঃ ব্যারিষ্টার হন। অতঃপর ইনি গণিত গ্রন্থ প্রণয়ন করেন। ইঁহার প্রণীত Hydrostatics বিষয়ক পুস্তক কেম্ব্রিজ ও কলিকাতা উভয় বিশ্ববিদ্যালয়ে পাঠ্য নির্দ্দিষ্ট হয়। কলিকাতা হাইকোর্ট স্থাপিত হইলে ১৮৬৪ খৃঃ ফিয়ার তাহার অন্যতম জজ নিযুক্ত হইয়া এদেশে আসেন। সুগভীর জ্ঞান ও পাণ্ডিত্যের নিমিত্ত ইঁহার খ্যাতি অল্পদিন মধ্যেই বিকীর্ণ হইয়া পড়ে, এবং তজ্জন্য গভর্ণমেণ্টও ইঁহার যথেষ্ট সমাদর করিতেন।

ফিয়ারের ন্যায় ধর্ম্মভীরু ও ন্যায়পরায়ণ বিচারক অতি বিরল। একবার জেরাল্ড মিয়ার্স (Gerald Meares) নামক এক নীলকর সাহেব কোন গরীব কৃষ্ণাঙ্গ ডাকপিয়নকে চাবুক মারার অভিযোগে যশোহরের জেলা ম্যাজিষ্ট্রেট স্মিথ সাহেব কর্ত্তৃক ৩ মাসের কারাদণ্ডে দণ্ডিত হন। আসামী জজের নিকট আপীল না করিয়া একেবারে হাই-কোর্টে আপীল করেন। জজ ফিয়ার ও জজ মরিসের নিকট আপীলের শুনানি হয়। ফিয়ার নিম্ন আদালতের রায় স্থির রাখিতে চান, কিন্তু সহযোগী মরিস ভিন্নমত হন। সুতরাং মামলা ফুলবেঞ্চে যায়। প্রধান বিচারপতি কাউচ এবং জজ ফিয়ার ও জজ মরিস এই তিন জন বিচারক লইয়া ফুলবেঞ্চ গঠিত হয়। কাউচ ও ফিয়ার

উত্তরেই ম্যাজিষ্ট্রেটের রায় বাহাল রাখেন। ইনি ও ইঁহার সহধর্ম্মিণী এতদ্দেশীয়দিগকে এতদূর ভালবাসিতেন যে, আপনাদের এক কন্যার নাম Ethel Kamini (কামিনী) রাখিয়াছিলেন।

১৮৭৭ খৃঃ ইনি সিংহলের প্রধান বিচারপতি হইয়া গমন করেন এবং নাইট্ (স্যার্) উপাধি প্রাপ্ত হন। তথায় ইনি এক বৎসর মাত্র ছিলেন, পরে স্বদেশে প্রত্যাবৃত্ত হইয়া সেশন জজ হন। ১৯০৫ খৃঃ এই মহাত্মার মৃত্যু হয়। "The Aryan Villages in India and Ceylon", "International Trade" প্রভৃতি গ্রন্থ ফিয়ার সাহেব রচনা করিয়া গিয়াছেন।

**ফিরঙ্গ**—স্বনামখ্যাত ম্লেচ্ছদেশ; ফ্রান্স্; সাধারণতঃ সমগ্র ইউরোপ। সং; পু।

**ফিরঙ্গরোটী**—পাঁউরুটী। মণ্ডী কদম্বা। সং; স্ত্রী।

**ফিরঙ্গী (-ঙ্গিন্)**—ফিরঙ্গ-দেশীয় পুরুষ ফিরঙ্গ +ইন্। সং; পু। স্ত্রী ফিরঙ্গিণী। ইহারই অপভ্রংশে ফিরিঙ্গী।

**ফিরতি, -তী**—ঘুরতি, যাহা ফিরাইয়া দেওয়া হয়, ফেরত। হিন্দী। সং।

**ফিরা**—ঘুরা, প্রত্যাবৃত্ত হওয়া, পুনরাগত হওয়া, পরিবর্ত্তিত হওয়া, বদলান; ভালর দিকে আসা। দেশজ। ক্রি।

**ফিরাই, ফেরাই**—তাসখেলায় প্রতিদ্বন্দ্বিহীন তাস, অর্থাৎ সেই তাস যে রঙ্গের সে রঙ্গের অন্য তাস আর কাহারও হাতে নাই। বৈদেশিক। সং।

**ফিরান**—ঘুরান, প্রত্যাবর্ত্তন করান; পালটান, বদলান, ভালর দিকে আনয়ন করা। দেশজ। ক্রি।

**ফিরিঙ্গি, ফিরিঙ্গী**—ইউরোপীয় ও ভারতীয়ের সংমিশ্রণে উৎপন্ন সঙ্করজাতি; সাহেব; খৃষ্টধর্ম্মাবলম্বী, খৃষ্টিয়ান। ফিরঙ্গী দেখ।

**ফিরিস্তি, ফিরিস্তী**—নির্ঘণ্ট, তপশীল, জায়, তালিকা। বৈদেশিক। সং।

**ফিসফিস**—অতি মৃদুস্বরে বা কাণে কাণে কথা বলিবার শব্দ। বাং ধ্ব।

**ফুঁ, ফুঁক**—ফুৎকার। দেশজ। সং।

**ফুঁকা, ফুকা**—১। বৎসহীনা দুগ্ধবতী গাভীর যোনিদেশে নলপ্রবেশ করাইয়া তন্মধ্য দিয়া ফুৎকার প্রদান। সং। ২। ফুঁ দেওয়া; ফুৎকার করা; অপব্যয়ে ক্ষয় করা, অপচয় করা, উড়াইয়া দেওয়া। হিন্দীমূলক। ক্রি।

**ফুঁড়া**—ফুটা করা, বিঁধা, বিদ্ধ করা। দেশজ। ক্রি।

**ফুঁপান**—গুমরিয়া গুমরিয়া কাঁদা; ঘনঘন দীর্ঘ নিশ্বাস ফেলা। দেশজ। ক্রি।

**ফুকরই**—তারস্বরে আহ্বান করে, চেঁচাইয়া ডাকে। প্রা, ক। ক্রি।

**ফুকরান, ফুকারা**—তারস্বরে আহ্বান করা, চেঁচাইয়া ডাকা; চীৎকার করা, চেঁচান। হিন্দীমূলক। ক্রি। প্রা, ক।

**ফুকরি**—ফুকরাইয়া, আহ্বান করিয়া; চীৎকার করিয়া, চেঁচাইয়া। প্রা, ক। ক্রি।

**ফুগইতে**—উন্মোচন করিতে, খুলিতে। প্রা, ক। ক্রি।

**ফুঙ্গি, ফুঙ্গী**—বৌদ্ধ ভিক্ষু। সং। [ শব্দ।

**ফুট**—ইং মাপবিশেষ, ১২ ইঞ্চি পরিমাণ। ইং

**ফুটকি, -কী**—বিন্দুচিহ্ন,ফোঁটা। দেশজ। সং।

**ফুটন্ত**—প্রস্ফুটিত, বিকসিত। দেশজ বিণ।

**ফুটয়**—ফুটে। প্রা, ক। ক্রি।

**ফুটল**—ফুটিল। প্রা, ক। ক্রি।

**ফুটা**—১। ছিদ্র; প্রস্ফুটন; বেধ। সং। ২। ছিদ্রবিশিষ্ট। বিণ। ৩। প্রস্ফুটিত হওয়া; বিদ্ধ হওয়া। দেশজ। ক্রি। [ ক্রি।

**ফুটান**—প্রস্ফুটিত করা; বিদ্ধ করা। দেশজ।

**ফুটানি, ফুটুনি**—চোট, জাঁক, নবাবী, অহমিকা প্রকাশ। হিন্দী। সং।

**ফুটি**—১। টিপটি, নালিম, একজাতীয় পাকা কাঁকুড়। দেশজ। সং। ২। ফুটিয়া, প্রস্ফুটিত হইয়া; বিদ্ধ হইয়া। ক,প্র। ক্রি।

**ফুৎ**—অনুকরণ শব্দ; তুচ্ছবাদ। ফুৎ+ক্বিপ্ ভা, নিপাতনে। বা।

**ফুৎকার, ফুৎকৃতি**—ফুস্ ফুস্ শব্দ; ফুঁ দেওয়া। ফুৎ (অনুকরণ শব্দ) কৃ (করা) +ঘঞ্, ক্তি ভা। সং, যথাক্রমে পু ও স্ত্রী। [শব্দ।

**ফুপু, ফুফু**—পিতার ভগ্নী; পিসী। মুসলমানী

**ফুপ্‌ফুস**—ফুস্‌ফুস দেখ। [বিণ। প্রা, ক।

**ফুমল**—আলুলায়িত, খোলা; স্খলিত, খসা।

**ফুরন, ফুরান**—১। কাজের চুক্তি, চুক্তিনির্দ্ধারিত মূল্য বা মজুরি। সং। ২। নিঃশেষ হওয়া। দেশজ। ক্রি।

**ফুরয়ে**—ফুরায়, নিঃশেষ হয়। প্রা, ক। ক্রি।

**ফুরসৎ**—অবকাশ, অবসর, ছুটি। পারস্য। সং।

**ফুর্ত্তি**—স্ফূর্ত্তিশব্দের অপভ্রংশ।

**ফুল**—১। পুষ্প, কুসুম; গর্ভপুষ্প; বৃক্ষ পুষ্পাকারে নির্ম্মিত স্বর্ণাদির ভূষণ, বস্ত্রাদিতে রচিত পুষ্পাকৃতি; ধবল রোগ। সং। ২। ধবল, শ্বেত, সাদা। দেশজ। বিণ।

**ফুলকপি**—পুষ্পগুচ্ছাকার খাদ্য উদ্ভিদবিশেষ (Cauliflower)। দেশজ। সং।

**ফুলকা**—১। মাছের শ্বাস প্রশ্বাসের যন্ত্র বা অঙ্গ; পুষ্পমঞ্জরী (যথা, শরফুলকা)। দেশজ। সং। ২। ফুল্ল, টবকা (যথা, ফুলকা লুচি)। দেশজ। বিণ।

**ফুলকুমারী গুপ্তা**—১৮৬৯ খৃষ্টাব্দের জানুয়ারি মাসে হুগলী জেলার অন্তর্গত গুপ্তিপাড়া গ্রামে বিখ্যাত সেন বংশে ফুলকুমারীর জন্ম হয়। ইনি শ্যামাচরণ সেন মহাশয়ের তৃতীয়া কন্যা। ফুলকুমারী বাল্যে সুশিক্ষা—হিন্দু শিক্ষা—লাভ করিয়াছিলেন। শৈশবে ইঁহার হৃদয়ে ধর্ম্মের বীজ উপ্ত হইয়াছিল; কৈশোরে ইনি নাটক নভেলে আপনাকে উৎসর্গ না করিয়া, শাস্ত্র ও দর্শনের উপবনে প্রবেশ করেন। বাঙ্গালা সাহিত্য এই বিদুষী নারীর সেই সাধনার ফলভাগী হইয়াছে।—বর্দ্ধমান জেলার কালনা নিবাসী প্রসিদ্ধ কবিরাজ চন্দ্রকিশোর সেনের মধ্যমাগ্রজের দৌহিত্র শ্রীশচন্দ্র গুপ্তের সহিত ১৮৭৯ খ্রীষ্টাব্দে ফুলকুমারীর পরিণয় হয়। ভূয়োদর্শন, দেশভ্রমণ ও তীর্থাটন ইঁহার চিন্তাশক্তির ও আধ্যাত্মিক বৃত্তির বিকাশের অনুকূল হইয়াছিল। গৃহস্থ-ধর্ম্ম পালন করিয়া অবসর পাইলেই, ইনি শাস্ত্রচিন্তায় ও আত্মচিন্তায় মগ্ন হইতেন। কাশপুরে স্বর্গীয় পণ্ডিত ও সাধক বিনায়ক শাস্ত্রীর সহিত গুপ্ত-পরিবারের পরিচয় হয়। শাস্ত্রী হবনানুষ্ঠানের জন্য শ্রীশবাবুর বাড়ীতে আসিয়া, ফুলকুমারীর ধর্ম্মভাবের পরিচয় পাইয়া বলেন, "শ্রীশবাবু! আপনার পত্নী অনন্যসাধারণ শক্তির অধিকারিণী। ইনি এক সময়ে উৎকৃষ্ট লেখক হইবেন। ইঁহাকে শাস্ত্র ও দর্শনে বঞ্চিত করিবেন না। যদি আপনি অনুমতি দেন, তাহা হইলে আমি যাহা জানি, তাহা ইঁহাকে দান করি।" শ্রীশবাবু সানন্দে সম্মতি দেন। সপ্তাহে তিন দিন করিয়া গুরু ফুলকুমারীকে প্রথমে স্মৃতি ও পরে অন্যান্য দর্শন ও বিশেষভাবে গীতার উপদেশ দেন। বিনায়ক শাস্ত্রী আপনার উক্তির কিছুটা পর্য্যন্ত পুস্তকে প্রকাশ করিয়াছিলেন। তিনি মৃত্যুর পূর্ব্বে তাঁহার এক প্রিয় শিষ্যকে ফুলকুমারীর অধ্যাপনার ভার দিয়া যান। তাহার নিকট ফুলকুমারী অধ্যয়ন সমাপ্ত করেন।

ফুলকুমারীর পিত্রালয়ে এক নারীসভার উপলক্ষে কবি গিরীন্দ্রমোহিনী ইঁহার প্রতিভার পরিচয় পাইয়া গদ্য রচনায় ইঁহাকে উৎসাহিত করেন, তাহারই ফলে আধুনিক আদর্শে অশিক্ষিতা হইয়াও বামা রচনা যে কত গভীর ও কত উৎকৃষ্ট হইতে পারে, তাহা ইঁহার বর্ত্তমান রচনায় যথেষ্ট প্রমাণিত হইয়াছে।

সংবাদপত্রে ও মাসিকে তাঁহার অনেক রচনা ছাপা হইয়াছে।

ফুলকুমারীর শাস্ত্রচর্চ্চা ও অনুশীলনের ফল তাঁহার "অবসর" ও "সৃষ্টি-রহস্য" মুদ্রিত হইয়াছে। প্রথম গ্রন্থ ১৯০৮ খৃষ্টাব্দে ও দ্বিতীয় গ্রন্থ ১৯১০ খৃষ্টাব্দে মুদ্রিত হয়।

**ফুলখড়ি**—সাদা খড়িমাটী। দেশজ। সং।

**ফুলছড়ি**—পুষ্পিত বৃক্ষের অনুকরণে সোনার পাতামুক্ত বৃক্ষ গাছ। দেশজ। সং।

ফুলতোলা, ফুলদার—সূচিকর্ম্মসাধিত পুষ্পাকার প্রসাধনবিশিষ্ট। দেশজ। বিণ।

ফুলদানী—পুষ্পধানী, কুসুমাধার। দেশজ। সং। [দেশজ। বিণ।

ফুলদোল—১। শ্রীকৃষ্ণের দোলন যাত্রা বিশেষ। মধ্যপদলোপী কর্ম্মধা। সং; পু।

ফুলধনু—১। কন্দর্প, (কন্দর্পের ধনুর্ব্বাণ ফুলময়)। বহু। সং; পু। ২। পুষ্পরচিত ধনুক। মধ্যপদলোপী কর্ম্মধা। সং।

ফুলপুকুরিয়া, -পুকুরে—চারি কোণে ফুলতোলা।

ফুলবড়ি—কলায়ের ছোট সাদা বড়ি। দেশজ। সং। সং।

ফুলবাগান—কুসুমোদ্যান, মালঞ্চ। দেশজ।

ফুলবাতাসা—ফুল্ল বাতাসা, খর-পাক গুড়ে বায়ু মিশ্রিত করিয়া প্রস্তুত মিষ্টান্নবিশেষ। দেশজ। সং। [(beau)। দেশজ। সং।

ফুলবাবু—খোষপোষাকী, সৌখীন পুরুষ

ফুলমালা—ফুলের মালা। ফুলে রচিতা মালা, মধ্যপদলোপী কর্ম্মধা। সং; স্ত্রী।

ফুলবাণ—১। ফুলরচিত শর। মধ্যপদলোপী কর্ম্মধা। ২। কন্দর্প, মদন। ফুল হইতে বাণ যাহার, বহু। সং; পু।

ফুলশয্যা—১। পুষ্পাকীর্ণ বিছানা। মধ্যপদলোপী কর্ম্মধা। ২। বিবাহের পর নবদম্পতির প্রথম ফুলসজ্জিত শয্যায় শয়ন। স্ত্রী।

ফুলশর—১। ফুলরচিত বাণ। মধ্যপদলোপী কর্ম্মধা। ২। ২। কন্দর্প। বহু। সং; পু।

ফুলা—১। স্ফীতি। সং। ২। স্ফীত। বিণ। ৩। স্ফীত হওয়া, ফাঁপিয়া উঠা। দেশজ। ক্রি।

ফুলুরি—বেসনের ফুলা ছোট বড়া। দেশজ। সং।

ফুলেল—পুষ্প হইতে প্রস্তুত; পুষ্পগন্ধী। দেশজ। বিণ।

ফুল্কা, ফুল্কা—১। অগ্নিতাপে স্ফীত ও হাল্কা। বিণ। ২। অগ্নিতাপে স্ফীত পাতলা রুটির ছাল; মৎস্যাদির ফুস্‌ফুস্ বা শ্বাসযন্ত্র। দেশজ। সং।

ফুল্কি—ফেনাকি, স্ফুলিঙ্গ। দেশজ। সং।

ফুল্ল—১। বিকসিত, প্রস্ফুটিত। ফুল্ (ফুটা) + ক্ত বা অন্ ক; অথবা ফুল্ + ক্ত ক। বিণ; ত্রি। ২। পুষ্প, ফুল। সং; স্ত্রী।

ফুল্লদাম—উনবিংশাক্ষর ছন্দোবিশেষ। সং; স্ত্রী।

ফুল্লরা—শ্রীমন্ত সদাগরের জননী। ফুল্ল—রা + ড ক + আপ্। সং; স্ত্রী।

ফুল্ললোচন—১। বিকসিত নেত্র। কর্ম্মধা। সং; স্ত্রী। ২। বিকসিত নেত্রবিশিষ্ট। ফুল্ল লোচন যাহার, বহু। বিণ; ত্রি। স্ত্রী, —লোচনা। ৩। মৃগবিশেষ। সং; পু।

ফুল্লাধর—প্রফুল্ল অধর। কর্ম্মধা। সং; পু।

ফুল্লারবিন্দ—বিকসিত কমল, প্রস্ফুটিত পদ্ম। ফুল্ল যে অরবিন্দ, কর্ম্মধা। সং; স্ত্রী।

ফুল্লি—বিকাশ। ফুল্ল + ই তা। সং; স্ত্রী।

ফুল্লেন্দীবর—প্রফুল্ল পদ্ম, বিকসিত নীলপদ্ম। ফুল্ল যে ইন্দীবর (পদ্ম), কর্ম্মধা। সং; স্ত্রী।

ফুল্লেন্দু—পূর্ণচন্দ্র। ফুল্ল যে ইন্দু, কর্ম্মধা। সং; পু।

ফুসকুড়ি—ক্ষুদ্র ব্রণ। দেশজ। সং।

ফুসলান—কাণে মন্ত্রণা দিয়া ভুলান বা কুপথগামী করা। হিন্দীমূলক। ক্রি। [সং।

ফুসফুস—পুপ্‌ফুস, শ্বাসযন্ত্র; ফুল্কা। দেশজ।

ফেউ—শৃগালিকা, ধেঁকশিয়াল। দেশজ। সং।

ফেঁকড়া, ফেঁকড়ি—ছোট ডাল, প্রশাখা, অঙ্কুর। দেশজ। সং। [সং।

ফেঁসাদ—ফের, লেঠা, ঝঞ্ঝাট, দায়। দেশজ।

ফেকা, ফেকো—অত্যন্ত কায়িক বা মৌখিক শ্রমজাত শুষ্ক থুথু। দেশজ। সং।

ফেকাসিয়া, ফেকাসে—আপাণ্ডুর, ঈষৎ হরিদ্র বর্ণ। দেশজ। বিণ।

ফেচাং—বিঘ্ন। দেশজ। সং।

ফেটা—১। পাগড়ি; সর্পফণাকৃতি জালবিশেষ। সং। ২। ফেনান। দেশজ। ক্রি। ৩। উন্মুক্ত, খোলা। প্রা, ক। বিণ।

ফেটি, ফেঁটা—ছোট পাগড়ি; সূতা প্রভৃতির গোছা; এক রকম ফাঁদী জাল। দেশজ।

ফেণ, ফেন—ফেনা, গাঁজলা। স্ফায় (বৃদ্ধি পাওয়া) + ন ক। সং; পু।

ফেণী—ঘনামখ্যাত মিষ্টান্নবিশেষ। ফেণ + অপ্। সং; স্ত্রী।

ফেনক—ফেণম। প্রা, ক। সং।

ফেনল—ফেনিল, ফেনযুক্ত। ফেন লা (গ্রহণ করা) + ড ক। বিণ; ত্রি।

ফেনা—ফেন, গাঁজলা। দেশজ। সং। [স্ত্রী।

ফেনাগ—বুদ্বুদ। ফেনের অগ্র, ৬তৎ। সং;

ফেনান—আবর্ত্তন করিতে করিতে ফেনা উৎপাদন করা; ফেটান; ফেনা উৎপন্ন হওয়া। দেশজ। ক্রি।

ফেনায়মান—যাহা হইতে ফেনা উঠিতেছে, যাহা ফেনাইতেছে, ফেনিল। ফেন + কাড় = ফেনায় (নামধাতু) + শান ক। বিণ; ত্রি।

ফেনিকা—খাজা নামক মিষ্টান্ন। ফেন + কণ্ + আপ্। সং; স্ত্রী।

ফেনিল—১। ফেনযুক্ত, সফেন। ফেন + ইল যুক্তার্থে। বিণ; ত্রি। স্ত্রী ফেনিলা। ২। অরিষ্ট বৃক্ষ; বদর বৃক্ষ। সং; পু।

ফের—১। বেষ্টন, বেড়; রহস্য; ফাঁপর, দায়, লেঠা, বিভ্রাট, সঙ্কট; পেঁচ। সং। ২। পুনরায়, আবার। দেশজ। ব্য।

ফেরত—ফিরতি, ঘুরতি; প্রত্যাগত; প্রত্যাবর্ত্তন। দেশজ।

ফেরতা—১। ফেরত, প্রত্যাগত; পাল্টা। বিণ। ২। গানের যে অংশ পালটাইয়া গাহিতে হয়; দোহারকি। দেশজ। সং।

ফেরব—১। রাক্ষস; শৃগাল। ফে (অব্যক্ত শব্দ)—রু (শব্দ করা) + অন্ ক। সং; পু। ২। হিংস্র; ধূর্ত্ত। বিণ; ত্রি।

ফেরা—১। চূণ প্রভৃতির মাপের তাগাড়ি। দেশজ। ২। ফের, ফাঁপর, দায়, লেঠা, বিভ্রাট। প্রা, ক; সং।

ফেরা-ফিরি, -ফেরি—ঘুরাঘুরি; পুনঃ পুনঃ গমনাগমন; অর্পণ ও প্রত্যর্পণ; অদল বদল। দেশজ। সং।

ফেরি—১। ভ্রমণপূর্ব্বক বিক্রয়; নাচগানের পেলা। দেশজ। সং। ২। ফিরিয়া; ফের, আবার, পুনরায়। প্রা, ক।

ফেরিস্তা—বিখ্যাত মুসলমান ইতিহাস-লেখক। ইনি আকবরের রাজত্বকালে বিদ্যমান ছিলেন, এবং ঐ সময় পধ্যন্ত একখানি হিন্দুস্থানের ইতিহাস রচনা করিয়াছিলেন।

ফেরু—শৃগাল। ফে (অব্যক্ত শব্দ)—রু (শব্দ করা) + ডু ক। সং, পু।

ফেরেব—বঞ্চনা, চাতুরী, জুয়াচুরি; দুষ্ট কৌশল; জাল। বৈদেশিক। সং।

ফেরেববাজ—দুষ্টকৌশলী; বঞ্চক, ঠক, জুয়াচোর; জালিয়াৎ। বৈদেশিক।

ফেরো—জল খাইবার ছোট ঘটী, চুমকি। দেশজ। সং।

ফেল—১। ত্যক্ত দ্রব্য; উচ্ছিষ্ট বস্তু। ফেল (গমনার্থক) + অল্ প্র। সং, পু। ২। দেউলিয়া; পরীক্ষায় অকৃতকার্য্য। ইং শব্দ।

ফেলজামিন—সদ্ব্যবহার নিমিত্ত লোকের জামিন। বৈদেশিক সং।

ফেলনা—ফেলিয়া দিবার উপযুক্ত, পরিত্যাজ্য, নগণ্য, তুচ্ছ। দেশজ। বিণ।

ফেল-ফেল, ফ্যাল ফ্যাল—বিস্ফারিতনেত্রে। দেশজ। ব্য।

ফেলা—১। ত্যক্ত দ্রব্য, উচ্ছিষ্ট বস্তু। ফেল শব্দ + আপ্। সং; স্ত্রী। ২। ত্যাগ করা, নিক্ষেপ করা। দেশজ ক্রিয়া।

ফেলানেল, ফ্লানেল—পশমী কোমল ঢাঁপা বস্ত্রবিশেষ। ইং (flannel)। সং।

ফেলিকা—ত্যক্ত দ্রব্য; উচ্ছিষ্ট বস্তু। ফেল + কণ্ স্বার্থে + আপ্ সং; স্ত্রী।

ফৈজ্‌ৎ—ফইজৎ দেখ

ফৈজি—দিল্লীর আমীর খসরুর পরে ইঁহার ন্যায় উচ্চশ্রেণীর পারসীক কবি ভারতবর্ষে আর কেহ ছিলেন না। ইঁহার প্রকৃত নাম আবুল ফয়েজ। আকবরের ১২শ বর্ষীয় রাজত্বকালে ইনি এই মোগল সম্রাটের অধীনে রাজকবি পদে নিযুক্ত হন। ৬ষ্ঠ বৎসর পরে ইঁহার ভ্রাতা আবুল ফজলকে সম্রাটের সকাশে পরিচিত করাইয়া রাজকর্ম্মে প্রবিষ্ট করান। আকবর নিজে সংস্কৃতের অনুরাগী ছিলেন। ফৈজিও উত্তম সংস্কৃত শিখিয়াছিলেন।

কাঙ্গালের ঠাকুর ব্যাধি।

যে খাইতে পায় না, তাহার বাড়ীতে ঠাকুর রাখিয়া সেবা করিবার আকাঙ্ক্ষা। অবস্থার অতিরিক্ত আকাঙ্ক্ষা করিলে এই প্রবাদ প্রয়োগ করা হয়।

কাঙ্গালের মরণ বিট্‌কেল।

কাঙ্গাল সুখে মরিতে পায় না, অনেক কষ্ট পাইয়া মরে।

কাঙ্গালের মুড়কীই সন্দেশ।

গরীবের সন্দেশ কিনিয়া খাইবার পয়সা নাই, সুতরাং সে মুড়কীকেই সন্দেশের ন্যায় উপাদেয় মিষ্টান্ন জ্ঞান করে। আপনার অবস্থায় যাহা সম্ভবপর তাহাতেই সন্তুষ্ট হওয়া। "গরীবের রাঙ্‌ তাই সোণা।"

কাঙ্গালের রাঙ্‌ তাই সোণা।

আপনার অবস্থায় যাহা পাওয়া সম্ভব, তাহাই মূল্যবান্ জ্ঞান করা।

কাচে কাঁকিনে সমান।

মুড়ি মিছরীর এক দর। কোন্‌টা অল্পমূল্য, কোন্‌টা বহুমূল্য তাহা বুঝিবার সামর্থ্য নাই; কিংবা সংসার-বিরাগী—যাহার পক্ষে কাচুন কাঞ্চন সমানভাবেই উপেক্ষণীয়।

কাছা খুল্‌তে দেরী হয়,

তবু কপাল খুল্‌তে দেরী হয় না।

কাছা খুল্‌তে যত দেরী হয়, সময়ে সময়ে কপাল খুলিতে তত দেরী হয় না, অর্থাৎ অদৃষ্ট সুপ্রসন্ন হইবার হইলে, নিমেষমধ্যেই হয়।

কাছা দিতে কোঁচা আঁটে না।

আর কোঁচা দিতে কাছা আঁটে না।

কাছা দিতে গেলে কোঁচার কাপড় কমিয়া যায়, আবার কোঁচা দিতে হইলে কাছার কাপড় কম পড়িয়া যায়। কিছুতেই ব্যয় সঙ্কুলন হয় না, এমন স্থলে এই বাক্যপ্রয়োগ করা হয়। "Cannot make both ends meet."

কাজ আট্‌কালে বুদ্ধি যোগায়।

যখন কাজ আটকায়, তখন কাজ সম্পন্ন করিবার বুদ্ধি আপনা হইতেই আসে। গল্পে আছে, এক কাক কলসীতে জল খাইতে গিয়া দেখিল যে, জল এত অল্প আছে যে মুখ বাড়াইয়া পাওয়া যায় না। তখন সে কলসীতে কতকগুলা নুড়ী ফেলিয়া দিলে জল উপরে উঠিল; কাক এই উপায়ে জল খাইয়া তৃষ্ণা দূর করিল। "Necessity is the mother of invention."

কাজ সেরে বসি, শত্রু মেরে হাসি।

হাতের কাজ শেষ করিয়া বিশ্রাম করিতে হয়, এবং শত্রু নিপাত করিয়া তবে হাসিতে হয়। "He laughs best who laughs last."

কাজির কাছে হিঁদুর পরব।

কাজি মুসলমান, সে হিন্দুর পরব মানে না। ভিন্নমতাবলম্বীর নিকটে স্বীয় মতের পোষকতা পাওয়া যায় না।

কাজির বিচার।

তোমার অর্দ্ধেক আমার অর্দ্ধেক। মাঝামাঝি রকম সামঞ্জস্য করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

কাজে কম, খেতে যম।

যে ভৃত্য অধিক খায় অথচ কাজ অল্প করে তৎসম্বন্ধে প্রযোজ্য।

কাজে কুঁড়ে, খেতে দেড়ে,

বচনে মারে তেড়ে ফুঁড়ে।

কাজে কিছুই নয় বটে, কিন্তু রীতিমত খায় এবং কটু বচন ব্যবহার করিয়া মানুষকে জ্বালাইয়া পুড়াইয়া মারে।

কাজের বেলা পায় না খুঁজে, খাবার বেলা আগে।

যখন কাজ পড়ে, তখন খুঁজিয়া পাওয়া যায় না; কিন্তু খাইবার সময় আর খুঁজিতে হয় না, তখন সর্ব্বাগ্রে আসিয়া উপস্থিত হয়। পরিশ্রমে বিমুখ, কিন্তু ভোজনে অগ্রগামী ব্যক্তির প্রতি প্রযোজ্য।

কাজের বেলায় কাজি, কাজ ফুরুলে পাজি।

কাহারও দ্বারা স্বকার্য্য উদ্ধার করিয়া লইয়া পরে তাহাকে অগ্রাহ্য করিলে এই বাক্য ব্যবহৃত হয়।

কাজের মধ্যে চাষ, রোগের মধ্যে কাশ।

কার্য্যের মধ্যে কৃষিকার্য্য অতিশয় কষ্টকর কার্য্য, এবং রোগের মধ্যে কাশ রোগ অত্যন্ত কষ্টদায়ক।

কাজের মধ্যে দুই, খাই আর শুই।

দুইটা কাজ আছে, একটা খাওয়া আর একটা শোওয়া। অলস ব্যক্তিকে লক্ষ্য করিয়া এই উক্তিটা ব্যবহৃত হয়।

কাটুতে কাটুতে নিমূল।

("ছিল ঢেঁক" দেখ)।

কাটা কইয়ের ন্যায় ছট্ ফট্ করা।

দ্বিখণ্ডিত হইলে কইমাছ যেমন ছট্ ফট্ করিতে থাকে, সেইরূপ সাতিশয় যন্ত্রণা ভোগ করা।

কাটা কাণ চুল দিয়ে ঢাকি।

'আপনার মান' দেখ।

কাটা ঘায়ে নুনের ছিটে।

কাটা ঘায়ের জ্বালায় অস্থির, তাহার উপর নুনের ছিটে পড়িলে আরও যন্ত্রণাদায়ক হয়। কষ্টের উপর কষ্ট।

কাটিলে রক্ত নাই, কুটিলে মাংস নাই।

নিতান্ত সারহীন পদার্থ সম্বন্ধে ব্যবহৃত হয়।

কাঠ খায় আঙ্গরা হাগে।

উনান কাঠ খায়, অঙ্গার মলরূপে নিঃসারণ করে। যে মন্দ কাজ করিবে, সে মন্দ ফল পাইবে।

কাঠ বিড়ালের সাগর বাঁধা।

অতি সামান্য ব্যক্তিও বৃহৎ কার্য্যে সাধ্যানুসারে সাহায্য করিতে পারে। কথিত আছে, রামচন্দ্র যখন সাগরে সেতু বন্ধনে নিযুক্ত ছিলেন, ক্ষুদ্র কাঠ-বিড়ালীরাও স্বীয় স্বীয় শক্তি অনুসারে সে কার্য্যে তাঁহার সহায়তা করিয়াছিল।

কাঠের বিড়াল হউক না, ইঁদুর ধরলেই হ'ল।

ইঁদুর মারিবার জন্যই প্রধানতঃ লোকে বিড়াল পোষে। রক্তমাংসের বিড়াল না হইয়া কাঠের হইলেও যদি সে ইঁদুর ধরিতে পারে, তাহা হইলেই উদ্দেশ্য সিদ্ধ হইল। উপায় যেমন তেমন হউক না কেন, কার্য্য সিদ্ধ হইলেই হইল।

কাঠের ভিতর পিঁপড়ে বলে, চিনি নইলে খাবুনি,

চিন্তামণি চিন্তা করে যোগান তারে অমনি।

কাঠের ভিতর থাকিয়া পিঁপড়া বলিল, চিনি না হইলে আমি খাইতে পারিব না। ভগবান ইহা জানিতে পারিয়া পিপীলিকার আহারের জন্য সেইখানে চিনি রাখিলেন। অপ্রত্যাশিত স্থলেও ভগবান্ লোকের অভিলাষ পূর্ণ করেন।

কাণ কাঁদেন সোণারে সোণা কাঁদেন কাণরে।

'কাণ চায় সোণারে' দেখ।

কাণ চায় সোণারে, সোণা চায় কাণেরে।

সোণা পরিলে কাণের শোভা হয়, সুতরাং কাণ সোণাকে চায়; আবার সোণাও কাণে থাকিতে চায়, কেন না, কাণে গেলে তাহার সৌন্দর্য্য বাড়ে। পরস্পর অনুরক্ত লোকে পরস্পরের সান্নিধ্য অভিলাষ করে।

কাণ টানলে মাথা আপনি আসে।

কাণ টানিলে মাথা আপনিই আসিবে, মাথা টানিবার আর কষ্ট স্বীকার করিতে হইবে না। এক বিষয়ে চাপ দিলে, অপরে অন্য বিষয় সম্বন্ধেও অধীনতা স্বীকার করে।

কাণ নিয়ে গেল কাকে,

কাকের পাছে পাছে ছোটা।

('কাকে নিয়ে গেল কাণ' দেখ)

কাণা (বা অন্ধ) ক'বার নড়ি হারায়।

অন্ধ তাহার অবলম্বন-যষ্টি একবার হারাইয়া ফেলিতে পারে, বার বার হারায় না। যাহা যাহার একমাত্র অবলম্বন তৎসম্বন্ধে সে সাতিশয় সতর্ক থাকে।

কাণা, কুঁজো, খোঁড়া, তিন অসতের গোড়া।

কথিত আছে, এই তিন প্রকার লোক সৎপ্রকৃতিক হয় না।

কাণা, খোঁড়ার একগুণ বাড়া।

কথিত আছে, সাধারণ লোকের যেরূপ

চরিত্র হয়, ইহাদের চরিত্র তাহা হইতে কতকটা স্বতন্ত্র।

**কাণা গরু বামুনকে দান।**
লোকে কাণা বা অকর্মণ্য গরুই প্রায় ব্রাহ্মণকে দান করিয়া থাকে। তাহাতে গো-দানের পুণ্য লাভ হয় অথচ তাদৃশ আর্থিক ক্ষতিও হয় না। অপ্রয়োজনীয় বস্তু দান করিয়া পুণ্যলাভের চেষ্টা।

**কাণা গরুর ভিন্ন মাঠ ( বা গোঠ )।**
'মুরারেস্তৃতীয়ঃ পন্থাঃ।' স্বতন্ত্র প্রকৃতির লোকের সকলই অন্যের অননুরূপ।

**কাণা ছেলের নাম পদ্মলোচন।**
যাহার চক্ষু নাই, তাহার নাম রাখা হইয়াছে পদ্মলোচন (যাহার চক্ষু পদ্মের ন্যায় সুন্দর)। যাহার যে গুণ নাই, তাহা সেই লোকে আরোপিত হইলে এই উক্তিটা ব্যবহৃত হয়।

**কাণা পুতে পোষে, রাজার বউ শোষে।**
পুত্র কাণা অর্থাৎ নিতান্ত অকর্মণ্য হইলেও, পিতামাতাকে প্রতিপালন করিয়া থাকে, আর কন্যা রাজার স্ত্রী হইলেও অর্থাৎ খুব বড় মানুষের ঘরে পড়িলেও পিতামাতাকে প্রতিপালন করা দূরে থাক্, তাঁহাদের নিকট হইতে নানা রকমে নানা দ্রব্য চাহিয়া লইয়া থাকে।

**কাণা পুতের নানা রোগ।**
যে স্বভাবতঃই ক্লিষ্ট, তাহার নানা কষ্ট উপস্থিত হয়।

**কাণা মেঘের বৃষ্টি, সর্ব্বত্র নহে দৃষ্ট।**
কাণা মেঘ যেখানে দাঁড়ায়, কেবল সেইখানেই বৃষ্টি হয়, অপর স্থানে বৃষ্টি হয় না; খামখেয়ালী বড় লোকের নজর যাহার উপর পড়ে, সেই অর্থলাভ করে—সর্ব্বসাধারণে উপকৃত হয় না।

**কানায়ে ভাগিনা।**
শ্রীকৃষ্ণ আয়ান ঘোষের ভাগিনা, সুতরাং রাধা তাঁর মামী। সেই রাধার সঙ্গে শ্রীকৃষ্ণের প্রেম—মামী ভাগনের প্রেম। লম্পট আত্মীয় সম্বন্ধে প্রযোজ্য।

**কানু ছাড়া কীর্ত্তন নাই।**
কৃষ্ণলীলাই কীর্ত্তন সঙ্গীতের প্রাণ বা একমাত্র বিষয়। যে সকল প্রসঙ্গেই একই কথার উত্থাপন করে, তাহার সম্বন্ধে এই উক্তিটী প্রযুক্ত হয়।

**কাপড় হলে পচা, আঙ্গুল হয় খোঁচা।**
কাপড় যখন পচিয়া যায়, তখন নিজের আঙ্গুলই খোঁচা হইয়া দাঁড়ায়, অর্থাৎ আঙ্গুল একটু লাগিলেই কাপড় ছিঁড়ে। অদৃষ্টে যাহার ক্ষতি আছে, সামান্য উপলক্ষেও তাহা ঘটিয়া থাকে; তখন মিত্রও শত্রুতে পরিণত হয়।

**কাপড়ে আগুন ঢাকা।**
কাপড় দিয়া আগুন ঢাকিয়া রাখা যায় না। পাপকে মিথ্যার আবরণে চাপা দিবার চেষ্টা।

**কামলা আপনি সামলা।**
কামলা—রোগবিশেষ (Jaundice)
"Physician! Heal thyself."

**কামাতে পারে না নাপিত, খাসা ভরা ক্ষুর।**
**কামাতে কামাতে যায় রঘুনাথ পুর।**
নাপিত কামাইতে জানে না, কিন্তু ভাঁড়ভরা ক্ষুর আছে। কাজ জানে না, শুধু কথা শিখিয়া রাখিয়াছে।

**কামারকে ইস্পাত ফাঁকি।**
কামারকে অস্ত্র গড়িতে দিয়া ইস্পাতের বদলে যদি লোহা দেওয়া যায়, তবে তাহা কামারকে ফাঁকি দেওয়া হয় না, আপনাকেই ফাঁকি দেওয়া হয়। কেন না, কামার সেই লোহাতেই অস্ত্র গড়িয়া দিলে, সে অস্ত্রে ধার হয় না।

**কামারের কাছে ছুঁচ বেচিতে আসা।**
চতুর লোকের কাছে চালাকী করিতে গেলে হাস্যাস্পদ হইতে হয়।

**কামার বুড়ুলে লোহা শক্ত হয়।**
শক্তিহীন বৃদ্ধ কামার লোহা পিটিতে অসমর্থ হইয়া বলে লোহা শক্ত হইয়াছে। বাস্তবিক তা হয় না।

**কামারের কাছে লোহা চুরি।**
কামার লোহার অন্ধিসন্ধি সব জানে, তাহার কাছে লোহা চুরি করা যায় না। যে যে বিষয়ে অভিজ্ঞ তাহাকে সে বিষয়ে ফাঁকি দিবার চেষ্টা করা।

**কামারের কাছে লোহা জব্দ।**
লোহা কাহারও কাছে জব্দ নয়, কেবল কামারের কাছেই জব্দ। কামার লোহাকে পিটিয়া নানা আকারের করে। বলবান্‌ই বলবান্‌কে দমন করিতে পারে, ইহাই এই বাক্যের অর্থ।

**কামারের কুমোর বৃত্তি।**
যে যে কাজে অপটু, সে সে কাজ করিতে গেলে সকলকাম হয় না।

**কায়েতের ঘরে বিড়ালটাও আড়াই অক্ষর পড়ে।**
কায়স্থ ঘরে সকলেই কিছু কিছু লেখাপড়া জানে। 'কায়েতের ঘরের মূর্খ' গালাগালি স্বরূপে ব্যবহৃত হয়। কায়েত প্রায়ই মূর্খ হয় না।

**কায়েতের ছেলের কলমের আগায় ভাত।**
লেখাপড়া করিয়া কায়স্থ অর্থ উপার্জ্জন করিতে সমর্থ হয়।

**কায়েতের মূর্খ, কলুর বলদ।**
কায়স্থ মূর্খ হইলে সাক্ষীর নির্ব্বুদ্ধি হয়।

**কারও ঘর পোড়ে, কেহ আগুন পোহায়।**
কাহারও ঘরে আগুন লাগিয়া সর্ব্বনাশ হইতেছে, আর কেহ সেই আগুন সেবা করিয়া শীত নিবারণ করিতেছে। কাহারও সর্ব্বনাশ, কাহারও পৌষ মাস। একের বিপদে অপরে সুখভোগ করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

**কারও শাকে বালি, কারও দুধে চিনি।**
অদৃষ্ট দোষে কেহ শাক খাইয়া দিন কাটাইতে যাইতেছে, কিন্তু শাকে এমন বালি মিশিয়াছে যে খাওয়া দুষ্কর। আবার ভাগ্যবলে কেহ বা দুধের সঙ্গে চিনি মিশাইয়া খাইতেছে। কাহারও প্রয়োজনীয় বিষয়ে বিঘ্ন, কাহারও প্রয়োজনীয় বিষয়ের অতিরিক্তও বিদ্যমান।

**কার কপালে কেবা খায়।**
সকলেই নিজ নিজ অদৃষ্টানুসারে সুখ দুঃখ ভোগ করে।

**কারণ বই কার্য্য নাই।**
সকল কার্য্যের কারণ থাকিবেই থাকিবে। "No smoke without fire."

**কার শ্রাদ্ধ কেবা করে,**
**খোলা কেটে বামন মরে।**
যাহার কার্য্য সে মনোযোগী নয়, অপরে তাহার জন্য বৃথা খাটিয়া মরে। বিশৃঙ্খল অবস্থাকে লক্ষ্য করিয়া এই প্রবাদটি প্রযুক্ত হয়।

**কার সাধ্য কেবা মারে খোদা যারে রাজি।**
ঈশ্বর সুপ্রসন্ন থাকিলে অপরে কোন অনিষ্ট করিতে পারে না।

**কারুর ঘর পোড়ে কেউ খোঁয়া খায়।**
"কারও সর্ব্বনাশ, কারও পৌষ মাস।"

**কারু দুধে চিনি, কারু শাকে বালি।**
'কারও শাকে বালি' দেখ।

**কারু সর্ব্বনাশ, কারু পৌষ মাস।**
কাহারও সর্ব্বনাশ হইতেছে, কিন্তু তাহাতে আর একজনের লাভ হওয়ায় সে আনন্দিত হইয়াছে।

**কারে পড়লে আল্লার নাম।**
বিপদের সময়ই লোকে ভগবানের নাম করে, সম্পদের সময় তাঁহাকে ভুলিয়া থাকে।

**কাল কাপড় রুখু মাথা,**
**লক্ষ্মী বলেন থাকবো কোথা।**
"ছেঁড়া কাপড় রুখু মাথা" দেখ।

**কালনেমির লঙ্কাভাগ।**
অতিরিক্ত আশা করিয়া নিরাশ হওয়া; যাহা ঘটিবার সম্ভাবনা অল্প, তাহা ঘটিবে বলিয়াই স্থির করা। [রামানুজ লক্ষ্মণ রাবণের শক্তিশেলে হতচেতন হইয়া পড়িলে মহাবীর হনুমান্ যৎকালে গন্ধমাদন পর্ব্বতে ঔষধ আনিতে গমন করেন, সেই সময়ে কালনেমি রাবণের আদেশে ও লঙ্কার

অর্দ্ধেক রাজ্য প্রাপ্তির প্রলোভনে পড়িয়া গন্ধমাদনে যাইয়া হনুমানকে ভুলাইবার চেষ্টা করে এবং অবশেষে তাহার হস্তে নিধন প্রাপ্ত হয়]" "Building castles in the air."

কাল বামন, কটা শূদ্র, বেঁটে মুসলমান,
ঘর জামাই, পোষ্য পুত্র, পাঁচ জনাই সমান।
কথিত আছে, এই পাঁচ প্রকার লোক প্রায় কখনই ভাল হয় না।

কাল যাই, না জল যায়।
জলস্রোতের ন্যায় সময় শীঘ্র শীঘ্রই চলিয়া যায়।

কাল রাম রাজা হবে, না আজ রামের বনবাস।
আকস্মিক ও অপ্রত্যাশিত বিপদ; আশায় নৈরাশ্য ঘটিলে এই বাক্য লোকে প্রয়োগ করিয়া থাকে।

কাল হাঁড়ী কিয়া পাত, তবে দেখ্‌বি জগন্নাথ।
যখন পুরী রেলপথ প্রস্তুত হয় নাই, তখন লোককে হাঁটাপথে জগন্নাথ দর্শনে যাইতে হইত। পথের স্থানে স্থানে চটী ছিল, সেই চটীতে ঐ দেশের কালো রঙের হাঁড়ীতে রাঁধিয়া খাইয়া কেয়াবনের ভিতর দিয়া পথিকদিগকে পথ অতিবাহন করিতে হইত। এইরূপ কষ্ট করিয়া যাইতে পারিলে জগন্নাথ দেখা হইত।

কালা পুরুত, তোতলা যজমান।
যদি পুরোহিত কালা, আর যজমান তোতলা হয়, তবে মন্ত্র পড়াইবার সময় বিষম ব্যাপার উপস্থিত হয়। এইরূপ মণি-কাঞ্চন-যোগে কাজ কিছুতেই এগোয় না।

কালা বলে গায় ভাল, অন্ধ বলে নাচে ভাল।
কালা বলিল, আহা! কি মধুর সঙ্গীত, কর্ণে যেন অমৃত ধারা বর্ষণ করিতেছে। অন্ধ বলিল, আহা! কি সুন্দর নৃত্য করিতেছে, নৃত্য দেখিয়া চক্ষুঃতৃপ্তিলাভ করিল। কালার সঙ্গীত শ্রবণ করা যেমন অসম্ভব, অন্ধের নৃত্য দেখাও সেরূপ সম্ভাবিত নহে। যে ব্যক্তি যে বিষয়ে অনধিকারী, সে যদি সেই বিষয়ে মন্তব্য প্রকাশ করে, তবে এই প্রবাদ প্রয়োগ করা হয়।

কালা শুনে ঢাকের বাদ্যি,
কালা বলে মোর বিয়ের বাদ্যি।
অন্য কোন কারণে ঢাক বাজিতেছে, কিন্তু কালা বলিল, ইহা আমার বিয়ের বাদ্য বাজিতেছে। অপরের কোন কার্য্যে নিজের কার্য্য আরোপ করিলে ইহা ব্যবহৃত হয়।

কালি কলম পাত, যেমন তেমন হাত।
যদি কালি কলম ও লিখিবার তাল বা কলা পাত ভাল হয় তাহা হইলে কাঁচা হাতেও ভাল লেখা হয়। উত্তম উপায় ও উপকরণ হইলে কার্য্যও উত্তম হয়।

কালি কলম মন, লেখে তিন জন।
কালি ও কলম ভাল হইলে, এবং মনঃসংযোগ করিলে তবে লেখা সুন্দর হয়।

কালি ছিলাম বসে স্বর্ণপিঁড়ে,
আজ বসেছি আঁস্তাকুড়ে।
কাল সোণার আসনে বসিয়া ছিলাম, আজ কিন্তু আঁস্তাকুড়ে আসিয়া বসিতে হইয়াছে। অবস্থার বিপর্য্যয় সম্বন্ধে আক্ষেপোক্তি। সুখের পর দুঃখ।

কালির অক্ষর নাইকো পেটে,
চণ্ডী পড়েন কালীঘাটে।
মূর্খের চণ্ডীপাঠ। বিশেষতঃ কালীঘাটে চণ্ডী পাঠের একটা দুর্নাম আছে।

কালি রাম রাজা হবে, আজি বনবাস।
আনন্দে নিরানন্দ। আশায় নৈরাশ্য।

কালীঘাটের কাঙ্গালী।
"নাছোড়বান্দা" কাঙ্গালীকে কালীঘাটের কাঙ্গালী বলে।

কালীঘাটের চণ্ডীপা (যে দেয় পয়সা তারই শিরে)।
আগে কোন কোন ব্যবসাদার ব্রাহ্মণ কালীঘাটে চণ্ডীপাঠ করিতে বসিত এবং যাত্রীরা দুই চারি পয়সা দিলে তাহার পয়সা অনুযায়ী দুই চারি শ্লোক পড়িয়া দিত।

কালে আবজায় তুলে বেচে,
তার বাড়া কি ফসল আছে?
উপযুক্ত সময়ে বীজ বপন করিয়া যথোপযুক্ত সময়ে শস্য কাটিয়া বিক্রয় করিলে প্রচুর লাভ হয়। অসময়ে চাষ করিলে শস্য উৎপন্ন হয় না।

কালে কালে কতই হ'ল, পুলি পিঠের লেজ বেরুল (বা বেগুনের হাড় হ'ল)।
অপ্রত্যাশিত আশ্চর্য্যজনক বস্তু সম্বন্ধে প্রযুক্ত হয়।

কালের আবার কালাকাল।
যম কালাবিচার করিয়া আসে না; মৃত্যু কখন্ ঘটিবে তাহা কেহই বলিতে পারে না।

কালোয় কালোয় ধলো হয় না।
কালোতে কালোতে মিশাইলে শুভ্র হয় না, সেই কালোই থাকে। সমজাতীয় বা সমধর্ম্মীর মিশ্রণে ভিন্ন জাতি বা ভিন্ন ধর্ম্ম উৎপন্ন হয় না। "Two blacks do not make a white."

কাশীতে ভূমিকম্প।
কথিত আছে, কাশী শিবের ত্রিশূলের উপরে অবস্থিত, সুতরাং ভূকম্পন ক্রিয়ার বহির্ভূত। অসম্ভব ঘটনা স্থলে এই বাক্য প্রযুক্ত হয়।

কাহারও সর্ব্বনাশ, কাহারও পৌষ মাস।
'কার সর্ব্বনাশ কার পৌষ মাস' দেখ।

কি অপূর্ব্ব সৃষ্টি, মা তেঁত ছা মিষ্টি।
ভগবানের কি আশ্চর্য্য সৃষ্টি। পলতা তিক্ত, কিন্তু পলতা গাছে যে পটোল হয়, তাহা কেমন মিষ্টি। কু হইতে সু উৎপন্ন হইলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

কি দিব কি দিব খোঁটা;
গয়ায় ম'রেছে বাপ-বেটা।
খোঁটা দেওয়া অর্থাৎ নিন্দা করিবার অন্য কিছুই নাই; কেবল গয়ায় পিতৃকৃত্য করিতে যাইয়া পিতা এবং পুত্র উভয়েই মরিয়াছে, এইরূপ বলিয়াই নিন্দা প্রচার করা।

কিনতে ছাগল, বেচতে পাগল।
জিনিস কিনিবার সময় ছাগলের ন্যায় তাড়াতাড়ি কেনা। আর বিক্রয় করিবার সময় তাহা লইয়া পাগলের মত ঘুরিয়া বেড়াইতে হয়।

কি বলবো ভাসুর ঘরে;
নইলে তোর ছেলে মোর ছেলে মারে?
ভাসুরের সম্মুখে বাহির হইব না, তাই তোর ছেলে আমার ছেলেকে মারিয়া রক্ষা পাইল। অথচ উহা এত চীৎকার সহকারে বলা হইতেছে যে, ভাসুর সবই শুনিতেছেন। ইহা কোন কোন্দলকারিণী পল্লী-মহিলার উক্তি।

কিবা জ্যেষ্ঠ কি কনিষ্ঠ, যেই বুঝে সেই শ্রেষ্ঠ।
"বয়সে না বড় হয়, বড় হয় জ্ঞানে।"
বয়সের ছোট বড়য় কিছু আসে যায় না, যে বুদ্ধিমান্ তাহাকেই শ্রেষ্ঠ বলা যায়।

কিসে নাই কি, (তার) পান্তা ভাতে ঘি।
পান্তা ভাতে ঘি দিয়া খাওয়া রীতিবিরুদ্ধ ও হাস্যজনক।

কিসের নাই কি, বেগুন পোড়ায় ঘি।
বেগুন পোড়া তেল মাখিয়াই খাইতে হয়; ঘি মাখিয়া খাইলে অযথা বড়মানুষি দেখাইয়া হাস্যাস্পদ হইতে হয়। অপর বিষয়ে অর্থব্যয় নাই, অযথা অপব্যয়।

কিসের মাসী, কিসের পিসী, কিসের বৃন্দাবন।
মরা গাছে ফুল ফুটেছে, মা বড় ধন।
"জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী।"

কীচক বধ।
কীচক অসদভিপ্রায়ে দ্রৌপদীকে আক্রমণ করিবার চেষ্টা করিলে ভীম নির্দ্দয়ভাবে প্রহার করিয়া তাহার অঙ্গবিকৃতি করিয়া দেন। ভয়ানকরূপে প্রহৃত হইয়া অঙ্গবিকৃতি ঘটিলে কীচক বধ বলে।

কীল খেয়ে কীল চুরি করা।
নীরবে অপমান সহ্য করা ও অপরের গোচরে না আনা।

কাঁদিয়ে কাঁঠাল পাকান।
উপযুক্ত সময় আসিবার পূর্ব্বে কার্য্যসিদ্ধির চেষ্টা করা।

কুঁজো, না ঐ খুঁজি।
যে যাহা ভালবাসে তাহা পাইলে এই প্রবাদ প্রযুক্ত হয়।

কুঁজোর কি অনিচ্ছা যে চিৎ হয়ে শোয়।
কুঁজোর কি ইচ্ছা হয় না যে সে চিৎ হইয়া শুইয়া আরাম ভোগ করে। কিন্তু কেবল ইচ্ছা হইলে কি হইবে, চিৎ হইয়া শুইবার তাহার উপায় নাই। সামর্থ্যহীনতার জন্য অভিলাষ পূর্ণ না হইলে ইহা প্রযুক্ত হয়।

কুঁড়ে গরুর এঁটুলী সার।
অলস ব্যক্তি মুখেই আস্ফালন করে—কাজে কিছু করিবার সামর্থ্য নাই।

কুঁড়ে গরুর ভিন্ন গোঠ।
[ 'কাণা গরু' দেখ ]।

কুঁড়ে ঘরে বাস, খাট পালঙ্কের আশ।
কুঁড়ে ঘরে বাস করিয়া কুঁড়ে ঘরের মত আশা করিলেই ভাল হয়, খাট পালঙ্কের আশা করা শোভা পায় না। আপনার যাহা অবস্থার উপযুক্ত, তাহাতেই সন্তুষ্ট থাকা কর্তব্য।

কুঁড়ো খেয়ে ভুঁড়ো।
কুঁড়ো=চাউলের অংশবিশেষ, ভুঁড়ো=মোটা-পেট।

কুঁদের মুখে বাঁক থাকে না।
কুঁদ এক প্রকার যন্ত্র; ইহাতে ফেলিলে বাঁকা কাঠও সোজা কাটা হইয়া যায়, শক্ত লোকের হাতে দুষ্ট লোক সোজা হয়।

কুকুরকে নাই দিলে মাথায় চড়ে ( বা উঠে )।
কুকুরকে আদর দিলে সে ক্রমে মাথায় উঠিতে যায়। নীচকে অযথা প্রশ্রয় দিলে তাহাতে প্রশ্রয়দাতার অনিষ্ট হয়।

কুকুরের কামড় হাঁটুর নীচে।
শত্রুর শক্তি যে কত নগণ্য তাহা বুঝাইবার জন্য এই প্রবাদের সৃষ্টি হইয়াছে। কেন না কুকুর ক্ষুদ্র জীব, সে যত ক্রোধেই দংশন করুক, তাহা কখনই হাঁটুর উপর হইবে না।

কুকুরের পেটে ঘি হজম হয় না।
ঘি খাইলে কুকুরের পেটের পীড়া হয়। যে যাহাতে অভ্যস্ত নয়, ভাল জিনিষ হইলেও তাহা তাহার প্রীতিকর হয় না।

কুকুরের মুগের ( বা ঘি ) পথ্যি,
কুকুর বলে আমার একি বিপত্তি।
মুগের পথ্য অতি উৎকৃষ্ট খাদ্য। কিন্তু কুকুর এই উৎকৃষ্ট খাদ্য পাইলে আপনাকে বিপন্ন বোধ করে, এই খাদ্য তাহার পক্ষে প্রীতিকর হয় না। যাহা যাহার অভ্যস্ত, তাহা অপেক্ষা অধিকতর উৎকৃষ্ট বস্তু তাহাকে দিলে সে তাহা উপভোগ করিতে কষ্ট বোধ করে।

কুকুরের লেজে ঘি দিলে সোজা হয় না।
ঘি দিয়া মালিস করিলেও কুকুরের লেজ বাঁকাই থাকে। বহু চেষ্টাতেও স্বভাব অতিক্রম করা যায় না।

কুজনের নাহি লাজ নাহি অপমান।
সুজনের এক কথা মরণ সমান।
বেহায়ার কিছুতেই লজ্জা অপমান বোধ নাই, ভদ্রলোককে সামান্য কটু কথা বলিলেও সে মৃতবৎ হয়।

কুটুম্বের মধ্যে শালা, গহনার মধ্যে বালা।
উভয়েই আদরণীয় বা শ্রেষ্ঠ।

কুঠে মুর্গীর ঠোঁটে বল।
যাহার শারীরিক শক্তি নাই, সে কেবল বচনসর্বস্ব।

কুড়ি হইলেই বুড়ী।
স্ত্রীলোকদিগের সম্বন্ধে ব্যবহৃত হয়।

কুড়ে কৃষাণ অমাবস্যা পোঁজে।
অমাবস্যার দিন কৃষকেরা লাঙ্গল চষে না। এজন্য কুড়ে কৃষাণ অর্থাৎ অলস কৃষিমজুর অমাবস্যার অনুসন্ধান করে।

কুড়ে পাটুনীর মুখে আঁটুনি।
যাহারা পার করে, তাহাদিগকে পাটুনী বলে। অকর্মণ্য পাটুনীর মুখের কথাই সর্বস্ব। "বচন-বাগীশ!"

কুড়ের পাতে ব'সে খেও,
বেয়োর কাছেও না যেও।
বেয়ো, বাও অর্থাৎ উপদংশ রোগগ্রস্ত ব্যক্তি। উপদংশের ভীষণতা বুঝাইবার জন্য এই প্রবাদের সৃষ্টি হইয়াছে।

কুড়েরে বলে কুড়ে—
আমি ঘুমাই তুই দোর তাড়া দে।
কুড়েরে কুড়ে, বায় বয়,
না, দোরটা দিলে ভাল হয়।
উভয়েই এমনই অলস যে, কেহই একটু কষ্ট স্বীকার করিয়া উঠিয়া দোর বন্ধ করিয়া উভয়কেই ঠাণ্ডা বাতাস হইতে রক্ষা করিবে না।
[ "পি পু ফি শু", "পোঁক-পেজুরে" দেখ ]।

কুড়ে বাকো মরি পুড়ে।
কুড়ে লোক কাজ কিছু করিতে পারে না, কেবল বসিয়া বসিয়া কথায় কথায় রাজা বাদসা মারে। উহা বড়ই বিরক্তিকর।

কুড়ের বাথান বৈদ্যনাথে।
অলস ও পরিশ্রম-বিমুখ লোকে তীর্থস্থানে গিয়া ভিক্ষার জীবিকানির্বাহ করে।

কু-পুত্র যদ্যপি হয়, কু-মাতা কখন নয়।
পুত্র মাতার প্রতি দুর্ব্যবহার করিলেও, মাতা পুত্রের প্রতি কখন স্নেহ-শূন্যা হন না।

কুব্জার মন্ত্রণা।
কুব্জা দাসী মন্থরা কৈকেয়ীকে কুমন্ত্রণা দিয়া রামের বনবাস সংঘটন করিয়াছিল। এই হইতে দুষ্ট মন্ত্রণাকে লক্ষ্য করিয়া এই প্রবাদ ব্যবহৃত হয়।

কুমীরের সঙ্গে বাদ করে জলে বাস করা।
জলে কুমীরের আধিপত্য, সুতরাং তাহার সহিত বিবাদ করিয়া জলে বাস করা একান্ত অসম্ভব। যে যেখানে প্রবল, তাহার সহিত বিবাদ করিয়া সেখানে থাকা চলে না।

কুম্ভকর্ণের নিদ্রা।
"আমি যেন ছয়মাস কাল ক্রমাগত নিদ্রাসুখ ভোগ করিয়া একদিনমাত্র ভোজন করিতে পারি" কুম্ভকর্ণ কঠোর তপস্যা করিয়া ব্রহ্মার নিকট এই বর লাভ করে। কেহ অত্যন্ত বেশী ঘুম-কাতুরে হইলে, তাহাকে সহজে জাগাইতে না পারা গেলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

কুম্ভকর্ণের নিদ্রাভঙ্গ।
কেহ কোন প্রয়োজনীয় কাজে দীর্ঘকাল উপেক্ষা করিয়া সহসা তাহাতে অবহিত হইলে লোকে বলে কুম্ভকর্ণের নিদ্রাভঙ্গ হইয়াছে।

কুয়ো জয়, আমের ভয়;
তাল তেঁতুলের কিছুই নয়।
কুজ্ঝটিকায় আমের মুকুলই নষ্ট হয়; তাল বা তেঁতুলের কোন অনিষ্টই হয় না।

কুশো, কেশে, বেণা; অভাবে সোনা।
টাকা পয়সা কড়ি; অভাবে গড়াগড়ি।
এক স্বর্ণকারের পুরোহিত স্বর্ণকারের পিতৃশ্রাদ্ধ করিতে আসিয়া সেখানে কুশ বা কাশ কিছুই না পাইয়া কৃত্রিম "কুশকুশ" এর জন্য বচন আওড়াইলেন,—"কুশো, কেশে, বেণা, অভাবে সোনা।" সুতরাং সোনা বা চিমটা হাতে করিয়াই স্বর্ণকার তাহার পিতৃশ্রাদ্ধ করিল। তা'রপর দক্ষিণা দানের সময় সে পুরোহিতকে ধরিয়া আছাড় দিল; পুরোহিত উঠানে গড়াগড়ি দিয়া উঠিয়া জিজ্ঞাসা করিলেন, "এ কেন? দক্ষিণার টাকা চাই, অভাবে পয়সা চাই।" যজমান কৃতাঞ্জলিপুটে নিবেদন করিল, "প্রভু, যে শাস্ত্রে লেখা আছে, 'কুশো, কেশে, বেণা; অভাবে সোনা,' সেই শাস্ত্রেই লেখা আছে, "টাকা পয়সা কড়ি; অভাবে গড়াগড়ি।"

কুসংবাদ বাতাসের আগে ধায়।
সুসংবাদ অপেক্ষা কুসংবাদ শীঘ্রই লোকের শ্রুতিগোচরে আসে। "Evil news speeds best."

কৃপণের ধন বর্বরেই খায়।
কৃপণের ধন কোন সৎকার্য্যে ব্যয়িত হয় না, অসৎলোকেই প্রতারণা করিয়া ইহা উপভোগ করে।

কৃষ্ণ বিষ্ণুর মধ্যে।
কথিত আছে, কৃষ্ণ ও বিষ্ণু নামক ভ্রাতৃদ্বয়

এক সময়ে শ্রেষ্ঠ গায়ক বলিয়া কলিকাতায় খ্যাতিলাভ করিয়াছিল। "একজন গণনীয় ব্যক্তি" এই ভাব প্রকাশিত করিতে এই প্রবাদ লোকে ব্যবহার করে।

কেঁচো খুঁড়তে সাপ বেরুল।
মাটী খুঁড়িয়া কেঁচো বাহির করা উদ্দেশ্য ছিল, কিন্তু খুঁড়িতে খুঁড়িতে সাপ বাহির হইল। সামান্য বিষয় হইতে গুরুতর বিষয়ের উদ্ভব হইলে এই বাক্য প্রয়োগ করা হয়।

কেঁচো দিয়ে কাতলা ধরা।
বঁড়শীতে কেঁচোর টোপ বিদ্ধ করিয়া কাতলা মাছ টানিয়া তোলা। সামান্য উপকরণে বৃহৎ কার্য্য সম্পন্ন করিলে অথবা একজনের সাহায্যে অপরের অনিষ্ট সাধন করিলে এই প্রবাদ প্রযোজ্য। "Making a cat's paw of one."

কে আঁটেগো পুতাস্থ ; স্নান করগে রটন্তী।
রটন্তী চতুর্দ্দশীতে গঙ্গাস্নান সম্বন্ধে এই প্রবাদ প্রচলিত আছে, অর্থাৎ এস্নানে পুত্রের কল্যাণ হয়।

কেউ মরে, কেউ হরি হরি বলে।
একের দুঃখে অন্যের আনন্দপ্রকাশ।

কেউ মরে বিল ছেঁচে, কেউ খায় কই।
কেহ কষ্ট করিয়া বিল ছেঁচিল, অন্য জন কই মাছ ধরিয়া মজা করিয়া সেই মাছ খাইল। একের পরিশ্রমের ফল অপরে ভোগ করিলে ইহা প্রয়োগ করা হয়।

কে জানে তা'র লেখা জোখা ;
তিন চাঁড়ালের তিন টাকা।
মৎস্যজীবী চাঁড়ালেরা অতি নিরীহ জাতি। কোন শঠ নদী পার হইবার সময় তিনজন চাঁড়ালকে মাছ ধরিতে দেখিয়া বলিল, "কেবল মাছই ধরিবি, খাজনা দিবিনা?" মৎস্যজীবী তিন জন ভয়ে ভয়ে বলিল, "আজ্ঞা, কত দিতে হবে?" শঠ রুক্ষভাবে উত্তর দিল, "তিন জনের তিন সিকে।" তাহাদের শিকেতে (টাকা রাখিবার গেঁজে) টাকা ছিল, তাহারা ভাবিল, যদি শিকে নিয়ে যায় তবে ত সব টাকাই যাইবে। তাই তাহারা পরামর্শ করিয়া স্থির করিল তিন শিকেতে কাজ নেই ; তিনজনে তিনটে টাকাই দেওয়া যাউক, আর হাতে পায়ে ধরা যাউক। তখন তা'দের মধ্যে প্রধান ব্যক্তি করযোড়ে নিবেদন করিল,—"কে জানে তা'র লেখাজোখা ; তিন চাঁড়ালের তিন টাকা!"

কেমন ভালবাসা, মুসলমানের মুরগী পোষা।
জবাই করিয়া খাইবার উদ্দেশ্যেই মুসলমানেরা যত্ন করিয়া মুরগী পুষিয়া থাকে। স্বার্থসাধনের অভিপ্রায়ে যত্ন করিলে এই বাক্য ব্যবহৃত হয়।

কোঁদলে জাত নষ্ট।
বিবাদই সকল অনিষ্টের মূল।

কোকিল বঁধু, ছেলে ধরতে জানেন না।
কোকিল সন্তান প্রতিপালন করিতে জানে না। যে "স্বাকামী" করে, তাহার উদ্দেশে প্রযোজ্য।

কোথাকার জল কোথায় মরে ;
সূচনাতেই কোন কাজের পরিণাম জানা যায় না।

কোথায় রাম রাজা হবেন না বনবাস।
অপ্রত্যাশিত শোচনীয় ঘটনা উপস্থিত হইলে বা সুখের কল্পনা ভাঙ্গিয়া গাইলে এই বাক্য ব্যবহৃত হয়।

কোন কালে নাইক গাই,
চালুনী নিয়ে দুইতে যাই।
কোন কালে এক জনের গাই ছিল না। পরে একবার যখন তাহার গাই হইল, তখন সে দুগ্ধ দোহন করিয়া রাখিবার জন্য চালুনী ব্যবহার করিতে উদ্যত হইল। ... জানার জন্য কোন কাজে হাস্যাস্পদ হইলে এই প্রবাদ ব্যবহৃত হয়। "কোন জন্মে ছিল না ডুলি, আগে তুই পা তুলি।"

কোনকালে বা চুরি করেছি ;
ঘরে ভাত নেই তাই এসেছি।
একজন অভাবগ্রস্ত ব্যক্তি চুরি করিতে যাইয়া ধরা পড়িয়া ঐ কথা বলিয়াছিল। যে যা' না করিয়াছে, তাহাকে তা' করিতে দেখিলে লোকে এই প্রবাদ বাক্য ব্যবহার করে।

কোন্ কালে (বা জন্মে) হবে পো
নেকড়া-কানি তুলে থো।
কবে ছেলে হইবে তাহার ঠিক নাই, এখন হইতে তাহার জন্য নেকড়া গুছান বৃথা। দূর ভবিষ্যতে যে কার্য্য হইবে তাহার জন্য উদ্যোগ করা।

কোন্ বা বিয়ে তার দু পায় আলতা।
বিবাহ অতি সামান্য ভাবে হইতেছে কোনরূপ সমারোহ বা আড়ম্বর নাই, এক রকম দায় উদ্ধার হওয়া। সেই বিবাহের কনেকে দু পায়ে আলতা পরাইয়া সাজাইবার আবশ্যকতা নাই। সামান্য কাজ বিনা আড়ম্বরে করিতে হয়।

কোল টানা ছ।
"ছ" অক্ষরটি লিখিতে গেলে কোলের দিকে একটি রেখাপাত করিতে হয়। আপনার দিকে টানা।

কোলে মরে ত পোষানী দেয় না।
নিজের প্রতিপালন করিবার সামর্থ্য নাই, অথচ অপরকেও প্রতিপালন করিতে দিবে না। অথবা স্নেহাধিক্যবশতঃ কেহ প্রাণ থাকিতে সন্তানকে অপরের হস্তে দেয় না।

ক্ষুধা পেলে দু হাতে খেতে চায়।
ক্ষুধার জ্বালা মানুষকে জ্ঞানশূন্য করে।

ক্ষুধার চোটে পাটকিলে কামড়।
ক্ষুধার জ্বালায় অভক্ষ্যও খাইতে বাধ্য হইতে হয়।

ক্ষুরের ধার ছুঁতে কাটে।
ক্ষুরধার বস্তু স্পর্শ করিবামাত্রেই কাটে।

ক্ষেতের চাষে দুঃখ নাশে।
ক্ষেতের কাজে দুঃখ দূর হয়।

ক্ষেপে হারে, জনম হারেনা।
ক্ষেপ অর্থাৎ পর্য্যায়, বার ; যেমন এক ক্ষেপ, একবার, তিন ক্ষেপ তিনবার ইত্যাদি। প্রবাদটির ভাবার্থ এই যে, মানুষ একবারই ঠকে, সমস্ত জীবনটাই ঠকিয়া কাটায় না।

## খ

খঞ্জনের নৃত্য দেখে চড়াই নৃত্য করে।
সুন্দর খঞ্জন পাখীকে নাচিতে দেখিয়া চড়াই পাখীর নাচিবার সাধ হয়। উৎকৃষ্টের অনুকরণ চেষ্টায় নিকৃষ্ট হাস্যভাজন হইলে এ বাক্য প্রয়োগ করা হয়।

খড়ম পায়ে দিয়ে গঙ্গা পার।
অসাধ্য সাধনের প্রয়াস।

খড়ের আগুন
খড়ের আগুন দপ করিয়া জ্বলিয়া উঠিয়া অল্পকাল পরেই নিবিয়া যায়। যে লোকের প্রথমদিকে খুব উৎসাহ, সোরগোল, হৈ চৈ দেখা যায় ; কিন্তু তাহা স্থায়ী হয় না, তাহার সম্বন্ধে এইরূপ বলা হয়।

খয়ের খাঁ
যে প্রভুর মনস্তুষ্টির জন্য অপরের সর্ব্ববিধ অনিষ্ট করিতে প্রস্তুত, তাহার উদ্দেশে এই বাক্যটি প্রযুক্ত হয়। (খয়ের খাঁ অর্থে প্রভুর হিতৈষী)।

খল পায় রসাতল।
খলের পরিণাম কখনই ভাল হয় না।

খাঁচায় পুরে খোঁচা মারা।
করায়ত্তপূর্ব্বক শক্তিহীন করিয়া তাহার উপরে অত্যাচার করা।

খাঁদা নাকে তিলক পরা
নাক খাঁদা হইলে তাহাতে তিলক পরা সাজে না।

খাঁদা নাকে নথ, আর গোদা পায় মল।
বড় বিশ্রী, বেমানান। যাহাকে যাহা সাজে না, তাহা করিলে এই প্রবাদ প্রযুক্ত হয়।

খাই দাই কাঁসি বাজাই
কাপড়ের ধার ধারি না।
"ভাত খাই ঢাক বাজাই" দেখ।

খাই দাই ভুলিনি, তত্ত্ব কথা ছাড়িনি।
সংসারে থাকিয়াও ধর্ম্মচর্চ্চা করা যাইতে

পারে। অথবা, আমাকে যত খাওয়াও পরাও না কেন, তাতে আমি ভুলি না, আমার যাহা ঈপ্সিত,তাহা আমি ছাড়িব না।

খাওয়াবে হাতির ভোগে,
দেখিবে বাঘের চোখে।
ছেলেকে ভালবাসিয়া ভাল করিয়া খাওয়াইবে, কিন্তু প্রশ্রয় দিবে না, সর্ব্বদা কঠোর শাসনে রাখিবে।

খাচ্ছিল তাঁতী তাঁত বুনে,
কাল করলে এঁড়ে (গরু) কিনে।
এক তাঁতী তাঁত বুনিয়া এক রকমে সংসার চালাইতেছিল। একদিন সে হাটে কাপড় বেচিয়া ফিরিবার সময় সস্তায় পাইয়া একটা এঁড়ে গরু কিনিয়া আনিল। গরু আনিয়া তাঁতী যুক্তি করিল, চাষের কাজে খুব লাভ; যখন গরু আছে তখন ভাবনা কি, আমি চাষ করিব। এই স্থির করিয়া সে তাঁত সূতা সব বেচিয়া আর একটি গরু কিনিয়া চাষ আরম্ভ করিল। চাষের কাজ তাহার এই প্রথম; সুতরাং চাষে লাভ না হইয়া যথেষ্ট লোকসান হইল, শেষে সে দেনদার হইয়া পড়িল। যে যে বিষয়ে পারদর্শী, তাহা ত্যাগ করিয়া অপর অজ্ঞাত বিষয়ে হস্তক্ষেপ করিলে, তাহার ক্ষতিই হইয়া থাকে। "অতি লোভে তাঁতী নষ্ট।" "যখন চাষবাস ক'রে খাচ্ছিল আবদুল তখন ছিল ভাল,চৌকীদারীর কাজ নিয়ে আবদুল জানে মারা গেল।"

খাট্ ভাঙ্‌লে ভূমিশয্যা।
খাট ভাঙ্গিলে ভূমিতে শয়ন করিতে হইবে। যখন যে অবস্থায় পড়িবে,সেইরূপেই চলিতে হইবে।

খাটে খাটায় সোণার ক্ষিতি (বা লাভের গাঁতি),
তার অর্দ্ধেক মাথায় ছাতি,
ঘরে বসে পুছে বাত,
তার কপালে হা ভাত।
যে চাষীকে দিয়া চাষ করায় এবং নিজেও সেই সঙ্গে চাষ করে, সে পূর্ণভাবে লাভবান্ হয়; যে নিজে খাটে না, কেবল ছাতা মাথায় দিয়া কাজ দেখে, সে অপেক্ষাকৃত অল্প লাভ করে; যে ক্ষেত্রে আদৌ যায় না, কেবল ঘরে বসিয়া সংবাদ লয়, তাহাকে ক্ষতিগ্রস্ত হইতে হয়।

খাবনা খাবনা অনিচ্ছে,
তিন রেক চেলে একটা উচ্ছে।
প্রথমে ক্ষুধা নাই বলিয়া খাইতে আপত্তি প্রকাশ করিয়া, শেষে একটি উচ্ছে ভাতে দিয়াই তিন রেক চাউলের ভাত খাইয়া ফেলিল।

খাবার বেগুন আর বেচবার বেগুন।
ঘরে খাবার জন্যে ছোট বেগুন রাখিবে, তাহাতে খাওয়া চলিবে, আর বড় বেগুন বেচিয়া লাভ হইবে।

খাবার বেলা দেবার মা,
উলু দেবার বেলা মুখে ঘা।
খাইতে বিলক্ষণ প্রস্তুত, কিন্তু কাজে সহায়তা করিতে বিমুখ।

খাবার সময় শোবার (শুইবার) চিন্তা।
যখনকার যেটি তখনকার সেইটিই চিন্তনীয়। তদ্বিপরীত করিলে এই প্রবাদ প্রযুক্ত হয়।

খায় না খায় সকালে নায়,
হয় না হয় তিনবার যায়,
তার কড়ি কি বৈদ্যে পায়।
আহার হউক না হউক যে সকাল সকাল স্নান করে, বাহ্যের বেগ থাকুক না থাকুক দিনে তিনবার পায়খানায় যায়, তাহার শরীর কখন অসুস্থ হয় না, বৈদ্যও তাহার নিকট পয়সা পায় না। "আঁতে খালি দাঁতে নুন, পেটের ভরে তিন কোণ, ভুসক্যে বাহ্যে যায়, তার কড়ি কি বৈদ্যে পায়?"

খায় না দেয় না পাপী সঞ্চয় করে,
তার ধন খায় চোরে আর পরে।
কৃপণের ও পাপীর ধন নিজের ভোগে আসে না; তার ধন চোরে কিংবা পরে প্রবঞ্চনা করিয়া লয়।

খায় মালসাট মেরে, উঠে হাঁটু ধরে।
এত খায় যে সহজে উঠিতে পারে না, হাঁটু ধরিয়া উঠিতে হয়। পেটুকের লক্ষণ।

খাল কেটে কুমীর আনা।
নদী হইতে খাল কাটিয়া পুকুরে যোগ করিয়া দিলে নদীর কুমীর পুকুরে আসিয়া ঢুকে। বাহিরের বিপদ ঘরে আনা।

খাল (বা নদী) পার হয়ে কুমীরকে কলা দেখান।
বিপদ্ হইতে উত্তীর্ণ হইয়া কাহাকেও তুচ্ছ জ্ঞান করিলে ইহা ব্যবহৃত হয়।

খিচুড়ী পাকান।
চাল ডালে নানাপ্রকার মশলা মিশাইয়া খিচুড়ী প্রস্তুত করা হইয়া থাকে। কোন কার্য্য বিশৃঙ্খল অবস্থায় উপস্থাপিত করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

খিড়কী দিয়ে হাতী গলে, সদরে বাধে ছুঁচ।
পশ্চাৎ ভাগ দিয়া বৃহৎ ব্যাপারও চলিয়া যায়; কিন্তু প্রকাশ্যে সামান্যও দেওয়া কষ্টকর!

খুঁট-আঁপুরে গাঁয়ের বালাই।
"খুঁট-আঁপুরে", যাহারা খুঁটিয়া খুড়িয়া অর্থাৎ বিশেষ চেষ্টা করিয়া অক্ষর লিখিতে পারে, অর্থাৎ অল্প লেখাপড়া জানে; তাহারা "লেখাপড়া জানি" এইরূপ অহঙ্কারে গ্রামের মধ্যে অনেক প্রকার অশান্তির সৃষ্টি করে।

খুঁটি না থাকলে ঘর আপনি পড়ে।
সহায় না থাকিলে সংসারে দাঁড়ান যায় না।

খুঁড়িয়ে বড় হওয়া।
বড় নয়, কিন্তু বুড়ো আঙ্গুলের উপর ভর দিয়া উঁচু হইয়া দাঁড়াইয়া বড় দেখাইবার চেষ্টা করা। নিম্ন অবস্থার লোকের উচ্চাবস্থের সমকক্ষ হইবার নিষ্ফল প্রয়াস।

খুচরো কাজের মুজরো নাই।
সামান্য সামান্য কাজের হিসাব দেওয়া যায় না এবং তাহাতে বিশেষ লাভ হয় না।

খুদের কাউ পায় না ক্ষীরের জন্য কাঁদে।
অবস্থা এত মন্দ যে, ক্ষুদের জাউও খাইতে পায় না, অথচ ক্ষীর খাইতে ইচ্ছা করে। দরিদ্রের উচ্চাভিলাষ স্থলে ব্যবহৃত।

খুন করিল গুনে, পরের কথা শুনে।
অর্থলোভে অপরের অনুজ্ঞায় ব্যবসায়ী ঘাতক নরহত্যা করে।

খেজুর গাছ তেলপানা হয়েছে।
এক কথক একস্থানে কথকতা করিতেছিল। নরকবর্ণনের সময় সে ইহার ভীষণত্ব বর্ণন করিয়া বলিল, পাপীদিগের সেখানে অনন্ত দুর্গতি হইয়া থাকে। সেখানে কর্কশ খেজুর বৃক্ষের উপর দিয়া টানিয়া লইয়া যাইবার সময় পাপীর দেহ ক্ষত বিক্ষত হইয়া যায়। সেখানে কথকের একজন রক্ষিতা স্ত্রীলোক ছিল; সে নরকে পাপীদিগের যন্ত্রণার কথা শুনিয়া রাত্রিকালে কথককে বলিল,আমি আর পাপ কর্ম্ম করিব না; উঃ! খেজুর গাছের উপর দিয়া যখন টানিয়া লইয়া যাইবে, তখন কি যন্ত্রণা! কথক তখন প্রমাদ ভাবিয়া বলিল, ওরে পাগলি, খেজুর গাছ কি আর এখন সেইরূপ আছে, সত্যযুগ থেকে পাপীদিগকে টানিতে টানিতে "খেজুর গাছ এখন তেলপানা হইয়াছে।"

খেতে পায়না পচা পুঁটি
হাতে পরে হীরের আংটী।
পচা পুঁটি কিনিয়া খাইবার সংস্থান যাহার নাই, সে আবার হাতে হীরা-বসান আংটী পরিয়াছে। দরিদ্র ব্যক্তি বাহ্য আড়ম্বর প্রদর্শন করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

খেতে পেলে শুতে চায়।
দয়া করিয়া খাইতে দিলে সে আবার শয়ন করিয়া আরাম করিতে ইচ্ছা করে। একটা উপকার পাইয়া কেহ আরও উপকার পাইতে ইচ্ছা করিলে লোকে ইহার ব্যবহার করে।

খেদাই না, তোর উঠান চষি।
তোমাকে তাড়াইয়া দিব এ কথা বলি না, কিন্তু তোমার উঠানে চাষ করিব। কাজেই

তোমাকে বাধ্য হইয়া যাইতে হইবে। মুখে কিছু না বলিয়া কার্য্যতঃ লোকের অনিষ্ট করা।

**খেয়ার কড়ি দিয়ে, ডুব দিয়ে পার হওয়া।**
পার হইবার জন্ম নৌকার পয়সা দিলাম, অথচ আপনাকেই ডুব দিয়া নদী পার হইতে হইল। যে পরিশ্রম লাঘবের জন্ম অর্থব্যয় করিলাম, কার্য্যতঃ সেই পরিশ্রমই করিতে হইল—অথচ অর্থব্যয়ও হইল।

**খেয়ে দেয়ে যায় শুতে,**
বিধাতা নে যায় মুলো চুরি করতে।
খাওয়া দাওয়া করিয়া একটী লোক শুইতে যাইতেছিল, এমন সময় তাহার জনৈক সঙ্গী আসিয়া মুলা চুরির পরামর্শ দিল। চুরি করিতে গিয়া সে ধরা পড়িল, এবং শেষে জেলে গেল। এইরূপ লোকের আক্কেল পোক্তি।

**খেলতে জানলে কাণা কড়ি দিয়েও খেলা যায়।**
যে কড়ি-খেলায় সুদক্ষ, সে কাণা অর্থাৎ ভাঙ্গা কড়ি দিয়াও খেলিতে পারে। যে কার্য্যে পারগ সে উপায়হীনতার জন্ম চিন্তা করে না; উপস্থিত উপাদানেই কার্য্য সমাধা করে।

**খেয়ে বন্ধনে পড়া।**
কথিত আছে, জনৈক হাবা তাঁতী দুই হাত দিয়া একটি থাম বেষ্টন করে; পরে দুই হস্তে অঞ্জলি মিলিত করিয়া একজন লোকের প্রদত্ত খৈ তাহাতে ধারণ করে। পরে হস্ত দুইটি খুলিবার সময়ে বিপদে পড়ে—হাত খুলিতে গেলে খৈগুলি পড়িয়া যায়। শেষে নাকি 'চাঁই' (প্রধান) আসিয়া থাম ভাঙ্গিয়া তাহার হাত মুক্ত করিয়াছিল। নির্বুদ্ধিতার জন্ম কষ্টে পড়িলে ইহার প্রয়োগ দেখা যায়।

**খোঁটার জোরে মেড়া লড়ে।**
খোঁটার বলে পাড়ল খুঁধে।
খোঁটা শক্ত করিয়া পোঁতা থাকিলে মেড়া তাহার জোরে লড়াই করিতে পারে; খোঁটা আলগা হইলে লড়িতে পারে না। পৃষ্ঠপোষক বা কোন প্রকার সহায় থাকিলে গুরুতর কার্য্যে অগ্রসর হইতে সাহসী ব্যক্তির সম্বন্ধে এই প্রবাদ উক্ত হয়।

**খোঁড়ার পা খানায় (বা খালে) পড়ে।**
যাহার পা খোঁড়া হইয়াছে, তাহার সেই ভাঙ্গা পা-ই আগে খানা খন্দে পড়ে, তাহাতে আরও বেশী চোট লাগে। যে যে বিপদের আক্রমণ হইতে আত্মরক্ষা করিতে অসমর্থ, তাহার সেই বিপদই ঘটে।

**খোদাকে কে দেখেছে; আক্কেলে মালুম হয়।**
অর্থাৎ কর্ম্মের দ্বারাই কর্ত্তার পরিচয় পাওয়া যায়।

**খোদা যা' ক'রবেন, তা' মনে মনেই জানেন।**
অর্থাৎ কর্ম্ম কিরূপ হইবে, তা' কর্ম্মকর্ত্তাই জানেন।

**খোদার উপর খোদকারী।**
ভগবানের সৃষ্টিকে নূতন রূপ দেওয়ার হাস্যকর উদাহরণ।

**খোদার খাসী।**
মুসলমানে খোদার নামে উৎসর্গ করিয়া যে খাসী পালন করে, তাহাকে প্রচুর আহার দিয়া অতি যত্নে রাখে। হৃষ্টপুষ্ট লোক সম্বন্ধে ব্যবহৃত হয়।

**খোদার না দোয়ায় চলে।**
অর্থাৎ জগদীশ্বরের নৌকা তাঁহার কৃপাতেই চলিয়া যায়।

**খোষ খবরের ঝুটাও ভাল।**
সুসংবাদ মিথ্যা হইলেও তাহা আপাততঃ শুনিতে সুখ জনক।

**খোসে তেল নাই, কলাবড়ার সাধ।**
খোসে লাগাইবার মত তেলও নাই, অথচ তেলে ভাজিয়া কলার বড়া খাইতে সাধ যায়। যে বিষয়ে অভাব আছে তাহা অবস্থায় কুলায় না, তৎসম্বন্ধে আকাঙ্ক্ষা করাই অন্যায়।

# গ

**গঙ্গা গঙ্গা, না জানি কত রঙ্গ চঙ্গা।**
যে কখন গঙ্গা দেখে নাই, সে দূর হইতে গঙ্গার সুখ্যাতি ও মাহাত্ম্য শুনিয়া মনে করে, না জানি গঙ্গা কি অপূর্ব্ব নদী কিন্তু কাছে আসিলে দেখিতে পায় যে, গঙ্গা সাধারণ নদী ছাড়া আর কিছুই নয়। অদৃষ্টপূর্ব্ব বস্তু বড় সুন্দর বলিয়া লোকের ধারণা থাকে। "অমৃত যে কি পদার্থ খেয়ে দেখি না দল।"

**গঙ্গাজলে গঙ্গাপূজা।**
কোনরূপ আয়াস বা অর্থব্যয় স্বীকার না করিয়া অপরের অর্থে অপরের উপকার। "মাছের তেলে মাছ ভাজা।"

**গঙ্গা মড়া আনেন না।**
গঙ্গায় যতই মড়া ভাসাইয়া দাও, গঙ্গা বলেন না যে, আর আমি সহিতে পারি না। যাহা দাও তাহাই স্বীকার করিয়া লয়, কার্য্যে অক্ষমতা জানায় না।

**গঙ্গার ময়লা ফেললে গঙ্গার মাহাত্ম্য যায় না।**
নিন্দাবাদে মহতের মহত্ত্ব নষ্ট হয় না।

**গঙ্গার জল গঙ্গায় রৈল,**
পিতৃপুরুষ উদ্ধার হ'ল।
পিতৃতর্পণকালে গঙ্গা হইতে জল তুলিয়া আবার গঙ্গাতেই ফেলিতে হয়। ইহাতে গঙ্গাজলেরও লোকসান নাই, পিতৃলোকেরও তৃপ্তি হয়। বিনা প্রয়াসে কার্য্যসিদ্ধি।

**গঙ্গার দুকূল ভাঙে না।**
স্পষ্ট অর্থ।

**গজ কচ্ছপী।**
ঘোরতর যুদ্ধ। পুরাণে গজকচ্ছপে ঘোরতর যুদ্ধের বিষয় বর্ণিত আছে।

**গড্ডলিকা-প্রবাহ।**
ভেড়ার দল। দলের একটা ভেড়া দিকে যায়, ভাল মন্দ বিচার না করি সকলগুলিই সেই দিকে গিয়া থাবে নিজের বুদ্ধিবৃত্তির পরিচালনা না করি অন্ধভাবে অপরের অনুসরণ।

**গতর নাই চোপায় দড়,**
মেঙ্গে খায় তার পালি বড়।
অলস অথচ কলহ করিতে মজবুত; ভি করিয়া জীবিকানির্ব্বাহ করে, অথচ পালিতে চাউল ভিক্ষা করিবে সেটি ছে নয়।

**গতর পোষা।**
গতর অর্থাৎ শরীর পোষণ করা। পরি না করিয়া শরীরকে তোয়াজ করা, অল ভাবে কালযাপন করা।

**গদাই লস্করী চাল।**
করছি কর্ব্বো, হচ্চে হবে, যাচ্ছি যাব, এ রূপ ভাব। ক্ষিপ্রকারিতা রাহিত্য।

**গব্য থাক্‌লে আগে পাছে;**
কি ক'র্‌বে তা'র শাকে মাছে?
ভোজনকালে প্রথমে ঘৃত ও শেষে দুগ্ধ দধি যদি পাওয়া যায়, তাহা হইলে শা মাছ প্রভৃতির বিশেষ প্রয়োজনই হয় না ("যদি থাকে আগাপাছা" দেখ)।

**গভীর জলের মীন।**
স্থিরবুদ্ধি চাঞ্চল্যহীন ব্যক্তি সম্বন্ধে প্রযোজ্য।

**গয়ার পাপ (বা ভূত) বিদায় করা।**
গয়ায় পাপ করিলে তাহার খণ্ডন সহজে হ না। গয়ায় পিণ্ডদান করিলে পিতৃলো প্রেতযোনি হইতে নিষ্কৃতি লাভ করে সুতরাং গয়ায় যে ভূত উদ্ধার লাভ করে না তাহার উদ্ধার সুকঠিন। যাহাকে সহ তাড়াইতে পারা যায় না, তাহাকে তাড়ান

**গরজ বড় বালাই।**
গরজ পড়িলে লোকে অপকর্ম্ম করি কুণ্ঠিত হয় না।

**গরজে গয়লা ঢেকা বয়।**
গয়লার বাঁকে যদি একদিকে দুধের হাঁ থাকে, তাহা হইলে ভার সমান রাখিবা জন্ম অপর দিকে ইট বা অন্য ভারি জিনি চাপাইতে হয়। আবশ্যক পড়িলে পরিশ্রম সাধ্য অনাবশ্যক কার্য্য করিতে হয়।

**গরব কর যৌবনের ভরে,**
কাঁদতে হবে অন্ধকার ঘোরে।
লোকে যৌবনগর্ব্বে গর্ব্বিত হইয়া অনে

দুষ্কার্য্য করে; কিন্তু যৌবন গত হইলে সেই দুষ্কার্য্যের জন্য অনুতাপ করিতে হয়।

**গরীবের কথা বাসী হলে ভাল লাগে (বা ফলে)।**
লোকে সামান্য ব্যক্তির পরামর্শ গ্রহণ করে না, পরে কিন্তু বুঝিতে পারে যে, তাহার পরামর্শ শুনিলে ভাল হইত।

**গরীবের ঘোড়া রোগ।**
"কাঙ্গালের ঘোড়া রোগ" দেখ।

**গরীবের রাং (বা রাংতাই) সোণা।**
গরীব রাংতাকেই সোণা বলিয়া মনে করে যাহার যাহা আছে, তাহার পক্ষে তাহাই মূল্যবান্।

**গরু, জরু, ধান, রাখ বিদ্যমান।**
গরু, স্ত্রী এবং ধান্য এই তিনটাকে আপনার তত্ত্বাবধানে রাখিবে। পরের হাতে পড়িলেই ইহারা নষ্ট হইয়া যায়।

**গরু মেরে বামুনকে জুতা দান।**
গোবধ করিয়া পাপক্ষালনার্থ গোচর্ম্মে নির্ম্মিত জুতা ব্রাহ্মণকে দান করা। পাপ কার্য্যের সাহায্যে পুণ্যসঞ্চয়ের চেষ্টা।

**গরু যার, গোবর তার।**
অর্থ স্পষ্ট।

**গর্ত্তের সাপ খুঁচিয়ে বা'র করা।**
সাপ গর্ত্তের মধ্যে ছিল, বিপদের কোন সম্ভাবনা ছিল না, তাহাকে খোঁচাইয়া বাহির করিয়া আনিয়া বিপদ্ ঘটান। অনুপস্থিত বিপদকে ইচ্ছা করিয়া ডাকিয়া আনিলে ইহা ব্যবহৃত হয়।

**গলা টিপ্‌লে দুধ বেরোয়।**
বয়স এত অল্প যে, এখনও গলা টিপিলে দুধ বাহির হয়। শিশুর মুখে বুড়োর ন্যায় কথা শুনিলে ইহার প্রয়োগ দেখা যায়।

**গলা নেই গান গায়,**
**মাগ নেই শ্বশুরবাড়ী যায়।**
যাহার গলা নাই তাহার গান গাওয়া বৃথা, এবং যাহার স্ত্রী নাই, তাহার শ্বশুরবাড়ী যাওয়া বৃথা। উভয় কার্য্যই হাস্যাস্পদ।

**গলায় কাঁটা ফুটলে, বিড়ালের পায়ে পড়ে।**
অর্থাৎ বিপদে পড়িলে ছোট লোকেরও সাহায্য নিতে হয়।

**গলায় গলায় পিরীত।**
অতিমাত্রায় প্রীতি বা প্রণয়। (বিদ্রূপচ্ছলে প্রযুক্ত)।

**গলার নীচে গেলে আর মনে থাকে না।**
গলায় কাঁটা বিঁধিলে লোকে যন্ত্রণা পাইয়া দেবতার "মানত" করে, কিন্তু যখন সে কাঁটা নামিয়া যায়, তখন আর সে "মানতের" কথা মনে থাকে না। কার্য্য উদ্ধার হইলে লোকে কৃতজ্ঞতাপ্রকাশে বিরত হয়। অকৃতজ্ঞ লোক সম্বন্ধে এই উক্তিটি প্রযুক্ত হয়। "যে ফুকলে তাঁদলায় আপি।"

**গাঁ বড় তার মাঝের পাড়া,**
**নাক নাই তার নাক নাড়া।**
একটা ক্ষুদ্রগ্রামে মাঝের পাড়া, পাশের পাড়া থাকে না, যাহার নাক নাই বা খাঁদা নাক, তাহার নাক নাড়া দেওয়া সাজে না। ক্ষুদ্র বৃহতের ন্যায় আস্ফালন প্রকাশ করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

**গাঁয়ে মানে না আপনি মোড়ল।**
গ্রামের লোকসকল আপনাদের অপেক্ষা যাহাকে বড় বিবেচনা করে, সেই মোড়লের পদে অধিষ্ঠিত হয়। কিন্তু গাঁয়ের লোক যাহাকে মানে না, সে স্বয়ং আপনাকে মোড়ল বলিয়া মনে করে। অপরের উপর অযাচিতভাবে কর্ত্তৃত্ব করিবার চেষ্টা হলে ইহার প্রয়োগ হয়।

**গাঁয়ের গুণে গ'ড়ে গরু বিকায়।**
গ'ড়ে গরু অর্থাৎ অলস গরু। গ্রাম একযোগে থাকিলে অলস গরুও কর্ম্মঠ গরু বলিয়া বিক্রয় হয়।

**গাই ছিল না হ'ল গাই**
**চালুনি নিয়ে দুইতে যাই।**
অজ্ঞতার উদাহরণ স্বরূপে ব্যবহৃত হয়। ("কোন কালে ছিল না গাই" দেখ)।

**গাইতে গাইতে গায়েন, বাজাতে বাজাতে বায়েন।**
গান গাইতে গাইতেই লোক গায়ক, এবং বাজাতে বাজাতেই বাদক বলিয়া প্রসিদ্ধি লাভ করে। "Practice makes perfect."

**গাই নাই ত বলদ দুয়ে দে**
যেমন করিয়া হউক খাটাইয়া লওয়া পারিশ্রমিক দেওয়া, তা সে কাজ সঙ্গত হউক বা নাই হউক।

**গাই নেবে দুয়ে, বলদ নেবে বেয়ে।**
গাভী দোহন করিয়া দুগ্ধ দেখিয়া ও বলদ লাঙ্গল বা গাড়ী জুড়িয়া দেখিয়া গ্রহণ করিবে।

**গাই বাছুরে পীরিত থাকলে মাঠে গিয়ে দুধ দেয়।**
অনেক গরু দুইবার সময় সবটা দুধ পাওয়া যায় না, গাভী দুগ্ধ লুকাইয়া রাখে। পরে বৎসসহ মাঠে চরিতে গিয়া বাছুরকে দুধ খাওয়ায়।

**গাঙ্গে গাঙ্গে দেখা হয় ত**
**বোনে বোনে দেখা হয় না।**
বহুদূর ব্যবহিত নদীদ্বয়ের মিলন বরং সম্ভবপর, কিন্তু সহোদরা ভগিনীদ্বয়ের মিলন সম্ভবপর নয়। ('রাজায় রাজায়' দেখ)।

**গাছ থেকে ফল ভারী নয়।**
গাছের সরু ডালে খুব বড় ভারী ফল ঝুলিলেও ফলের ভারে ডাল ভাঙ্গিয়া পড়ে না। যে যাহা হইতে উৎপন্ন, সে তাহা হইতে গুরু নয়। "The whole is greater than the part"

**গাছ থেকে প'ড়ে গেল জন পাঁচ সাত,**
**যার যেখানে ব্যথা তার সেখানে হাত।**
"উপর হ'তে পড়ে গেল জন পাঁচ সাত" দেখ। "The wearer exactly knows where the shoe pinches."

**গাছে উঠতে পারে না, বড় ছানাটি আমার।**
নিজের গাছে উঠিবার সামর্থ্য নাই, অপরে উঠিয়া পাখীর ছানা পাড়িয়া দিবে; অথচ সে বড় ছানাটী লইবে। অতিরিক্ত আবদার।

**গাছে ওঠে প'ড়তে; আর জামিন হয় ম'রতে।**
গাছে উঠলে প্রায়ই পড়িবার ভয় থাকে এবং পরের টাকার জামিন হইলে প্রায়ই দণ্ড দিবার ভয় থাকে।

**গাছে কাঁঠাল গোঁফে তেল।**
কাঁঠাল এখনও গাছে রহিয়াছে, অথচ তাহা খাইতে গেলে পাছে গোঁফে আটা লাগে এই ভয়ে গোঁফে তেল দিতেছে। যাহা পাইব কি না কিছুই স্থিরতা নাই, তৎসম্বন্ধে কৃত-নিশ্চয় হওয়া। "কালনেমির লঙ্কাভাগ।" "Building castles in the air."

**গাছে গরু চরান, মুখে ধান শুকান।**
গাছে গরু চরান আর মুখে ধান শুকান সমান কথা। চড় বড় করিয়া দেখা থাকলে তাহাকে মুখে ধান শুকান বলে।

**গাছে তুলতে সবাই আছে, নামাতে কেউ নাই।**
বিপজ্জনক কার্য্য করিতে উৎসাহ দানে সকলেই তৎপর, কিন্তু বিপদ্ ঘটিলে রক্ষা করিতে কেহই অগ্রসর হয় না।

**গাছে তুলে দিয়ে মই কেড়ে নেওয়া।**
বিপজ্জনক কার্য্যে প্রবৃত্ত করিয়া উদ্ধারের উপায় হইতে বঞ্চিত করা।

**গাছে না উঠতেই এক কাঁদি।**
গাছে উঠিলে তবে ফলের কাঁদি পাওয়া যায়; কিন্তু গাছে উঠিবার উপক্রম করিতেই এক কাঁদি পাওয়া গেল। কাজের আরম্ভেই কতক ফল পাওয়া।

**গাছের খায় তলারও কুড়ায়।**
গাছে যেটা আছে সেটাও ভোগ করিবে, আর তলায় যাহা পড়িয়াছে তাহাও লইবে। সকল রকমেই লাভের চেষ্টা করিলে এই প্রবাদ ব্যবহৃত হয়।

**গাছের পাড়া, তলার কুড়ান।**
(উপরের প্রবাদটি দেখ)।

**গাজনের নেই ঠিকানা,**
**শুধুই বলে ঢাক বাজানা।**
গাজনের কোনই উদ্যোগ আয়োজন নাই, কেবল ঢাকীকে ঢাক বাজাইতে বলিতেছে।

কোথাও কিছুই নাই কেবল "সরগরম" করা।

**গাড়িকাপর না, নাকাপর গাড়ি।**
কখন গাড়ির উপর দিয়া নৌকা যায়, কখন বা নৌকার উপর দিয়া গাড়ী চলিয়া যায়। অবস্থা সব সময়ে সমান থাকে না।

**গাধা পিটিয়ে ঘোড়া করা।**
যে স্বভাবতঃই নির্ব্বুদ্ধি, তাহাকে তীক্ষ্ণবুদ্ধি করা (সুকঠিন)।

**গাধা সকল বইতে পারে,**
**ভাতের কাটি বইতে নারে।**
প্রবাদ এইরূপ যে, গাধা সকল ভার বহিতে পারে, কিন্তু ভাতের কাঠী চাপাইলেই সে শুইয়া পড়ে। যে খুব বেশী শ্রমসাধ্য কাজ করিতে পারে, সে একটা সামান্য কাজে অপারগতা দেখাইলে এই প্রবাদ প্রযুক্ত হয়। "The last straw breaks the camel's back."

**গায়ে উড়ে খড়ি, কলপ দেওয়া দাড়ি।**
তেলের অভাবে গায়ে খড়ি উড়িতেছে, এদিকে দাড়িতে কলপ লাগাইয়াছে। ভিতরে অবস্থা মন্দ, কিন্তু বাহিরে আড়ম্বর প্রদর্শন।

**গায়ে গু মাখলে যমে ছাড়েনা।**
যতই চেষ্টা কর না কেন, যমের হাত এড়াইবার উপায় নাই। বিপদ্ এড়াইবার যতই চেষ্টা কর না, যাহা ঘটিবার তাহা ঘটিবেই। অদৃষ্ট ফলিবেই।

**গায়ে ফুঁ দিয়া বেড়ান।**
নির্ভাবনায় বাবুয়ানা ও স্ফূর্ত্তি করিয়া বেড়ান।

**গায়ের কালি ধু'লে যায়;**
**মনের কালি ম'লে যায়।**
অর্থাৎ মনের কালি চিরজীবন থাকে।

**গায়ের গন্ধে ভূত পালায়, মাথায় ফুলেল তেল।**
গায়ে এত দুর্গন্ধ যে তাহার গন্ধে ভূত পলাইয়া যায়; এদিকে আবার মাথায় ফুলেল তেল মাখিয়া বাবুয়ানী দেখাইতেছে অবস্থার বিপরীত কাজ করা।

**গাল বাড়ায়ে চড় খাওয়া।**
সখ্ করিয়া বিপদ্ ডাকিয়া আনা; জানিয়া শুনিয়া বা নির্ব্বুদ্ধিতাবশতঃ অপমানিত হওয়া।

**গিন্নির উপর গিন্নিপনা, ভাঙ্গাপিঁড়ের আলপনা।**
ভাঙ্গা পিঁড়েয় আলপনা যেমন সাজে না, তেমনই গিন্নির কাজের উপর কথা কহিতে যাওয়াও সাজে না। অনধিকারীর কর্ত্তার উপরে কর্ত্তৃত্ব ফলান।

**গিন্নির পাপে গৃহস্থ নষ্ট।**
গৃহিণী অকর্ত্তব্য কার্য্য করিলে সংসার শুভের হয় না। ('রাজার পাপে' দেখ)

**গিন্নির হাতে রাঙ্গা পলা,**
**বৌয়ের হাতে সোণার বালা।**
গিন্নির হাতে গহনার অভাবে রাঙ্গা [illegible] রহিয়াছে, অথচ বৌয়ের হাতে সোণার বালা দেওয়া হইয়াছে। [illegible] করা।

**গুটি পোকা গুটি করে,**
**নিজের ফাঁদে নিজে মরে।**
গুটি পোকা গুটি পাকাইতে পাকাইতে নিজের জালে নিজে বদ্ধ হয়। [illegible] ফাঁদে আপনি পড়া। "The [illegible] hoisted with his own petard."

**গুড় অন্ধকারেও মিষ্ট লাগে।**
গুড় আলোতে খাইতে যেমন, অন্ধকারে খাইতে ঠিক সেইরূপ মিষ্ট। যাহা ভাল তাহা সকল সময়ে সকল অবস্থাতেই ভাল।

**গুড় দিয়ে খেলে ওলচচ্চড়ও মিষ্ট লাগে।**
মনুষ্যের অখাদ্য [illegible] ভরিয়া [illegible] রাঁধিলে খাইতে সুস্বাদ হয়। ভালর সংযোগে মন্দও ভাল হয়।

**গুড়-ব্যাঘ্র।**
সরল ভাষাকে সাধুভাষার আবরণে উপস্থিত করা। কথিত আছে, "কোথায় যাইতেছ" এই প্রশ্ন জনেক পণ্ডিতকে জিজ্ঞাসা করায় সে উত্তর দিল 'বৃাল গ্রামে' (অর্থাৎ "বালি" গ্রামে)। "কাহার বাড়ীতে" উত্তর—নামটি মনে আসিতেছে না, নামটাতে মিষ্টত্ব ও ভয়ানকত্ব আছে—[illegible] "গুড় ব্যাঘ্র" ভবনে (অর্থাৎ মধু সেনের বাড়ীতে)।

**গুণে কাড় জলে ফোল, সেও ভাল।**
কাজ বুঝিয়া লওয়াই উচিত।

**গুণে নুন দিতে নাই।**
নিগুণ ব্যক্তি সম্বন্ধে বিদ্রূপচ্ছলে প্রযুক্ত হয়।

**গুণের ঘাট নাই।**
ঘাট = ঘাটতি, কমতি, হ্রাস। [illegible] ব্যক্তি বা যে কোন অপকর্ম্ম করিয়াছে তাহার সম্বন্ধে বিদ্রূপচ্ছলে প্রযোজ্য।

**গুয়ের এপিঠ ও পিঠ।**
গুয়ের দুপিঠই সমান। উভয়েই অপকৃষ্ট বিষয়ে তুল্যমূল্য।

**গুয়ে বলে গোবর দাদা,**
**তোর গায়ে কেন গন্ধ।**
বিষ্ঠা গোবরকে বলিতেছে, ভাই গোবর! তোর গায়ে বড় দুর্গন্ধ। নিজের বেশ দোষ সত্ত্বেও পরের সামান্য দোষ দেখা। "চালুনী বলে ছুঁচ তোর কেন ছেঁদা।" "The pot calls the kettle black."

**গুরু ছেড়ে গোবিন্দ ভজে,**
**সে জন নরকে মজে।**
গুরু ছাড়িয়া স্বয়ং গোবিন্দকে ভজনা করিলেও পুণ্য লাভ হয় না; ইষ্ট গুরু সর্ব্বপ্রথমে পূজ্য।

**গুরু-মারা বিদ্যে।**
যাহার নিকট শিক্ষালাভ করা যায় তাহারই অনিষ্ট করা, বা বিদ্যায় শিক্ষককে অতিক্রম করা। (বিদ্রূপচ্ছলে ব্যবহৃত)।

**গুরু মোতে দাঁড়িয়ে,**
**ত' শিষ্য মোতে পাক দিয়ে।**
অর্থ স্পষ্ট। অর্থাৎ মূল অপেক্ষা শাখা প্রবল। "বাঁশ চেয়ে কঞ্চি দড়" দ্রষ্টব্য।

**গুরুর কথা না শুনে কাণে,**
**প্রাণ যায় তার হেঁচকা টানে।**
গুরুজনের উপদেশ অগ্রাহ্য করিলে বিপদে পড়িতে হয়।

**গৃহ স্থির আগে করে,**
**গৃহিণীর স্থির তার পরে।**
আগে গৃহ স্থির করিবে, পরে বিবেচনা করিয়া বিবাহ করিবে। পূর্ব্বে উপযুক্ত ব্যবস্থা না করিয়া কোন কাজ করিবে না।

**গেঁয়ো যোগী ভিক্ পায় না।**
যোগী একশ্রেণীর ভিক্ষাজীবী জাতি। গ্রামের যোগীকে লোকে ভিক্ষা দিতে চাহে না। স্বদেশে বা স্বজন মধ্যে গুণশালী ব্যক্তিরও আদর নাই। "A prophet is not without honour save in his own country."

**গেরস্ত কাওরা খেবে কড়ি।**
কাওরা জাতীয় গৃহস্থ শূকরব্যবসায়েও লাভবান্ হয়।

**গোঁগা ছেলের নাম তর্কবাগীশ।**
গোঁগা=যে মূক স্পষ্টভাবে কথা কহিতে পারে না,"গোঁ" "গোঁ" করিয়া ইঙ্গিতে মনের ভাব জানায়। যে ছেলে কথা কহিতেই পারে না, তাহার নাম রাখা হইয়াছে তর্কবাগীশ (তর্কে সুদক্ষ)। "কাণাপুতের নাম পদ্মলোচন।" (বিদ্রূপচ্ছলে প্রযুক্ত)।

**গোঁপ (গোঁফ) খেজুরে।**
এক কুঁড়ে গাছে উঠিয়া খেজুর পাড়িতে পরিশ্রম হইবে বিবেচনা করিয়া গাছতলায় পড়িয়া রহিল। আশা এইযে, যদি দৈবক্রমে এক আধটা খেজুর তাহার মুখে আসিয়া পড়ে। অনেকক্ষণ শুইয়া থাকিবার পর একটা খেজুর তাহার গোঁফের উপর আসিয়া পড়িল। হাতটা বাহির করিয়া খেজুরটা মুখের মধ্যে দিলে খাওয়া চলিতে পারে, কিন্তু অত পরিশ্রম করিতে গোঁফ-খেজুরে কাতর। সেই সময় সেইখান দিয়া এক ব্যক্তিকে যাইতে দেখিয়া কুঁড়ে বলিল,ভাই, যদি দয়া করিয়া পা দিয়া খেজুরটা মুখের মধ্যে ফেলিয়া দাও, তবে বড় উপকার করা হয়। অত্যন্ত অলস ব্যক্তিদিগকে লক্ষ্য

করিয়া ইহা ব্যবহৃত হয়। [ 'পি পু ফি শু' দেখ ]।

গোঁফ নাইকো কোনকালে,
দাড়ী রেখেছেন তোবড়া গালে।
ব্যঙ্গার্থে ব্যবহৃত হয়।

গোঁয়ার গোবিন্দ।
হঠকারী "ষণ্ডামার্ককে" গোঁয়ার গোবিন্দ বলে।

গোঁয়ারের মরণ গাছের আগায়।
"বেদের মরণ সাপের হাতে"; হঠকারীর বিপদ্ গোঁয়ার্তুমিতে হয়।

গোকুলের ষাঁড়।
বৃন্দাবনে ষাঁড়ের বড় মান্য, অপরাধ করিলেও দণ্ডিত হয় না। সে হৃষ্টপুষ্ট হইয়া নির্ভাবনায় বিচরণ করে, এবং অপরের অনিষ্ট করিলেও শাস্তি পায় না, তাহার সম্বন্ধেই ইহা প্রয়োগ করা হয়।

গোজন্ম ঘুচে গন্ধর্বজন্ম হ'ল।
দুরবস্থা হইতে অপ্রত্যাশিত সুখের অবস্থা প্রাপ্তি।

গোড়া কেটে আগায় জল ঢালা।
গাছের মূল কাটিয়া দিয়া তাহাকে সজীব রাখিবার জন্য তাহার আগায় জল ঢালা; কাহারও সর্বনাশ করিয়া পরে তাহার সামান্য উপকার করিতে যাওয়া।

গোড়ায় গলদ।
প্রথমেই ত্রুটি।

গোণা গরু বাঘে ধরে ( বা নেয় ) না।
যে গোঠের গরু ঠিক গণা আছে, সে গোঠের গরু হারায় না; সুরক্ষিত দ্রব্য নষ্ট হয় না। "সাবধানের বিনাশ নাই।"

গোদা পায়ে আল্তা।
সৌন্দর্যের জন্যই পায়ে আল্তা পরে; কিন্তু যাহার পা গোদা, তাহার পায়ে আল্তা পরিলে অতি বিশ্রী দেখায়।

গোদা পায়ের লাথি।
গোদা পা মোটা, সে পায়ের লাথি বড়ই লাগিবে বলিয়া আশঙ্কা হয়, কিন্তু বাস্তবিক লাগিবার কোন ভয় নাই। অমূলক ভয়।

একজনের স্ত্রীর পায়ে ছিল মস্ত বড় গোদ; আর স্বামী ছিল গোবেচারী ভালমানুষ। স্ত্রী স্বামীকে সর্ব্বদাই শাসন করিত—লাথি মারবো। স্বামীর মনে বড় ভয় ছিল যে, অত বড় গোদা পায়ের লাথি, না জানি কি ভয়ঙ্কর যন্ত্রণাই হইবে। একদিন স্ত্রী ক্রোধ সংবরণ করিতে অসমর্থ হইয়া স্বামীকে সত্য সত্যই লাথি মারিল। স্বামী তখন দেখিল, "ও হরি! যন্ত্রণা দূরে থাক, এই মাংসপিণ্ডের আঘাত যে পরম আরাম-দায়ক! তাই তার ভয় ভাঙ্গিয়া গেল; সে পুনঃ পুনঃ স্ত্রীর বিরক্তিকর কার্য্য করিতে লাগিল।

গোদা বাড়ি ছাঁদন দড়ি, এখন তুমি কার,
যখন যার কাছে থাকি, তখন আমি তার।
ধর্ম্মাধর্ম্মজ্ঞানশূন্য, পরের তোষামোদ করিয়া জীবিকানির্ব্বাহ করে, এইরূপ লোক সম্বন্ধে প্রযোজ্য।

গোদের উপর বিষফোঁড়া।
গোদই কষ্টদায়ক, তাহার উপর আবার বিষফোঁড়া হইলে বড়ই যন্ত্রণাদায়ক হয়। বিপদের উপর বিপদ্।

গোপাল সিংহের বেগার।
বিষ্ণুপুরের রাজা গোপাল সিংহ প্রত্যহ তিন লক্ষ হরিনাম করিতেন। তিনি রাজ্যমধ্যে আদেশ প্রচার করিয়াছিলেন ১৮ বৎসর বয়সের অধিক স্ত্রী পুরুষ সকলকেই প্রভাতে ও সন্ধ্যায় হরিনাম করিতে হইবে, না করিলে দণ্ড পাইবে। একদা জনৈক সূত্রধর সমস্ত দিবস পরিশ্রমের পর সন্ধ্যার সময় বাড়ী আসিয়া শুইয়া পড়িল। অনেক রাত্রিতে ঘুম ভাঙ্গিবার পর সে তাড়াতাড়ি স্ত্রীকে জাগাইয়া বলিল, "শীঘ্র মালাছড়াটা দাও, গোপাল সিংহের বেগারটা খাটিয়া দি। নতুবা রাজার কাণে গেলে আর রক্ষা নাই।" রাজার অনেক গুপ্তচর ঘুরিয়া বেড়াইত; তাহাদের দ্বারা কথাটা রাজার কাণে উঠিল। তখন রাজদরবারে সূত্রধরের তলব হইল। সূত্রধর কাঁপিতে কাঁপিতে সভায় গিয়া কৃতাঞ্জলিপুটে বলিল, "মহারাজ, আমি নিতান্ত দরিদ্র, সংসার প্রতিপালনের জন্য আমাকে দিনরাত খাটিতে হয়। ভগবানও আমাকে নাম করিবার সময় দেন না। এই জন্যই আপনার আদেশ পালনকে বেগার খাটা বলিয়া ফেলিয়াছি।" গোপাল সিংহ প্রসন্ন হইয়া তাহাকে বার্ষিক এক শত টাকা আয়ের জমি দিয়া পুত্রপৌত্রাদিক্রমে বেগার খাটিতে আদেশ করিয়াছিলেন।

গোবর-গণেশ।
স্থূলবুদ্ধি লোককে গোবর গণেশ বলে।

গোবর দিয়ে ঘাস এলান।
গোবর মাখা ঘাস গরুতে খায় না। মুখে কিছু না বলিয়া কার্য্যের দ্বারা অনিষ্ট করা। "খেদাই না, উঠান চষি।"

গোবরে পদ্মফুল।
গোবর অতি জঘন্য বস্তু। তাহাতে পদ্মফুল ফুটিতে পারে না; যদিই ফুটে, তবে তাহা অদ্ভুত ব্যাপার বলিয়া বোধ হয়। নীচ বংশে ভাল লোকের আবির্ভাব দেখিলে এই প্রবাদ প্রযুক্ত হয়। যেমন "দৈত্যকুলে প্রহ্লাদ।" "A primrose in the dung-hill."

গোবরে পোকার পদ্মমধু খেতে সাধ।
ভ্রমরই পদ্মমধু খাইবে, গোবরে পোকা গোবরেই থাকিবে। নীচের উচ্চাভিলাষ স্থলে এই বাক্য ব্যবহৃত হয়।

গোভাগ্য নাই, এঁটুলী ভাগ্য আছে।
এঁটুলী=গরুর গায়ে উৎপন্ন কীটবিশেষ। ভাগ্যে গরু টেঁকে না, শুধু গোয়ালে এঁটুলীর উপদ্রব আছে। লোকে ভাল অংশ না পাইয়া মন্দ অংশ পাইলে তৎসম্বন্ধে প্রযুক্ত হয়।

গো মড়কে মুচির পার্ব্বণ।
দেশে গো-মড়ক উপস্থিত হইলে মুচিদের খুব আনন্দ হয়; কেন না, মরা গরুর চামড়ায় তাহাদের খুব লাভ হয়। "কারও সর্ব্বনাশ, কারও পৌষমাস।"

গোলা ভ'খা ডালা।
বন্দুকের ফাঁকা আওয়াজে অনিষ্ট হইতে না দেখিয়া "তিতুমীর" তাহার মূর্খ শিষ্যদিগকে বলিয়াছিল "গোলা ভ'খা ডালা!" তদবধি এটা প্রবাদ বাক্যরূপে চলিয়া আসিতেছে।

গোলেমালে চণ্ডীপাঠ।
যখন গোল হয়, তখন চণ্ডীপাঠ ঠিক হইতেছে কি না তাহা কেহ ধরিতে পারে না। কাজে ফাঁকি দেওয়া।

গোলে হরিবোল।
কাজে ফাঁকি দেওয়া; অপরের সঙ্গে যোগ দিয়া গোলমাল করিয়া কাজ সারা।

গৌর হ'তে বাকী অনেক দিন।
তোমার পক্ষে পুণ্যাত্মা হওয়া সুকঠিন।

গ্রহণ লাগলে সবাই দেখে।
গ্রহণে চন্দ্রসূর্য্যের বিপদ্, কিন্তু লোকে তাহা উল্লাসের সহিত দেখে। লোকে বিপদে পড়িলে সকলেই তাহাতে আমোদ দেখায়।

গ্রহণের চাঁদ।
সকলেরই লক্ষ্য।

গ্রামের নাম তেঘরে,
তার উত্তরপাড়া, দক্ষিণপাড়া।
তেঘরে—যেখানে তিনটি মাত্র গৃহস্থের বাস আছে। অতি ক্ষুদ্র বস্তুর বিভাগ করা চলে না।

## ঘ

ঘটকালী করতে গিয়ে বিয়ে করে এল।
অপরের বিবাহ সম্বন্ধ স্থির করিতে গিয়া নিজে বিবাহ করিয়া আসিল। অপরের কাজ করিতে গিয়া নিজের কাজ হাসিল করা।

ইন্দ্রনীলপরিহিতা রামকিরী কান্ত-পদপ্রান্তে অবস্থিতা হইয়াও মান-ভাবাবলম্বন করিয়াছেন।

(ঘ) গুণকিরী—দয়িতের দূরাবস্থান জন্য দীনদৃষ্টি, ধূলিধূসরিতগাত্রযষ্টি, আমুক্ত-কবরী, গুণকিরী মস্তক আনত করিয়া রহিয়াছেন।

(ঙ) বাঙ্গালী—কক্ষে পুষ্পকরণ্ডধৃতা, উজ্জ্বল ত্রিশূলহস্তা, জটাধারিণী, ভস্মলিপ্তদেহা, আরক্তলোচনা, তরুণতপনবর্ণা বাঙ্গালী শোভা পাইতেছেন।

(চ) সৈন্ধবী—ত্রিশূলকরা, রক্তাম্বরা, শিবভক্তিরক্তা, বন্ধুজীবভূষিতা, প্রচণ্ডকোপা, বীররসযুক্তা সৈন্ধবী ভৈরব রাগিণী বলিয়া কথিতা হইয়াছেন।

---

## ৪। পঞ্চম—রক্তাম্বর, রক্তবিশালনেত্র, তরুণ, মনস্বী, যোষিৎপ্রিয়, কোকিলমঞ্জুভাষী পঞ্চম শোভা পাইতেছেন।

(ক) দেবকিরী—কাদম্বিনীশ্যামতনু, সু-স্বভাবা, ভুজঙ্গনী, সুন্দরহারভূষিতা, চিত্রাম্বরা, মত্তচকোরনেত্রা ও মদালসা বলিয়া দেবকিরী কীর্ত্তিতা হইয়াছেন।

(খ) ললিতা—প্রফুল্ল সুবর্ণপদ্ম ও সপ্ত-পর্ণমালাপরিহিতা, তুলনতায়নত্রা, নিদ্রালসলোচনা ললিতা প্রভাতে গৃহ হইতে বহির্গত হইতেছেন।

(গ) বিভাষা—নিদ্রালসা, বিলাসবেশা, পরিতৃপ্তকামা, রসভাবযুক্তা, তাণ্ডব-লাস্যরক্তা বিভাষা প্রাতঃ কালে জাগরিতা হইয়াছেন।

(ঘ) কর্ণাটী—ময়ূরকণ্ঠবর্ণা, চন্দ্রচূড়া, গজদন্তনির্ম্মিতভূষণকর্ণা, শুভ্রাম্বরা কর্ণাটী স্বীয় কণ্ঠস্বরে শ্রবণগণের পরিতোষ বিধান করিতেছেন।

(ঙ) বড়হংসিকা — হাস্যবদনা, চারু-বিলোলদৃষ্টি, বিলাসজনিত রোমা-ঞ্চিতদেহা বড়হংসিকা প্রিয়সঙ্গসুখে হৃষ্টচিত্তা বলিয়া খ্যাতা হইয়াছেন।

(চ) আভিরী—বাচালা কঙ্কণভূষিতা, প্রস্ফুটিত চম্পকবর্ণদেহা, চন্দ্রশুভ্র-গজমুক্তামালাপরিহিতা আভিরী শ্রীকণ্ঠ শৈলশিখরে বিরাজ করিতে-ছেন।

---

## ৫। মেঘ—গাঢ় নীলবর্ণ, পিঙ্গলনেত্র, গম্ভীরবাণী, বিহারশীল, কামিনী-প্রিয় মেঘ রাগ গজ আরোহণ করিয়া রহিয়াছেন।

(ক) মধুমাধবী—প্রফুল্ল নীলনলিননেত্রা, কৃশাঙ্গী, নীলবসনাবৃতা, সতী মধুমাধবী তমাল তরুমূলে বেদি-কার উপর উপবিষ্টা আছেন।

(খ) মল্লারী—লম্বকর্ণা শরদিন্দুবর্ণা, কৌষেয়বাসা, পলিতকেশা, প্রশান্ত-চিত্তা বলিয়া মুনিগণ মল্লারীকে আখ্যাতা করিয়াছেন।

(গ) সৌরাটী—পীনোন্নতপয়োধরা, সুচারু-গৌরা, কর্ণপদ্মসন্নিহিতভ্রমরগুঞ্জন-শ্রবণরতা, স্নথবাহুলতা, সুশোভন-হারবিভূষিতা সৌরাটী প্রিয়সন্দর্শনে গমন করিতেছেন।

(ঘ) গান্ধারী—জটাধারিণী, মুদিতনয়না, নীলবসনা, নম্রপ্রশান্তমূর্ত্তি, মেঘ-পত্নী গান্ধারী যোগাসনে উপবিষ্টা আছেন।

(ঙ) হরশৃঙ্গারা — নানাগীত-কলাভিজ্ঞা, কৌতুকী, প্রিয়ংবদা, গৌরাঙ্গী বলিয়া মেঘপত্নী হরশৃঙ্গারিকা অভিহিতা হইয়াছেন।

(চ) সারঙ্গী—দৃঢ়বদ্ধকবরী, সুরঙ্গিণী, সারঙ্গী বীণা করে লইয়া সখা-সহিত কল্পতরুমূলে উপবিষ্টা আছেন।

---

## ৬। নট্টনারায়ণ—বর্ণপ্রভ, শো[illegible] তাম্রগাত্র, প্রতাপী, বীরমূর্ত্তি নারায়ণ অশ্বস্কন্ধে হস্ত রাখিয়া রণ ভূমিতে বিচরণ করিতেছেন।

(ক) পাহাড়ী—রক্তবস্ত্রপরিহিতা, অতি সুন্দরী পাহাড়ী শ্রীনন্দন পর্ব্বতে কদম্বমূলে অবস্থান করিয়া বীণা সংযোগে গান করিতেছেন।

(খ) দেশী—গৌরবর্ণা, মনোজ্ঞা, শুক পুচ্ছধরা, রসপূর্ণচিত্তা দেশী নিদ্রা লস কান্তকে পরোক্ষভাবে জাগরি[illegible] করিতেছেন।

(গ) কেদারী—জটাধারিণী, শশিকলা-শোভিতমস্তকা, সর্পবিভূষিতাঙ্গী কেদারী যোগাসনে উপবিষ্টা হইয়া মহাদেবধ্যানবিমগ্নচিত্তা হইয়া আছেন।

(ঘ) কামোদী—সুবর্ণবর্ণা কামোদী ভর্ত্তৃ সহ জলকেলি ও পদ্মপুষ্প চয়ন করিতেছেন এবং পুষ্পসৌরভে মোদিতা হইতেছেন।

(ঙ) নাটিকা—কৃশাঙ্গী সালঙ্কৃতা সু-শাটিপরিহিতা নাটিকা রঙ্গমধ্যে গীত-তালে অবহিতচিত্তা হইয়া নৃত্য করিতে করিতে ভ্রমণ করিতেছেন।

(চ) হাম্বিরী—শ্যামাঙ্গী, পুষ্পচয়নতৎপরা হাম্বিরী সখীর হস্তধারণ করিয়া নৃত্য করিতে করিতে ভ্রমণ করিতেছেন।

---

মন্তব্য—এই পরিশিষ্ট প্রধানতঃ মিউজিক ডাক্তার রাজা স্যর শৌরীন্দ্রমোহন ঠাকুর মহোদয়ের গ্রন্থাবলী অবলম্বনে লিখিত হইল।

# ৫ম পরিশিষ্ট

যাদব নামে একটি বালক ছিল তাহার বয়স আট বৎসর যাদবের পিতা প্রতি দিন তাহাকে বিদ্যালয়ে পাঠাইয়া দিতেন। লেখা পড়ায় যাদবের যত্ন ছিল না।

সে, একদিনও, বিদ্যালয়ে যাইত না। পথে পথে খেলা করিয়া বেড়াইত। বিদ্যালয়ের ছুটি হইলে সকল বালক যখন বাড়ী যাইত। তাহার পিতামাতা মাতা মনে করিতেন, যাদব বিদ্যালয়ে লেখা পড়া শিখিয়া মিলাবে। এইরূপে, প্রতিদিন সে বাপ মাকে ফাঁকি দিত।

একদিন যাদব দেখিল, ভুবন নামে একটি বালক পড়িতে যাইতেছে। সে তাহাকে বলিল ভুবন, তুমি আজ পাঠশালায় যাইও না।

# সংশোধিত প্রুফ।

যাদব নামে একটি বালক ছিল, তাহার বয়স আট বৎসর। যাদবের পিতা প্রতিদিন তাহাকে বিদ্যালয়ে পাঠাইয়া দিতেন। লেখাপড়ায় যাদবের যত্ন ছিল না। সে, একদিনও, বিদ্যালয়ে যাইত না; পথে পথে খেলা করিয়া বেড়াইত।

বিদ্যালয়ের ছুটী হইলে সকল বালক যখন বাড়ী যায়, যাদবও সেই সময়ে বাড়ী যাইত। তাহার পিতামাতা মনে করিতেন, যাদব বিদ্যালয়ে লেখা পড়া শিখিয়া আসিল এইরূপে, প্রতিদিন সে বাপ মাকে ফাঁকি দিত।

একদিন যাদব দেখিল, ভুবন নামে একটী বালক বহি লইয়া পড়িতে যাইতেছে। সে তাহাকে বলিল "ভুবন, আজ তুমি পাঠশালায় যাইও না।"

---

## সাঙ্কেতিক চিহ্নের ব্যাখ্যা।

১। কর্তিত চিহ্ন, শব্দ, বা অক্ষরের পরিবর্তে পার্শ্বে লিখিত চিহ্ন, শব্দ, বা অক্ষর বসাও।

২। এই স্থানে পার্শ্বে লিখিত চিহ্ন, শব্দ, বা অক্ষর বসাও।

৩। শব্দ দুইটির মধ্যে অযথা ব্যবধান রহিয়াছে; সংযত কর।

৪। পরবর্তী শব্দ বা অক্ষর পূর্বে বসাও।

৫। ছোট বা বড় টাইপ বসিয়াছে; উপযুক্ত টাইপ দাও।

৬। অক্ষরটি উল্টা বসিয়াছে; সোজা করিয়া বসাও।

৭। শব্দ দুইটি অযথারূপে সংযত হইয়াছে; মধ্যে ফাঁক দাও।

৮। নূতন প্যারাগ্রাফ হইবে না; পূর্ববর্তী পদের পরই পরবর্তী পদ বসাও।

৯। এ চিহ্ন, শব্দ, বা অক্ষর থাকিবে না; তুলিয়া লও।

১০। এইখান হইতে নূতন প্যারাগ্রাফ হইবে; নিম্নের লাইনে বামে একটু ফাঁক রাখিয়া ইহাকে বসাও।

১১। উপরের লাইন ও নীচের লাইনের মধ্যে Space অল্প হইয়াছে; মধ্যে যথোপযোগী লেড্ বসাও।

১২। অনেকগুলি কথা বাদ পড়িয়াছে; কাপি দেখিয়া ঠিক করিয়া এইখানে বসাও।

১৩। যে শব্দের নীচে ....এইরূপ চিহ্ন আছে, তাহা ভুলক্রমে কাটা হইয়াছিল; শব্দটি যেমন ছিল, তেমনই থাকিবে।

১৪। টাইপ পরিবর্তন করিয়া উপযুক্ত টাইপ দাও।

১৫। Space উঠিয়া পড়িয়াছে; ঠিক করিয়া দাও।

১৬। একটু দক্ষিণ দিকে সরাইয়া বসাও; কারণ এখানে নূতন প্যারাগ্রাফ আরম্ভ হইয়াছে।

১৭। অক্ষর নামিয়া পড়িয়াছে; যথাস্থানে বসাও।

১৮। এই কথাগুলি কাপিতে ছিল না; এক্ষণে নূতন বসান হইল।

১৯। উদ্ধার-চিহ্ন আরম্ভ; অক্ষরের বামে উপর দিকে বসিবে।

২০। উদ্ধার-চিহ্ন শেষ; অক্ষরের দক্ষিণে উপর দিকে বসিবে।

২১। শব্দটি লাইনের বাহিরে পড়িয়াছে; সমান করিয়া বসাও।

# ষষ্ঠ পরিশিষ্ট।

—:•:—

ভিন্ন ভিন্ন টাইপের নাম ও আকৃতির পরিচয়।

বর্জাইস-ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

স্মল পাইকা—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

পাইকা—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

ইংলিশ—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

গ্রেট্—ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর।

টুলাইন পাইকা-বিদ্যাসাগর।

ডবল গ্রেট্—বিদ্যাসাগর।